করতে পারবে? কারণ যে কেউ আল্লাহর নির্দেশ অমান্য করে সে আল্লাহর বিরুদ্ধে ঝগড়া করে। আল্লাহর শপথ! আমি ৭০ জন বদরী মহাত্মন সাহাবার সাক্ষাৎ লাভ করেছি। তাঁদের অধিকাংশের পরনে ছিলো পশমী কাপড়ের জুব্বা। তুমি যদি তাঁদের দেখতে তাহলে বলতে, তাঁরা পাগল। কিন্তু তাঁরা যদি তোমাদের মধ্যকার সর্বোত্তম ব্যক্তিটিকেও দেখতেন তাহলে বলতেন, "এই লোকগুলোর জন্য আখিরাতে কোনো হিস্সা থাকবে না!"। আর তোমাদের মধ্যকার সর্বাপেক্ষা খারাপ ব্যক্তিটিকে দেখলে তাঁরা বলতেন, "এই লোকগুলো কিয়ামত দিবসের উপর বিশ্বাস রাখে না!"। আমি এমন মহাত্মনদের দেখেছি যাঁদের জন্য এই পৃথিবীর মূল্য তাঁদের চরণধূলি থেকেও কম ছিলো। আমি ঐসব ব্যক্তিকে দেখেছি যারা রাতে গৃহে প্রবেশ করে নিজের অল্প খাবার হাতে নিয়ে বলেছেন, আমি এই খাবারের সবটুকু পেটের ভেতর ঢুকাবো না। এ থেকে কিছুটা অবশ্যই আমি আল্লাহর সন্তুষ্টির জন্য অন্যকে দান করবো। এরপর তিনি কিছুটা খাবার দান করে দিলেন, যদিও এর চাহিদা প্রাপ্ত ব্যক্তির তুলনায় নিজের অনেক বেশী ছিলো।" (হিলায়াতুল আওলিয়া, ২:১৩৪)

হযরত হাসান বসরী রাহমাতুল্লাহি আলাইহি নফসের বিরুদ্ধে জিহাদ সম্পর্কে যে মন্তব্য করেছিলেন ইমাম আবু হামিদ গাযালী রাহমাতুল্লাহি আলাইহি 'ইহ্ইয়া-উলূমিদ্দিন' গ্রন্থে উল্লেখ করেছেন। হযরত হাসান বসরী রাহমাতুল্লাহি আলাইহি বলেন, "মানুষের আত্মার মধ্যে দু'টি চিন্তা ঘোরাফেরা করে। এর একটি স্বয়ং আল্লাহ তা'আলা থেকে আর অপরটি দুশমন থেকে উদ্ভুত। যে চিন্তাটি আল্লাহর কাছ থেকে আসে, যদি বান্দা তার উপর সন্তুষ্ট থাকতে সক্ষম হয় তবে তিনি (আল্লাহ) এই বান্দার উপর স্বীয় রহমত নাজিল করেন। এই বান্দা দুশমন থেকে আগত চিন্তার বিরুদ্ধে যুদ্ধে লিপ্ত হয়। এই দু'টি শক্তিশালী চিন্তার প্রতি হৃদয়ের আকর্ষণ সম্পর্কে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেন: 'ঈমানদারের হৃদয় মহান দয়ালুর দু'টি অঙ্গুলির মধ্যখানে অবস্থান করে'। অঙ্গুলি অর্থ হৃদয়ের মধ্যস্থ উত্তেজনা ও অনিশ্চয়তা। মানুষ যদি রাগ ও চাহিদা দ্বারা নিয়ন্ত্রিত হয় তাহলে, শয়তানের প্রভাব তার মধ্যে বিস্তার লাভ করে এবং তার হৃদয় শয়তানের আস্তানা ও পাত্রে পরিণত হয়। শয়তানের খাদ্য হলো 'হাওয়া' বা জাগতিক আকর্ষণ। যদি মানুষ তার জাগতিক আকাঙ্ক্ষার বিরুদ্ধে যুদ্ধে লিপ্ত হতে পারে এবং নফসকে তার দ্বারা প্রভাবিত হতে বিরত রাখতে সক্ষম হয় তাহলে, সে ফিরিশতাসূলভ চরিত্রের অধিকারী হতে পারে। তখন তার হৃদয় ফিরিশতাদের বিশ্রামাগারে পরিণত হবে। তাদের নূরে হৃদয়টা আলোকিত হয়ে ওঠবে।"

ইমাম গাযালী রাহমাতুল্লাহি আলাইহি কর্তৃক উদ্ধৃত অপর একটি বর্ণনা থেকে আমরা হযরত হাসান বসরী রাহমাতুল্লাহি আলাইহির মাহাত্ম্যের প্রমাণ পাই। তিনি বলেন, "গাফিলতা ও আশা হলো আদম সন্তানের উপর দু'টি বিরাট নিয়ামত; এগুলো না থাকলে মুসলমানরা রাস্তায় চলতে অপারগ হতো।"

হযরত হাসান বসরী রাহমাতুল্লাহি আলাইহি পবিত্র কুরআন শরীফের আয়াত:

بَلْ يَدَاهُ مَبْسُوطَتَانِ يُنْفِقُ كَيْفَ يَشَاءُ

"কখনই নয়, তাঁর উভয় হস্ত প্রশস্তভাবে বিস্তারিত, এবং তিনি ইচ্ছামতো প্রদান করেন.." (৫:৬৪)

-এর ব্যাখ্যায় বলেন, এই আয়াত আল্লাহর দয়া ও মাহাত্ম্যের প্রতি ইঙ্গিত করে। তিনি এক হাদীস শরীফে বর্ণিত আল্লাহর 'ক্বদম' (পা) এর ব্যাখ্যায় বলেন, এর অর্থ হলো 'ওরা, যাদেরকে তিনি পাঠিয়েছেন'। হাদীসে আছে, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেছেন: "দোযখের অগ্নি বার বার প্রশ্ন করতে থাকবে, আরো আছে কি? শেষ পর্যন্ত মহান প্রভু তাঁর কুদরতি ক্বদম এতে রাখবেন। তখন দোযখ বলবে, যথেষ্ট! যথেষ্ট! এবং এর সকল অংশ একত্রিত করবে। বেহেশতে তখনো অনেক স্থান বাকী থাকবে। এরপর আল্লাহ পাক একটি নতুন সৃষ্টি শুরু করবেন যা তিনি বেহেশতের বাকী অংশে রাখবেন।" (বুখারী ও মুসলিম)

হাদীস শরীফে আছে, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেছেন, "আমার উম্মতের মধ্যে এক ব্যক্তির সুপারিশে রাবি'আ ও মুদার গোত্রের সমপরিমাণ মানুষকে আল্লাহ পাক বেহেশত দান করবেন"। এই হাদীসের ব্যাখ্যায় হযরত হাসান বসরী বলেন, "এই ভাগ্যবান ব্যক্তি হচ্ছেন হযরত ওয়ায়িস কারানী রাহমাতুল্লাহি আলাইহি"। (আহমদ)

একবার উমর ইবনে আব্দুল আজিজ রাহমাতুল্লাহি আলাইহি হযরত হাসান বসরী রাহমাতুল্লাহি আলাইহির নিকট পত্র লিখলেন: দীনার-দিরহামের প্রতি আপনার ভালোবাসা কিরূপ? তিনি জবাব দিলেন: 'আমি ওসব মোটেই ভালোবাসি না'।

আব্দুল আজিজ পুনরায় লিখলেন: আপনি শাসনভার গ্রহণ করুন। আপনি ন্যায়বিচার করতে পারবেন।

ইয়াযীদ ইবনে হাওশাব রাহমাতুল্লাহি আলাইহি বলেন: আমি হাসান ও উমর ইবনে আব্দুল আজিজ অপেক্ষা চিন্তিত কাউকে দেখি নি। জাহান্নাম শুধু তাঁরা দু'জনের জন্যেই যেনো সৃষ্টি করা হয়েছে!

**হাসান বসরী রাহমাতুল্লাহি আলাইহির কারামত**

১. পবিত্র হজ্জযাত্রায় একদল জ্ঞানী-গুণী মানুষ তাঁর সফরসঙ্গী ছিলেন। রাস্তার উপর একটি কূপ থেকে পানি উত্তোলন করতে যেয়ে দেখা গেল পানির স্তর কূপের তলায়। আশেপাশে কোন দড়ি কিংবা বালতিও চোখে পড়লো না। তাঁরা নিরাশ হয়ে ফিরে এসে হযরত হাসান বসরী রাহমাতুল্লাহি আলাইহিকে বিষয়টি অবগত করলেন। তিনি বললেন, আমি যখন নামাযে দাঁড়াবো তখন তোমরা সেই কূপের নিকট যাবে।

তিনি কিছুক্ষণ পর নামাযে দাঁড়িয়ে গেলেন। নির্দেশ মুতাবিক তারাও কূপের নিকট গেলেন। কী আশ্চর্য! সবাই লক্ষ্য করলেন, কূপটি এখন কানায় কানায় পানিতে পরিপূর্ণ। সুতরাং সবাই ইচ্ছেমতো পানি পান করে পিপাসা নিবারণ করলেন। একজন কিছু পানি তুলে একটি পাত্রে জমা রাখলেন- পরে পান করবেন এই বাসনা নিয়ে। কিন্তু দেখা গেলো পানির স্তর আবার নেমে নীচে চলে গেছে- ঠিক আগের মতো। হযরত হাসান বসরী রাহমাতুল্লাহি আলাইহি বললেন, তোমরা আল্লাহর উপর ভরসা করো না, তাই এমনটি হয়েছে।

২. কাফিলা পবিত্র বাইতুল্লাহর পথে চলছে। হযরত হাসান বসরী রাহমাতুল্লাহি আলাইহি রাস্তা থেকে কিছু খেজুর সংগ্রহ করে অন্যান্য সদস্যদেরকে খেতে দিলেন। তাঁরা তা খেয়ে অবাক দৃষ্টিতে বীচিগুলোর দিকে তাকিয়ে রইলেন। এগুলো দেখতে যে ঠিক স্বর্ণের মতো লাগে! ঠিক তা-ই ছিলো। মক্কা শরীফ পৌঁছে স্বর্ণকারের দোকানে যেয়ে পরীক্ষা করিয়ে দেখলেন, এগুলো সত্যিই খাঁটি স্বর্ণে পরিণত হয়ে গেছে।

## কয়েকটি শিক্ষণীয় ঘটনা

১. একদিন এক কুকুর দেখে হযরত হাসান বসরী রাহমাতুল্লাহি আলাইহি বললেন, ইয়া আল্লাহ! পরকালে আমি কি এই কুকুরটির সঙ্গে হাশর করতে পারবো? তাঁর এই কথাটি একজন পথচারী শ্রবণ করে প্রশ্ন করলো, হুজুর! কুকুরটি আপনার চেয়ে উত্তম না অধম?

তিনি জবাব দিলেন, রোজ কিয়ামতে যদি মুক্তি পাই তাহলে নিজেকে কুকুরটির তুলনায় উত্তম বলতে পারি। আর যদি না পাই, তাহলে বুঝতে হবে সে আমার চেয়ে অনেক বেশী উত্তম।

২. একদা তিনি তাঁর এক নিন্দুকের বাড়িতে বেশ কিছু খেজুর তুহফাস্বরূপ নিয়ে উপস্থিত হলেন। বললেন, দেখুন জনাব! আমি শোনেছি আপনি আপনার আমলনামা থেকে অনেক নেকী আমারটিতে স্থানান্তরিত করছেন। সুতরাং এই কাজের বিনিময় হিসাবে কিছু নিয়ে এসেছি পুরস্কার হিসাবে!

৩. একদিন তিনি এক নপুংসকের কাপড় ধরে টান দিলেন। লোকটি বললো, আমার গোপন রসহ্য এখনো বাইরে প্রকাশ পয় নি- আপনি কি তা প্রকাশ করতে চান?

৪. এক মাতাল মধ্যপানের নেশায় টলতে টলতে রাস্তা অতিক্রম করছিলো। হযরত হাসান বসরী রাহমাতুল্লাহি আলাইহি তাকে বললেন, আরে মিয়া! সাবধানে পা ফেলো- নইলে আছাড় খাবে! সে জবাব দিলো, আমি আছাড় খেলে কী-ই বা হবে! কারো কোন ক্ষতি হবে না। কিন্তু আপনি সঠিকভাবে চলবেন- আপনার মতো এতো বড় সাধকের চলার পথে বেশকম হলে অসংখ্য মানুষের ক্ষতি হবে কারণ, তারা তো আপনাকে ইত্তিবা করে।

৫. মোমবাতি হাতে নিয়ে চলছে এক বালক। তিনি তাকে জিজ্ঞেস করলেন, এ আলো কোথা থেকে আনলে? সে এক ফুঁৎকারে বাতিটি নিভিয়ে দিয়ে বললো, আগে বলুন এখন এটা কোথায় গেল? এরপর বলবো, তা কোথায় থেকে এনেছি!

## অমূল্য উপদেশ বাণী

হযরত হাসান বসরী মানুষের জন্য রেখে গেছেন অসংখ্য উপদেশ বাণী। আমরা বিভিন্ন কিতাব থেকে নিম্নে বর্ণিত বাণীগুলো অত্র গ্রন্থে সন্নিবেশিত করলাম। এগুলো পাঠ ও উপদেশ হিসাবে গ্রহণ করলে উপকারে আসবে বলে আমাদের দৃঢ় বিশ্বাস। তবে হিদাআতের মালিক একমাত্র আল্লাহ তা’আলা।

১. কথা কম বলাই উত্তম। এক ব্যক্তি হযরত উমর রাদ্বিআল্লাহু আনহুর নিকট এসে দীর্ঘক্ষণ কথা বললো। তিনি তাকে একটি ঘুষি মেরে বললেন: নিশ্চয় এর মধ্যে ফিতনা আছে।

২. ক্ষমার আশা ও রহমতের প্রত্যাশা একদল মানুষকে উদাসীন করে ফেলে। ফলে তারা কোনো নেক আমল ছাড়াই দুনিয়া থেকে বিদায় নেয়। তাদের কেউ বলতো: আমি মহান আল্লাহ সম্পর্কে উত্তম ধারণা পোষণ করি এবং মহান আল্লাহর রহমতের আশা করি। অথচ সে মিথ্যা বলেছে! যদি সে মহান আল্লাহ সম্বন্ধে ভালো ধারণা করতো, তাহলে অবশ্যই সে মহান আল্লাহর জন্য ভালো আমল করতো। আর যদি সে মহান আল্লাহর রাহমাতের আশা করতো, তাহলে অবশ্যই নেক আমলের মাধ্যমে সে তাঁর অন্বেষণ করতো। পাথেয় ও পানি ছাড়া বিজন মরু এলাকায় প্রবেশ করলে, ধ্বংস অনিবার্য।

৩. নিজের অন্তরের সঙ্গে মত বিনিময় করো। কারণ এগুলো দ্রুত নিঃশেষ হয়ে যাবে। তোমার নফসকে ঘৃণা করো- কেননা, তাকে চরম শোচনীয়ভাবে পাকড়াও করা হবে।

৪. মালিক ইবনে দীনার রাহমাতুল্লাহি আলাইহি বলেন: আমি হযরত হাসান বসরী রাহমাতুল্লাহি আলাইহিকে জিজ্ঞেস করলাম, আলিম যখন দুনিয়াকে ভালোবাসবে তখন তার পরিণতি কী হবে? তিনি জবাব দিলেন: আত্মার মৃত্যু। তার দুনিয়া অন্বেষণ হবে আখিরাতের বিনিময়ে। সুতরাং তার থেকে ইলমের বরকত উঠে যাবে এবং তার নিকট ইলমের বাহ্যিক রূপটাই শুধু অবশিষ্ট থাকবে।

৫. রোগ হলো দয়ালু বাদশাহর পক্ষ থেকে একটি বেত্রাঘাত। রুগ্ন ব্যক্তি রোগাক্রান্ত হওয়ার পর হয়তো দ্রুতগামী ঘোড়ায় পরিণত হবে, না হয় পদস্খলিত দংশিত গর্দভে পরিণত হবে।

৬. মানবতা ছাড়া দ্বীন হয় না।

৭. ক্রন্দন মানুষকে রাহমাতের দিকে নিয়ে যায়। কাজেই যদি পারো, জীবনটা ক্রন্দনের মধ্যে কেটে দাও।

৮. মুসলমানের লক্ষণ হলো: দ্বীনে শক্তিশালী হওয়া, কোমলতা প্রদর্শনে আত্মপ্রত্যয়ী হওয়া, ইয়াক্বীনের সঙ্গে ঈমান থাকা, বিদ্যায় প্রজ্ঞাবান হওয়া, কোমল আচরণে কঠিন হওয়া, হকের পথে দান করা, স্বচ্ছলতায় মধ্যপন্থা অবলম্বন করা, অভাবে ধৈর্যধারণ করা, শক্তি থাকা সত্ত্বেও অনুগ্রহ করা, আনুগত্যের সাথে হিতকামনা করা, উৎসাহ-উদ্দীপনায় তাকওয়া অবলম্বন করা এবং বিপদে পবিত্রতা ও ধৈর্য ধারণ করা। মু'মিনের লক্ষণ হলো: তার উদ্দীপনা তাকে ধ্বংস করে না, তার

জিহ্বা তাকে ছাড়িয়ে যায় না, তার চক্ষু তাকে অতিক্রম করে না, তার গোপনাঙ্গ তাকে পরাজিত করে না, তার প্রবৃত্তি তাকে আকৃষ্ট করে না, তার রসনা তাকে অপদস্থ করে না, তার লোভ তাকে হীন করে না এবং তার নিয়ত ছোট হয় না।

১০. বান্দা যদি জান্নাত ও জাহান্নাম সম্পর্কে যথাযথ বিশ্বাস লালন করে, তাহলে অবশ্যই সে বিনীত, বিগলিত, দৃঢ়পদ, সরল-সোজা হয়ে যাবে এবং এই অবস্থায়ই তার মৃত্যু হবে।

১১. আমি বিশ্বাস দ্বারা জান্নাত অন্বেষণ করেছি, বিশ্বাস দ্বারা জাহান্নাম থেকে পলায়ন করেছি, বিশ্বাস দ্বারা পরিপূর্ণরূপে ফরযসমূহ আদায় করেছি এবং বিশ্বাস দ্বারা সত্যের উপর অবিচল থেকেছি।

১২. বিপদ আসলে বুঝা যায়, কে আল্লাহর দাস আর কে গাইরুল্লাহর দাস।

১৩. তিনি বলেন: আল্লাহর শপথ! পঁচন যেরূপ মানুষের দেহে দ্রুত ছড়িয়ে পড়ে, তেমনি গীবতও মু'মিনের দ্বীনের মধ্যে দ্রুত (ফিতনা) বিস্তার লাভ করে। তবে তিন শ্রেণির মানুষের গীবত হারাম নয়: প্রকাশ্য পাপকারী, অত্যাচারী শাসক ও বিদআতী।

১৪. কেউ যদি কোনো পাপ করার পর তওবা করে থাকে, আর অন্য কেউ তার বিরুদ্ধে এই পাপের অপবাদে লিপ্ত হয়, তাহলে এই অপবাদকারী ঐ পাপ স্বয়ং নিজে না করা পর্যন্ত মরবে না।

১৫. মানুষকে তার আমল দ্বারা যাচাই করো- মুখের কথা দ্বারা নয়।

১৬. যার পরিধেয় পাতলা, তার দ্বীনও পাতলা। যার দেহ (অতিরিক্ত খাদ্যগ্রহণের দরুন) মোটা, দার দ্বীন হলো জীর্ণ। যার খাদ্য যতো সুস্বাদু তার উপার্জন ততো গন্ধময়।

১৭. মু'মিনের মূলধন হলো দ্বীন। যতক্ষণ পর্যন্ত দ্বীন আছে, ততক্ষণ তার পুঁজি আছে। চলার পথে দ্বীন কখনো মু'মিনের বিপক্ষে কাজ করে না।

১৮. وَلَا أُقْسِمُ بِالنَّفْسِ اللَّوَّامَةِ - "এবং আরোও শপথ তিরস্কারকারী আত্মার!"- এই আয়াতে করীমের ব্যাখ্যায় তিনি বলেন: তুমি এমন মু'মিনের সাক্ষাৎ পাবে না, যে তার আত্মাকে তিরস্কার করে না। সে বলে, আমি তো এ কথা বলতে চাই নি, এ খাবার খেতে চাইনি কিংবা এ মজলিসে বসার ইচ্ছে করি নি। কিন্তু অবিশ্বাসীরা পা পা অগ্রসর হয় কিন্তু স্বীয় আত্মাকে তিরস্কার করে না।

১৯. তাওবার দ্বারা আল্লাহর দরবারে মানুষের মর্যাদা বাড়তে থাকে।

২০. বন্ধু-বান্ধবের জন্য কে কতটুকু খরচ করলো আর নিজের মা-বাবার জন্য কতটুকু খরচ করলো তার হিসাব আল্লাহ তা'আলা খুব ভালোভাবে সংরক্ষণ করে রাখেন।

## মৃত্যুকালীন অবস্থা

ইতিহাসবিদগণ বলেছেন: হাসান ইবনে আবুল হাসান রাহমাতুল্লাহি আলাইহি একশত দশ হিজরী সনের রজব মাসে ৮৮ বছর বয়সে ইন্তিকাল করেন। ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন। তাঁর মৃত্যুর সময় ঘনিয়ে আসলে লোকে দেখলো তিনি মৃদু হাসছেন। এতে সবাই অবাক হলো কারণ তিনি জীবনে কোনদিন হাসেন নি। তিনি বার বার বলছিলেন, সে কোন্ পাপটি, কোন্ পাপটি?

মৃত্যুর পর এক ব্যক্তি তাঁকে স্বপ্নে দেখে হাসি ও কোন্ পাপটি? এ প্রশ্নের রহস্য সম্পর্কে জিজ্ঞেস করলেন। তিনি বললেন, মৃত্যুকালে আমি শুনতে পেলাম কে যেনো প্রাণ সংহারকারী ফিরিশতাকে বলছে, একটু কষ্ট দিয়ে তার প্রাণ বের করো। তার একটি গুনাহ রয়েছে। এ কথা শুনে আমি খুব খুশী হলাম এ ভেবে যে, তাহলে আমার বাকী সব গুনাহ মাফ হয়ে গেছে। একটি মাত্র বাকী আছে যা মৃত্যুর কষ্ট দ্বারা মুছে যাবে। এজন্যই আমি এভাবে হেসেছিলাম।

হযরত হাসান বসরী রাহমাতুল্লাহি আলাইহির অসংখ্য মুরীদান এবং বেশ ক'জন খলীফা ছিলেন। তাঁদের মধ্যে ক্বাদিরীয়া তরীকার শাজারায় হযরত শায়খ হাবিব আজমী রাহমাতুল্লাহি আলাইহির নাম আসে। সুতরাং এখন আমরা তাঁরই জীবনালোচনায় মনোনিবেশ করছি।

# হযরত শায়খ হাবিব ইবনে মুহাম্মদ আজমী বসরী রাহমাতুল্লাহি আলাইহি
## (মৃত্যু: ১২০ হিজরি, সমাধি: বাগদাদ, ইরাক্ব।)

তাঁর জন্মস্থান ছিলো পারস্যে। তবে ইরাকের বসরা শহরে স্থায়ীভাবে বাস করেছেন। তিনি ছিলেন একাধারে হাদিস বর্ণনাকারী ও সুফি দরবেশ। স্বীয় শায়খ মহাত্মন হাসান বসরী রাহিমাহুল্লাহ ও ইবনে সিরীন রাহিমাহুল্লাহ এবং অন্যান্য হাদিস বিশারদদের থেকে তিনি হাদিসে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বর্ণনা করেছেন। প্রাথমিক জীবনে হযরত হাবিব আজমী ধনাঢ্য ব্যক্তি ছিলেন। তিনি সুদের ব্যবসা করতেন। ইসলামের শিক্ষার পরিপন্থী এ রাস্তা থেকে বিলায়াতের উচ্চ মর্যাদায় উপনীত হওয়ার এক অত্যাশ্চর্য কাহিনী বিখ্যাত জীবনীকার হযরত ফরিদুদ্দীন আত্তার রাহিমাহুল্লাহ তাঁর 'তাযকিরাতুল আউলিয়া' গ্রন্থে লিপিবদ্ধ করেছেন।

**সুদখোর থেকে আল্লাহর প্রিয় বান্দা**

সুদী ব্যবসার সাথে জড়িত হাবিব আজমী বসরা শহরের সর্বত্র স্বীয় মক্কেলদের কাছ থেকে টাকা সংগ্রহ করতে প্রায় দিনই ঘুরে বেড়াতেন। তাঁর মক্কেলদের কেউ টাকা দিতে অপারগ হলে জুতো তৈরির চামড়া সংগ্রহ করতেন। একদিন তিনি তাঁরই নিকট থেকে উচ্চ সুদের হারে ঋণগ্রস্ত এক লোকের সাথে দেখা করতে গেলেন। উদ্দেশ্য ছিলো ঋণের কিস্তি সংগ্রহ করা। কিন্তু লোকটি বাড়িতে ছিলো না। তিনি ঋণগ্রহিতার স্ত্রীকে কড়া নির্দেশ দিলেন: "জুতার জন্য চামড়া দাও!"

মহিলা জবাব দিলেন: "আমার স্বামী বাড়িতে নেই। আমার নিকট দেবারও কিছু নেই। আমরা একটি বকরি জবাই করেছিলাম। একমাত্র মাথাটা আছে- আপনি পছন্দ করলে এটাই নিয়ে যান।"

হাবিব আজমী ভাবলেন, কী আর করা যায়? অন্তত এ মাথাটার চামড়া নিয়ে যাই। বললেন, "আপনি হাড়িতে আগুন দিন।"

মহিলা বললেন, "আমাদের না আছে রুটি আর না কেনো জ্বালানি কাষ্ঠ।"

তিনি বললেন: "ঠিক আছে। আমি বাইরে যাচ্ছি, নিয়ে আসছি জ্বালানি কাষ্ঠ ও রুটি।"

সুতরাং, হাবিব আজমী বেরিয়ে গেলেন। রুটি ও জ্বালানি কাষ্ঠ নিয়ে আসলেন। মহিলা উনুনে হাড়ি বসাতে প্রস্তুতি গ্রহণ করলেন। রান্না প্রস্তুত হওয়ার পরই কিন্তু এক ফকির এসে দরোজার কড়া নাড়লো।
হাবিব দরোজা খুলে ফকিরকে ধমক দিয়ে বললেন, “এ মিয়া! আমাদের নিকট থেকে কিছু তোমাকে দিলে, তুমি তো আর ধনী হবে না- অথচ আমরা কিছুটা গরীব হবো ঠিকই! যাও এখান থেকে!”

ফকির হতাশ হয়ে মহিলাকে আবদার জানালো, “আমার পাত্রে কিছুটা খাবার দিন, মা!”
মহিলা তার হাড়ির ঢাকনা উঠালেন। ইয়া আল্লাহ! একী? হাড়ির ভেতর যে শুধুমাত্র কালো রক্ত! তিনি দরোজার নিকট ছুটে গেলেন। হাবিবকে টেনে হাড়ির কাছে নিয়ে আসলেন। বললেন: “দেখো, দেখো! তোমার অভিশপ্ত সুদী কারবার ও ফকিরের প্রতি দুর্ব্যবহার হেতু আমাদের কী সর্বনাশ হয়েছে!” মহিলা কাঁদতে লাগলেন। বললেন, “হায়, হায়! আমাদের দুনিয়া ও আখিরাত বরবাদ হয়ে গেলো!”

ঘটনার আকস্মিকতায় হাবিব আজমীর অন্তরে প্রচণ্ড ভাবান্তর সৃষ্টি হলো। এর প্রভাব থেকে তিরি আর মুক্ত হতে পারলেন না। মহিলাকে বললেন, “হে নারী! আমি যা করেছি তার জন্য আল্লাহর দরবারে তাওবাহ করলাম।” একথা বলে মহিলার ঘর থেকে দ্রুত প্রস্থান করলেন। তিনি কিন্তু তখনও সুদী ব্যবসার আকর্ষণ থেকে মুক্ত হন নি।

পরদিন পুনরায় তিনি মক্কেলের খুঁজে বের হলেন। সেদিন ছিলো পবিত্র জুমুআ বার। বসরার রাস্তায় শিশু-কিশোররা খেলাধূলা করছিলো। হাবিবকে দেখেই তারা চিৎকার দিলো: “এই তো আসছে সুদখোর হাবিব! দৌড়ে পালাও। তার পদধূলি আমাদের গায়ে লাগলে সবাই তার মতো পাপী হবো!”

বাচ্চাদের তিরস্কার হাবিবকে প্রচণ্ডভাবে ক্ষতবিক্ষত করলো। তিনি সামনেই স্থাপিত একটি বড়ো কক্ষে প্রবেশ করলেন। দেখলেন, অনেক লোক এক বুজুর্গের বয়ান শ্রবণ করছেন। কিছুক্ষণ বয়ান শুনার পর হঠাৎ তার মনে ভাবান্তর সৃষ্টি হলো। তিনি অজ্ঞান হয়ে মাটিতে লুটিয়ে পড়লেন। বয়ানকারী বুজুর্গ ছিলেন বিখ্যাত তাবিয়ী হযরত হাসান বসরী রাহমাতুল্লাহি আলাইহি। জ্ঞান ফিরে আসার পর তিনি স্বীয়

কৃতকর্মের জন্য আল্লাহর দরবারে তাওবাহ করলেন। এদিকে হযরত হাসান বসরী রাহিমাহুল্লাহর নজরে পড়লো হাবিব আজমীকে। এগিয়ে এসে তাঁকে হাতে ধরে ওঠালেন। সান্ত্বনা দান করলেন। মুবারক এ সাক্ষাতের পর বাড়িতে ফেরার পথে পথিমধ্যে একজন সুদ গ্রহিতা ব্যক্তিকে দেখতে পেলেন। তাঁকে দেখেই সে ছুটে পালালো। হাবিব লোকটিকে ডাক দিলেন: “থামো! তোমাকে আর আমার কাছ থেকে ছুটে পালানোর প্রয়োজন নেই। এখন সময় এসেছে আমাকে তোমার নিকট থেকে ছুটে পালানোর!”

কিছুদূর অগ্রসর হওয়ার পর তিনি লক্ষ্য করলেন, সে-ই শিশু-কিশোররা তখনও খেলাধূলা করছিলো। তারা আগের মতো চিৎকার দিলো: “এই তো আসছে সুদখোর হাবিব! পালাও, পালাও! আমাদের পদধূলি তার গায়ে লাগলে আমাদের গুনাহ কেটে যাবে।”

হাবিব আজমী রাহিমহুল্লাহ একথা শুনে বলতে লাগলেন: “হে আমার প্রভু! যেদিন আমি আপনার সকাশে তাওবাহ করতে সক্ষম হলাম, সেদিনই আপনি মানুষের হৃদয়ে বুলন্দ করলে আমার সম্পর্কিত আওয়াজ আমারই উপকারার্থে।” এরপর তিনি বসরা শহরের সর্বত্র ঘোষণা দিলেন: “যে কেউ হাবিবের নিকট থেকে কিছু নিতে ইচ্ছুক, এসো! নিয়ে যাও!”

শহরের মানুষ তাঁর কাছে এসে জড়োত হলো। তিনি টাকা-কড়ি যা-ই তাঁর নিকট রক্ষিত ছিলো সবকিছু বিলিয়ে দিলেন। সুদী কারবারী হাবিব আজমী এভাবে নিঃস্ব ফকিরে রূপান্তর হলেন। এরপর একব্যক্তি এসে বললো, আপনি আমার নিকট থেকে অনেক অর্থকড়ি সুদ হিসেবে নিয়েছেন। এবার এসব ফিরিয়ে দিন। হাবিব আজমী রাহিমাহুল্লাহর নিকট দেবার মতো কিছুই ছিলো না। স্বীয় স্ত্রীর একখানা দামি চাদর ছিলো। তিনি সেটি দাবীদার লোকটিকে দিলেন। আরেক দাবীদার আসলো। তাকে দিলেন নিজের পরনের জুব্বা। এবার তিনি কোনো মতে ছতর রক্ষা করে দাঁড়িয়ে থাকলেন। কিছুক্ষণ পর ছুটে গেলেন ফুরাত নদীর তীরে। আল্লাহর ইবাদত ও রিয়াজত-মুরাক্বাবায় নিজেকে গভীরভাবে আত্মনিয়োগ করলেন। হযরত হাসান বসরী রাহিমাহুল্লাহর নিকট বাইআত গ্রহণ করে তাঁর সুহবতে সময় কাটাতে থাকেন।

## আজমী পরিচিতি

হযরত হাসান বসরী রাহিমাহুল্লাহর নিকট কুরআনের দারস নিতে যেয়ে তিনি বেশ সমস্যায় পড়েন। অনারব হিসেবে তিলাওয়াত সহীহ হতে বেশ বেগ পেতে হয়। পরবর্তীতে এ কারণেই তিনি 'আজমী' বা অনারব হিসেবে পরিচিত হন।

## গায়েবি খাবার

দিন চলতে থাকে। হাবিব আজমী রাহিমাহুল্লাহ সম্পূর্ণরূপে নিঃস্ব, সহায়-সম্বলহীন হিসেবে জীবন কাটাতে থাকেন। ভীষণ অভাব-অনটন হেতু জরুরী খাবার-দাবর ও রসদপত্রের জোগান হচ্ছিলো না তাঁর পরিবারে। তাঁর স্ত্রী এসব জোগাড় করে দিতে বার বার তাঁকে আবদার জানাচ্ছিলেন। একদিন তিনি ভোরে ওঠে চলে গেলেন হযরত হাসান বসরী রাহিমাহুল্লাহর খানক্বায়। বেশ গভীর রাতে বাড়িতে স্ত্রীর নিকট ফিরে আসলেন। স্ত্রী জিজ্ঞেস করলেন, "কোথায় গিয়েছিলে? কাজ করে কিছু আয় করেছো? কিছু নিয়ে এসেছো?"
হাবিব আজমী জবাব দিলেন: "আমি যার কাজ করেছি, তিনি খুব দয়ালু। আমি বিনিময়ে তাঁর নিকট কিছু চাইতে লজ্জাবোধ করি। সঠিক সময় উপস্থিত হলে তিনি প্রতিদান দেবেন। কারণ তিনি বলেছেন, "প্রতি ১০ দিন পর পর আমি বেতন দিই।"

বাস্তবে হাবিব আজমী খানক্বায় যেয়ে ইবাদতে মশগুল হতেন। তিনি কারো কাজ করতেন না। এভাবে দশদিন ইবাদত করলেন। ঐদিন যুহরের নামাজ শেষে তিনি চিন্তা করতে লাগলেন, আজ তো দশদিন পূর্ণ হয়েছে। আমি কী নিয়ে বাড়িতে যাবো? স্ত্রীকেই বা কী বলবো? তিনি গভীর চিন্তা-ভাবনায় পড়ে গেলেন।

কী আশ্চর্য! তাঁর অজান্তেই একব্যক্তি বাড়ির দরোজায় এসে হাজির হলেন। নিয়ে এসেছেন গাধার পিঠে করে কয়েক ব্যাগভর্তি আটা। আরেকজন নিয়ে আসলেন একটি দুম্বা এবং অপর আরেক ব্যক্তি আনলেন তৈল, মধু, মসলাপাতি ইত্যাদি। এসব বস্তু তাঁর ঘরের দরোজার সামনে রেখে সবাই প্রস্থান করলো। এরপর খুব সুদর্শন এক যুবক তিনশত রৌপ্যমুদ্রা নিয়ে উপস্থিত হয়ে ঘরের দরোজার কড়া নাড়লেন। হাবিব আজমীর স্ত্রী জিজ্ঞেস করলেন, "আপনি কে? কেনো এসেছেন?"

তিনি জবাব দিলেন, "মালিক এসব বস্তু পাঠিয়েছেন। আপনি আপনার স্বামীকে বলবেন, 'তুমি তোমার কর্ম [নেক-আমল] বাড়াতে থাকো, আমরা তোমার বেতন

বাড়িয়ে দেবো।'" একথা বলেই রৌপ্যমুদ্রা হাবিব আজমী রাহিমাহুল্লাহর স্ত্রীর হাতে তুলে দিয়ে যুবক প্রস্থান করলেন।

এদিকে রাত গভীর হয়ে আসলে হাবিব আজমী রাহিমাহুল্লাহ বাড়ির দিকে রওয়ানা হলেন। ভাবতে থাকেন, স্বীয় স্ত্রীর নিকট যেয়ে কী জবাব দেবেন? তিনি তো কিছুই নিয়ে আসেন নি। অত্যন্ত বিষণ্ন বদনে বাড়ির নিকটে আসলেন।

একী! সুস্বাদু তাজা রুটি ও শুরবার ঘ্রাণ! তাঁর স্ত্রী হাসিমুখে ছুটে আসলেন। পরনের কাপড়ের আঁচল দিয়ে স্বামীর মুখখানা মুছে দিলেন। নিজের স্ত্রীর স্বভাব-চরিত্র যে একেবারে উল্টে গেছে! এতো হাসিখুশি উজ্জ্বল চেহারায় তাকে তিনি কখনো দেখেন নি। কী ব্যাপার? হাবিব আজমী রাহিমাহুল্লাহ অবাক-বিস্ময়ে দাঁড়িয়ে রইলেন।

তাঁর স্ত্রী হাসিমুখে বললেন, "প্রিয় স্বামী! আপনি যে ব্যক্তির জন্য কাজ করছেন তিনি খুবই ভালো লোক। তিনি দয়ালু ও অতীব মেহেরবান এবং উদার। এই দেখো না, তিনি কতো জিনিস পাঠিয়েছেন! একজন সুদর্শন যুবক এসে এসব দিয়ে গেছেন। তিনি বলে গেছেন, 'হাবিব যখন ফিরে আসবেন, তখন তাঁকে বলো, তোমার কাজের মাত্রা বাড়াও- আর আমি এর বিনিময় আরো বাড়িয়ে দেবো।'"

স্ত্রীর কথাগুলো শুনে হাবিব আজমীর চোখ বেয়ে অশ্রু ঝরতে লাগলো। তিনি অত্যন্ত বিস্ময়াবিভুত হয়ে পড়লেন। নিজেকে কিছুটা সামলে নিয়ে বললেন, "আমার প্রিয়তমা স্ত্রী! দশ দিনের কাজের বিনিময়ে তিনি এতো কিছু পাঠিয়েছেন। এতো দয়ালু তিনি! আমি যদি আরো বেশি করে কাজ করি তাহলে- কে জানে, তিনি বিনিময়ে আরো কতো কিছু দেবেন।"

এদিন থেকে হযরত হাবিব আজমী রাহিমাহুল্লাহ জাগতিক সকল বন্ধন থেকে মুক্ত হয়ে সুলুকের রাস্তায় পাড়ি জমালেন।

**কারামত**

১. একদা এক বৃদ্ধা হযরত হাবিব আজমী রাহিমাহুল্লাহর নিকট এসে পায়ে পড়ে কাঁদতে লাগলেন। বললেন, "হযরত! আমার একমাত্র পুত্র দীর্ঘদিন যাবৎ আমাকে একা রেখে কোথায় চলে গেছে। আমি তাকে ছাড়া আর বেঁচে থাকতে পারবো না।

দয়াকরে দুআ করুন আল্লাহর দরবারে। তাকে আমি দেখতে চাই। দয়া করুন। আপনার দুআর বদলৌতে আল্লাহ তা'আলা হয়তো আমার জাদুকে বুকের মধ্যে আবার তুলে দেবেন।"

হাবিব আজমী রাহিমাহুল্লাহ বৃদ্ধাকে জিজ্ঞেস করলেন, "তোমার কাছে কোনো টাকা আছে?"

"হাঁ, দুটি দিরহাম আছে", বৃদ্ধা জবাবে বললেন।

"ওগুলো গরীবদের মধ্যে বন্টন করে দাও।"

হাবিব আজমী রাহিমাহুল্লাহ এরপর দুআ করলেন। তারপর বৃদ্ধাকে বললেন, "ফিরে যাও! তোমার আদরের দুলাল তোমার নিকট ফিরে এসেছে!"

বৃদ্ধা বাড়িতে পৌঁছার পূর্বেই নিজের সন্তানকে দেখতে পেলেন। কাঁদতে কাঁদতে তাকে জড়িয়ে ধরলেন। তিনি চিৎকার দিয়ে বলতে থাকেন, "এই তো আমার আদরের দুলাল! এই তো আমার প্রিয় পুত্র!" তিনি ছেলেকে নিয়ে ছুটে আসলেন হযরত হাবিব আজমীর দরবারে। হযরত জিজ্ঞেস করলেন, "এতো দিন কোথায় ছিলে বাবা?" জবাবে সে এক আশ্চর্য বর্ণনা দিলো।

ছেলে বললো, "আমি দীর্ঘদিন যাবৎ কিমান শহরে বাস করছিলাম। আমি সেখানে একটি মাদরাসায় পড়াশুনায় ছিলাম। আজ আমার উস্তাদ নির্দেশ দিলেন, বাজার থেকে কিছু মাংস ক্রয় করে নিয়ে আসতে। মাংস ক্রয় করে যখন আমি ফিরতি যাত্রা করি তখন হঠাৎ প্রচণ্ড বেগে বাতাস এসে আমাকে আকড়ে ধরে। আমি একটি গায়েবি আওয়াজ শুনলাম, "হে বাতাস! একে তার বাড়িয়ে নিয়ে চলো! হাবিবের দুআর বরকতে ও দুটি দিরহামের বিনিময়ে সে তার মায়ের নিকট ফিরে যাওয়ার যোগ্যতা লাভ করেছে।" এরপরই দেখতে পেলাম আমি বাড়ির পাশে আমার মায়ের নিকট এসে গেছি।"

২. পবিত্র হজ্জের মওসুম। বসরার লোকজন জিলহাজ্জ মাসের ৮ তারিখ হযরত হাবিব আজমীকে শহরের বিভিন্ন স্থানে দেখতে পেলেন। পরদিন ছিলো ইয়াওমুল আরাফাহ। সেখানে অবস্থানকারী বসরার হজ্জযাত্রীরা দেখলো তিনিও ইহরাম পরে আরাফার ময়দানে উপস্থিত আছেন।

৩. একদা বসরা শহরের লোকজন প্রচণ্ড দুর্ভিক্ষের কবলে পড়লো। খাদ্যাভাবে অনেক লোকের প্রাণহানি ঘটলো। হাবিব আজমী রাহিমাহুল্লাহ ধনীদের কাছ থেকে টাকা ধার করে অভাবী লোকদেরকে খাবার ক্রয় করে দিলেন। ঋণদাতারা যখন তাঁর নিকট এসে টাকা চাইলো, তিনি নিজের বিছানার নীচে থাকা টাকার থলে থেকে মুদ্রা বের করতে লাগলেন ও ঋণ পরিশোধ করতে থাকেন। এই দিরহামগুলো কোত্থেকে আসলো তা কেউই বুঝতে পারলো না।

৪. হযরত হাবিব আজমী রাহিমাহুল্লাহর বাড়িটি বসরা শহরের দুটি রাস্তার সংলগ্নে ছিলো। তিনি গরম ও ঠাণ্ডা মওসুমে একটি পশুর চামড়ার তৈরি জুব্বা পরতেন। একদিন তিনি অযু করতে যেয়ে জুব্বাটি খুলে রাস্তার মধ্যে রাখলেন। ঘটনাক্রমে হযরত হাসান বসরী রাহিমাহুল্লাহ এ রাস্তা দিয়েই আসছিলেন। জুব্বাটি রাস্তার মাঝখানে পড়ে আছে দেখে এটির নিকট যেয়ে মন্তব্য করলেন: "কোথাকার আজমী! সে এই জুব্বার মূল্য বুঝে না। এ জুব্বা এখানে থাকা উচিৎ নয়- এটি হারিয়ে যেতে পারে।" একথা বলে তিনি জুব্বাটি পাহারা দিতে লাগলেন। এদিকে হাবিব আজমী রাহিমাহুল্লাহ অযু সেরে এসে জুব্বার নিকট স্বীয় মুর্শিদকে দাঁড়িয়ে থাকতে দেখে ছুটে যেয়ে বললেন, "আসসালামু আলাইকুম হে ইমামুল মুসলিমীন! আপনি এখানে দাঁড়িয়ে?"
হযরত বসরী রাহিমাহুল্লাহ বললেন, "তুমি কী জানো না, এ জুব্বাটি এখানে থাকা উচিৎ নয়? এটা হারিয়ে যেতে পারে। বলো, কার নিকট এটি রেখে গিয়েছিলে?"
হাবিব রাহিমাহুল্লাহ জবাবে বললেন, "তাঁর নিকট রেখে গিয়েছিলাম, যিনি এটি দেখভালের দায়িত্ব আপনাকে দিয়েছেন!"

৫. একদিন হযরত হাসান বসরী রাহিমাহুল্লাহ হাবিব আজমী রাহিমাহুল্লাহর বাড়িতে বেড়াতে আসলেন। হাবিব রাহিমাহুল্লাহ খাবার হিসেবে হযরতের সম্মুখে দুটি রুটি ও সামান্য লবণ এনে দিলেন। হাসান রাহিমাহুল্লাহ খাওয়া শুরু করলেন। ইতোমধ্যে একজন ফকির এসে দরোজার কড়া নাড়লো। হাবিব আজমী মেহমানের সম্মুখ থেকে খাবারের থালাটি তুলে ফকিরের সামনে দিয়ে দিলেন! হযরত বসরী বললেন, "তুমি একজন ভালো লোক। আহ! যদি তোমার কিছুটা জ্ঞান থাকতো। তুমি তোমার মেহমানের সামন থেকে রুটি তুলে নিয়ে ফকিরকে দিয়ে দিলে। উচিৎ ছিলো, এক অংশ ফকিরকে দেবে ও অপর অংশ মেহানের সামনে রাখবে।"

হাবিব আজমী রাহিমাহুল্লাহ কিছুই বললেন না। এরপর একজন খাদিম বড়ো একটি থালা ভর্তি খাবার নিয়ে উভয়ের সামনে হাজির হলো। থালার মধ্যে একটি আস্ত বকরির ভুনা মাংস ছিলো। আরো ছিলো মিষ্টি ভাত, উত্তম রুটি ও পাঁচ শত দিরহাম। খাদিম থালাটি হাবিব আজমী রাহিমাহুল্লাহর সামনে রেখে চলে গেলো। তিনি দিরহামগুলো গরীবদের জন্য রেখে দিলেন। খাবারটুকু স্বীয় মুর্শিদ হযরত হাসান বসরী রাহিমাহুল্লাহর সামনে রেখে বললেন, "অনুগ্রহপূর্বক আপ্যায়ন করুন ইয়া শাইখী!" হাসান রাহিমাহুল্লাহ কিছুটা খাওয়ার পর হাবিব রাহিমাহুল্লাহ পুনরায় বললেন, "ইয়া শাইখী! আপনি একজন উত্তম ব্যক্তি। তবে যদি আরো কিছু ভরসা রাখতেন, তাহলে ভালো হতো। জ্ঞানের সঙ্গে ভরসা রাখাও জরুরি!"[১০]

৬. কেনো একদিন হাজ্জাজ ইবনে ইউসুফের সৈন্যরা হযরত হাসান বসরী রাহিমাহুল্লাহর সন্ধানে ছুটোছুটি করছিলো। হাসান রাহিমাহুল্লাহ তখন হাবিব আজমীর খানক্বায় লুকিয়ে ছিলেন।
সৈন্যরা হাবিব রাহিমাহুল্লাহকে প্রশ্ন করলো, "আপনি কী আজ হাসানকে দেখেছেন?"
তিনি জবাব দিলান, "আমি তাঁকে দেখেছি।"
"তিনি কোথায়?"
"এই খানক্বায়।"

সৈন্যরা খানক্বায় প্রবেশ করলো। তন্ন তন্ন করে খোঁজ করলো। হাসান বসরীকে কোথাও পেলো না। পরবর্তীতে হাসান রাহিমাহুল্লাহ বলেন, তারা সাত বার আমার উপর হাত রেখেছে কিন্তু আমাকে দেখতে পায় নি!

সৈন্যরা প্রস্থান করার পর হাসান রাহিমাহুল্লাহ বললেন, "হে হাবিব! তুমি তোমার মুর্শিদের হক্ব আদায় করো নি। তুমি আমার দিকে তাদেরকে লেলিয়ে দিলে!"
হাবিব আজমী বললেন, "হে আমার শায়খ! আপনি যে এখানে লুকিয়ে আছেন সে সত্যটা আমি ব্যক্ত করেছি মাত্র। মিথ্যা বললে আমরা উভয়েই তাদের হাতে আটক হতাম।"

---

[১০] এখানে কোনো ভুলবুঝাবুঝির সুযোগ নেই। হযরত হাসান বসরী ও তাঁর খলিফা হযরত হাবিব আজমী রাহমাতুল্লাহি আলাইহিমার মধ্যকার এসব ঘটনাবলী দ্বারা কারো মর্যাদা অপরের তুলনায় বেশি- সেটা ভাবা সঠিক হবে না। বাস্তবে উভয় ওলির বরকতেই এসব কারামতের ঘটনা ঘটেছিল। -গ্রন্থকার।

হাসান রাহিমাহুল্লাহ জিজ্ঞেস করলেন, "তারা যখন আমাকে খোঁজছিলো তুমি তখন কী পাঠ করছিলে?"
হাবিব রাহিমাহুল্লাহ বললেন, "প্রথমে আমি আয়াতুল কুরসি দশ বার পাঠ করেছি। এরপর দরুদ শরীফ দশ বার, লা-ইলাহা ইল্লাল্লাহ- দশ বার পাঠ করার পর দুআ করলাম: 'হে আল্লাহ! আমি আমার শায়খকে আপনার নিকট সোপর্দ করলাম। তাঁকে আপনিই নিরাপদ রাখুন।'"

৭. হযরত হাসান বসরী রাহিমাহুল্লাহ কোনো এক জায়গায় যেতে ইচ্ছে করলেন। তিনি প্রথমে তুরাগ নদীর তীরে উপস্থিত হলেন। এখানে দাঁড়িয়ে কী একটা নিয়ে ভাবতে থাকেন। একটু পরই সেখানে এসে হাজির হলেন হাবিব আজমী রাহিমাহুল্লাহ। তিনি জিজ্ঞেস করলেন, "ওহে ইমাম! আপনি এখানে দাঁড়িয়ে আছেন কেনো?"
হাসান রাহিমাহুল্লাহ জবাব দিলেন, "আমি একটি জায়গায় যেতে চাচ্ছিলাম। নৌকা আসতে দেরি হচ্ছে।"
হাবিব আজমী বিস্ময় প্রকাশ করে বলতে লাগলেন, "ইয়া শাইখী! আপনি কী বলছেন? আমি তো আপনার কাছ থেকেই শিখেছি। তোমার হৃদয় থেকে অন্য সকল মানুষের হিংসা মুছে দাও, গাইরুল্লাহর কাছ থেকে নিজের হৃদয়কে দূরে রাখো। জেনে রাখো, ক্লেশ-কষ্ট একটি মূল্যবান নিয়ামত। সবকিছু হচ্ছে আল্লাহর ইচ্ছের বহিঃপ্রকাশ। এরপর পানির ওপর পা রেখে হাঁটতে থাকো!" এ কথাগুলো বলে হাবিব আজমী নদীর পানিতে পা রেখে হেঁটে চলে গেলেন। এদিকে দাঁড়িয়ে থাকা হাসান বসরী রাহিমাহুল্লাহ কিছুক্ষণের জন্য অজ্ঞান হয়ে পড়লেন। জ্ঞান ফেরার পর লোকজন এসে জিজ্ঞেস করলো, "ইয়া ইমামুল মুসলিমীন! আপনার কী হয়েছিলো?"
তিনি জবাব দিলেন, "আমার শাগরিদ হাবিব এইমাত্র আমাকে তিরস্কার করলো! এরপর পানিতে পা রেখে চলে গেলো। এদিকে আমি চেতনহীন অবস্থায় এখানেই রয়ে গেলাম। যদি আগামীকাল আমাকে বলা হয়, অগ্নির উপর দিয়ে হেঁটে যাও এবং আমি এভাবে অচল অবস্থায় দাঁড়িয়ে থাকি- তখন আমার কী হবে?"

পরবর্তীতে হাসান রাহিমাহুল্লাহ তাঁর এ শীর্ষস্থানীয় মুরিদকে জিজ্ঞেস করলেন, "হে হাবিব! তুমি কীভাবে এই ক্ষমতার অধিকারী হলে?"

"এর কারণ হচ্ছে আমি আমার হৃদয়কে সাদা বানিয়েছি। আর আপনি বানিয়েছেন ভীষণ কালো।"
হযরত হাসান রাহিমাহুল্লাহ মন্তব্য করলেন, "আমার শিক্ষা অপরকে উপকৃত করলো আর আমি রয়ে গেলাম বঞ্চিত!"

## ইন্তিকাল

সবাই একদিন যেতে হবে অন্ধকার সেই মাটির ঘরে। দুনিয়া হচ্ছে ক্ষণস্থায়ী বাসস্থান সকল মানুষের জন্য। ঠিক যেমন একজন মুসাফির কোথাও যেয়ে কিছুদিন অবস্থান করে পুনরায় নিজের বাড়িতে ফিরে আসেন, আমাদের সবার ক্ষেত্রে তা-ই মহাসত্য। আমাদের মূল চিরন্তন বাসস্থান আখিরাতে অবস্থিত। যেখান থেকে আসা সেখানেই ফের যাত্রা। ক্বাদিরীয়া ও চিশতিয়া সুফি তরিকার বিখ্যাত ওলি, হযরত হাসান বসরী রাহিমাহুল্লাহর বিশিষ্ট খলিফা ও তাবিঈ হযরত হাবিব ইবনে মুহাম্মদ আজমী রায়ী বসরী রাহিমাহুল্লাহ ১২০ হিজরি সনে বাগদাদে ইন্তিকাল করেন। ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন। তিনি বাগদাদেই সমাহিত আছেন।

ক্বাদিরীয়া শাজারাহ মুবারক অনুযায়ী পরবর্তী শায়খ হচ্ছেন মহাত্মন শায়খ দাউদ তায়ী রাহমাতুল্লাহি আলাইহি। সুতরাং আমরা এখন তাঁরই জীবন ও সাধনার ওপর আলোচনা করবো, ইসশাআল্লাহ। হে আল্লাহ! আমাদেরকে তাওফিক ইনায়েত করুন।

## হযরত শায়খ দাউদ তায়ী রাহমাতুল্লাহি আলাইহি
## (মৃত্যু- ১৬০ থেকে ১৬৫ হিজরির মধ্যে, সমাধি- কুফা, ইরাক।)

তাঁর পূর্ণ নাম আবু সুলাইমান দাউদ ইবনে নোসাইর তায়ী কুফী রাহিমাহুল্লাহ। তবে তিনি দাউদ তায়ী নামেই বেশি পরিচিত। ইমামে আজম হযরত আবু হানিফা [৮০-১৫০ হিজরি] রাহমাতুল্লাহি আলাইহির ছাত্র দাউদ তায়ী রাহিমাহুল্লাহ যুগের একজন শ্রেষ্ঠ ওলিআল্লাহ ছিলেন। সুলুকের রাস্তায় পাড়ি জমানোর জন্য কামিল মুর্শিদের প্রয়োজন একান্ত জরুরী। তাঁর মুর্শিদ ছিলেন তাবিঈ হযরত হাবিব আজমী রাহমাতুল্লাহি আলাইহি।

**সুলুকের রাস্তায় ভ্রমণ**

আগেই বলেছি, দাউদ তায়ী রাহিমাহুল্লাহ ইমামে আজম রাহিমাহুল্লাহর ছাত্র ছিলেন। দীর্ঘ বিশ বছর তিনি ইমাম সাহেবের নিকট থেকে শরীয়তের ওপর উচ্চতর জ্ঞানার্জন করেন। এ দুটি দশকেই ইমাম আবু হানিফা রাহিমাহুল্লাহর নেতৃত্বে 'হানাফি ফিকাহ' শাস্ত্রের গোড়াপত্তন হয়। হযরত দাউদ তায়ী রাহিমাহুল্লাহ ইমামে আজমের অসংখ্য ছাত্রদের মধ্যে বিশিষ্ট একজন ছিলেন। তবে শুধুমাত্র শরয়ী বাহ্যিক জ্ঞান দ্বারা তিনি সন্তুষ্ট হতে পারেন নি। আধ্যাত্মিক জ্ঞানার্জন ও সুলুকের রাস্তায় পাড়ি জমাতে সর্বদাই উদগ্রীব থাকতেন। একাকী থাকাকে তিনি পছন্দ করতেন। আল্লাহর জিকির-ফিকিরে সর্বদা নিমগ্ন থাকতেন।

এভাবে বেশ কিছুদিন অতিবাহিত হওয়ার পর তিনি একদা একজন ক্রন্দনরত বৃদ্ধার কণ্ঠে নিম্নোল্লিখিত দুটি পংক্তি শুনতে পেলেন।

***তোমার কোন্ কপোলটিতে ক্ষয়ের চিহ্ন দৃশ্যমান হয়েছে,***
***এবং কোন্ চোখটিতে অশ্রু এসে কপোল বেয়ে ঝরে পড়ছে?***[১১]

---

[১১] এ পংক্তি দুটি তাযকিরাতুল আউলিয়ার লেখক শায়খ ফরিদুদ্দীন আত্তার রাহিমাহুল্লাহ লিপিবদ্ধ করেছেন। অন্য এক বর্ণনায় আছে, পংক্তি দুটি ছিলো: [বঙ্গানুবাদ] "এমন কোনো মুখশ্রী আছে কী- যা ধূলায় পরিণত হয় নি? / এমন কোনো চোখ আছে কী- যার মধ্য থেকে অশ্রু গড়িয়ে মৃত্তিকায় পড়ে নি?"

আহ! কী করুণ আর্তনাদ, ভাবলেন দাউদ তায়ী রাহিমাহুল্লাহ। পংক্তি দুটি তাঁর হৃদয়ে নাড়া জাগালো। ক্ষণকালের জন্য তিনি অপ্রকিতিস্থ হয়ে পড়লেন। এরপর তিনি ছুটে গেলেন স্বীয় উস্তাদ ইমামে আজমের নিকট।

অবস্থাদৃষ্টে ইমাম সাহেব জিজ্ঞেস করলেন, "কী হে, তোমার কী হয়েছে?" দাউদ তায়ী রাহিমাহুল্লাহ সব খুলে বললেন। তিনি আরো বললেন, "ইমাম সাহেব! পৃথিবীর আকর্ষণ আমার মধ্য থেকে বিদায় হয়ে গেছে। আমার ভেতরে কী যে একটা পরিবর্তন এসে গেছে, যার বর্ণনা দিতে আমি অপারগ। আমি এর ব্যাখ্যা কোনো শরয়ী কিতাব বা আইন-কানুনেও খুঁজে পাচ্ছি না।"

হযরত আবু হানিফা রাহমাতুল্লাহি আলাইহি তাঁকে উপদেশ দিলেন: "তুমি মানুষের সংস্পর্শ থেকে দূরে থাকো। খিলওয়াত অবলম্বন করো।"

সুতরাং হযরত দাউদ তায়ী সেদিন থেকেই মানুষের সংস্পর্শ থেকে নিজেকে দূরে রাখতে নিজের বাড়ির একটি কক্ষে অবস্থান করতে থাকেন। বেশ কিছুদিন পর ইমামে আজম রাহিমাহুল্লাহ তাঁকে দেখতে যান। তিনি দাউদ তায়ীকে বললেন, "আরে, নিজের ঘরে এভাবে নিরবে বসে থাকলে তোমার সমস্যা দূর হবে না। তোমাকে বরং উচিৎ হবে ইমামদের মজলিসে যেয়ে নিরবে তাঁদের দারস শ্রবণ করা। এতে তুমি তাঁরা যা বলছেন তার নিগূঢ় মর্ম তাঁদের থেকেও বেশি বুঝতে সক্ষম হবে।"

ইমাম সাহেবের উপদেশ মুতাবিক বেশ কিছুদিন ইমামদের দারসে তিনি যোগ দিলেন। নিরবে কথাগুলো শুনতেন। এক বছরের মধ্যে একবারও একটি শব্দ উচ্চারণ করেন নি। অন্যান্য ছাত্ররা তাঁকে বোবা হয়ে গেছেন ভাবতো। বছর শেষে তিনি মন্তব্য করলেন, "এই একটি বছরে যা শিখেছি, ত্রিশ বছরেও তা শিখতে পারতাম না।" এরপর তাঁর সাক্ষাৎ ঘটে তরিকতের মুর্শিদ হযরত হাবিব আজমী রায়ী বসরী রাহিমাহুল্লাহর সাথে। হযরত তাঁকে মুরিদ করে সুলুকের রাস্তায় পাড়ি জমাতে নির্দেশ দিলেন। তিনি আত্মশুদ্ধির এ রাস্তায় অসীম সাহসসহ পদার্পণ করলেন।

একদিন অনেক বই নিজের কাঁধে তুলে ফুরাত নদীর তীরে গেলেন। ছুড়ে মারলেন সবগুলো গ্রন্থ নদীর পানিতে। এরপর খিলওয়াত [নির্জনবাস] পালনে নিজেকে

আত্মনিয়োগ করলেন। তিনি কারো ধারে-কাছেই যেতেন না। শুধু ইবাদত-বন্দেগি-রিয়াজত-মুরাক্বাবা-মুশাহাদার মধ্যে দিনরাত নিমগ্ন থাকতেন।[১২]

কথিত আছে, হযরত দাউদ তায়ী রাহিমাহুল্লাহ উত্তরাধিকার সূত্রে ২০টি দীনারের মালিক হন। দীর্ঘ বিশ বছরে এ মুদ্রাগুলো দিয়েই তিনি কালাতিপাত করেন। তাঁর কোনো কোনো পীর ভাই এতে আপত্তি জানালে বলতেন: "এই [সুলুকের] রাস্তার দাবি হচ্ছে অপরকে দান করা আর নিজের জন্য কিছুই না রাখা। আমি এই বিশ দীনারও রাখতাম না- শুধুমাত্র মনকে লালসা থেকে মুক্ত রাখতে এগুলো রেখেছি। আমি এগুলো রেখে রেখেই এ ধরা থেকে বিদেয় হয়ে যাবো।"

তাঁর ফকরের অবস্থা এমন ছিলো যে, সময় সময় শুকনো রুটি পানির মধ্যে ভিজিয়ে শুধু চুষতেন মাত্র। বলতেন, "রুটি ভক্ষণ করার জন্য যেটুকু সময় অতিবাহিত হয়, তার মধ্যে আমি পবিত্র কুরআনের পঞ্চাশটি আয়াত পাঠ করতে পারি। আমি কেনো রুটি খেতে খেতে আমার জীবনের মূল্যবান সময়টুকু নষ্ট করে দেবো?"

হযরত আবু বকর আয়াশ রাহিমাহুল্লাহ বলেন, "আমি দাউদের খানক্বায় গেলাম। দেখতে পেলাম তাঁর হাতে এক টুকরো শুকনো রুটি। তিনি কাঁদছিলেন। আমি জিজ্ঞেস করলাম, 'হে দাউদ! কী হয়েছে, কাঁদছো কেনো?' তিনি জবাব দিলেন, 'আমি এ রুটির টুকরোটি খেতে চাচ্ছি, কিন্তু জানি না- এটি হালাল না হারাম।'"

অপর এক বর্ণনায় হযরত আয়াশ রাহিমাহুল্লাহ বলেন, "আমি একদা দাউদকে দেখতে গেলাম। লক্ষ করলাম একটি পানিভর্তি জগ রৌদ্রের মধ্যে রাখা আছে। তাঁকে জিজ্ঞেস করলাম, 'জগটি ছায়ায় রাখলে ভালো হয় না?' তিনি জবাব দিলেন, 'দেখো, এটি আগে ছায়ার মধ্যেই ছিলো- এখন সূর্য কিছুটা হেলে যাওয়ার ফলে রৌদ্রে পড়েছে। আমি মহাপ্রভুর সম্মুখে এতোই লজ্জাবোধ করছি যে, তাঁর হুকুমে যে জগটি ছায়া থেকে রৌদ্রে গিয়েছে, সেটি পুনরায় স্বেচ্ছায় ছায়ায় নিয়ে আসি কীভাবে!'"

---

[১২] মনে রাখা জরুরি যে, উত্তম গ্রন্থাদি বিনা কারণে পানিতে ফেলে দেওয়া বা অন্যভাবে ধ্বংস করা বৈধ কাজ নয়। হযরত দাউদ তায়ী রাহিমাহুল্লাহ সম্ভবত পুরাতন পাঠযোগ্যহীন বইপত্র নদীর পানিতে ফেলে দিয়েছিলেন। অবশ্যই তরিকতের রাস্তার ভ্রমণে যে, বই-পুস্তকের জ্ঞান যথেষ্ট নয়- এটা যে একটি আধ্যাত্মিক ভ্রমণ, সে কারণেই হয়তো নিজের নফসকে কঠিন সাধনার পথে প্রস্তুত করতে যেয়ে তিনি এ কাজটি করেছিলেন। তবে সবকিছুর সঠিক জ্ঞান রাখেন একমাত্র আল্লাহ তা'আলা। -গ্রন্থকার।

**বিভিন্ন ঘটনা ও বর্ণনা**

১. হযরত দাউদ তায়ী রাহিমাহুল্লাহর বাড়িটি প্রাসাদতুল্য ছিলো। এতে ছিলো অনেকগুলো আলাদা কক্ষ। তিনি যে কক্ষে থাকতেন সেটি নষ্ট হয়ে থাকার অযোগ্য হওয়ার পূর্ব পর্যন্ত অন্যটিতে যেতেন না। এভাবে একটার পর আরেকটায় যেয়ে থাকতেন। তাঁকে প্রশ্ন করা হলো, "আপনি কেনো নষ্ট হয়ে যাওয়া কক্ষগুলো মেরামত করেন না?" তিনি জবাব দিলেন, "আমি আল্লাহর সঙ্গে ওয়াদাবদ্ধ হয়েছি যে, এ দুনিয়ার কিছুই মেরামত করবো না।" দীর্ঘদিন পরে তাঁর পুরো প্রাসাদই ধ্বসে পড়লো। বাকি থাকলো শুধুমাত্র প্রবেশ দ্বারটি। যেদিন হযরত দাউদ তায়ী রাহিমাহুল্লাহ পৃথিবী থেকে বিদায় হয়ে গেলেন সেদিনই ঐ দরোজাটিও ধ্বসে পড়ে।

একজন মেহমান তাঁর থাকার কক্ষে ঢুকে দেখলেন, ছাদটি ভেঙ্গে পড়ার উপক্রম হয়েছে। বললেন, "হে দাউদ! আপনার কক্ষের ছাদটি যে কোনো সময় ধ্বসে পড়বে।" তিনি বললেন, "গত বিশ বছর যাবৎ আমি একবারও আমার কক্ষের ছাদের দিকে তাকাই নি!"

২. কেউ একজন হযরত দাউদ তায়ী রাহিমাহুল্লাহকে প্রশ্ন করলো, "আপনি কেনো বিবাহ করছেন না?"

তিনি জবাব দিলেন, "আমি একজন ঈমানদার মহিলার সঙ্গে প্রতারণা করতে চাই না।"

প্রশ্নকারী বললেন, "তা কীভাবে হয়?"

তিনি বললেন, "আমি যদি কোনো মহিলাকে বিয়ে করি তাহলে তার ভরপোষণের দায়িত্ব আমাকে বহন করতে হবে। সুতরাং বিয়ে করলে পরে, যেহেতু আমি যেভাবে চাই সেরূপ ইবাতদ-বন্দেগী-জিকির-মুরাক্বাবা করতে পারবো না- তাই বিয়ে না করাই আমার জন্য শ্রেয়। একই সময় উভয় দায়িত্ব পালন করার ভান মূলত মহিলার প্রতি প্রতারণার সামিল।"

লোকটি এবার বললেন, "তাহলে, অন্তত নিজের দাড়িগুলো সময় সময় চিরুনি দ্বারা আঁচড়াবেন!"

দাউদ রাহিমাহুল্লাহ বললেন, "হু, এজন্য তো অবসর সময়ের প্রয়োজন। তাতো আমার হাতে নেই!"

৩. জ্যোৎস্নায় আলোকিত এক রাতে হযরত দাউদ তায়ী রাহিমাহুল্লাহ বাড়ির ছাদে ওঠে আকাশের দিকে দৃষ্টিপাত করলেন। তাঁর মধ্যে ভাবান্তর সৃষ্টি হলো। মহাপ্রভুর সৃষ্টিলীলার ধ্যান তাঁর মধ্যে জাগ্রত হয়ে ওঠলো। গভীর মুরাক্বাবা অবস্থার মধ্যে তাঁর দুটো চোখ বেয়ে অশ্রু ঝরে পড়তে লাগলো। তিনি আল্লাহর মুশাহাদার মধ্যে এতোই ডুবে গেলেন যে, এক সময় সম্পূর্ণ অজ্ঞাতে পাশের বাড়ির ছাদে পড়ে গেলেন। ঐ ছাদটি ছিলো তাঁর ছাদের কিছুটা নিচে। আওয়াজ শুনে হযরতের পড়শি ঘুম থেকে উঠলেন। ভাবলেন, তার ছাদে বুঝি চোর ওঠেছে! উন্মুক্ত তরবারি হাতে ছুটে গেলেন ছাদে। কিন্তু ছাদে যেয়ে দাউদ রাহিমাহুল্লাহকে দেখে তিনি হাত ধরে দাঁড় করালেন। বিস্ময়ে জিজ্ঞেস করলেন, "হে দাউদ! তোমাকে কে এখানে ধাক্কা দিয়ে ফেলে দিলো?" দাউদ রাহিমাহুল্লাহ জবাব দিলেন, "আমি জানি না, জানি না। আমি আমার মধ্যে ছিলাম না- আমি কিছুই জানি না।"

৪. একদিন দেখা গেলো হযরত দাউদ তায়ী রাহিমাহুল্লাহ নামাযে যেতে দৌড়াচ্ছেন। কেউ একজন জানতে চাইলো, "কী হে দাউদ! কী হয়েছে? এতো তাড়াহুড়ো কিসের?"
তিনি জবাব দিলেন, "শহরের তোরণে একদল সৈন্য আমাকে ধরে নিতে অপেক্ষা করছে!
লোকটি পুনরায় জিজ্ঞেস করলো, "কোন্ সৈন্যদল?"
তিনি বললেন, "এরা হচ্ছে কবরস্থানের লোকজন!"

৫. তখন বাগদাদের মসনদে বাদশাহ হারুন-অর-রশীদ [৭৬৬-৮০৯ ঈ / ১৪৮-১৯৩ হিজরি, শাসনকাল: ৭৮৬-৮০৯ ঈসায়ী]। ইমামে আজম রাহিমাহুল্লাহর বিখ্যাত শিষ্য ইমাম ইয়াকুব ইবনে ইব্রাহিম আনসারী আবু ইউসুফ [১১৩/১১৭-১৮১ হিজরি] রাহিমাহুল্লাহ কাজি হিসেবে কর্মরত। বাদশাহ একদিন কাজি সাহেবকে বললেন, "চলুন, আমরা দাউদ তায়ীর সঙ্গে সাক্ষাৎ করবো।"

হযরতের বাড়ির প্রবেশদ্বারে উভয় ব্যক্তি আগমনের পর প্রথমে ইমাম ইউসুফ রাহিমাহুল্লাহ ভেতর-বাড়ি গেলেন। যে কক্ষে হযরত দাউদ রাহিমাহুল্লাহ থাকতেন সে কক্ষের দরোজার কড়া নাড়লেন। ভেতর থেকে জবাব আসলো, এখানে কারোর প্রবেশের অনুমতি নেই। ইমাম সাহেব হযরত দাউদের মাতার নিকট অনুরোধ

জানালেন। বললেন, "দেখুন, বাদশাহ হারুন-অর-রশিদ বাইরে অপেক্ষা করছেন। তিনি আপনার পুত্রের সঙ্গে সাক্ষাত করবেন।"
দাউদ রাহিমাহুল্লাহর মাতা বললেন, "দাউদ বাবা! ভেরতে প্রবেশের অনুমতি দাও। দরোজা খুলো। ইমাম ইউসুফ ও বাদশাহ হারুন-অর-রশীদ এসেছেন তোমাকে দেখতে।"
হযরত জবাব দিলেন, "মা-গো, দুনিয়াদার ও শাসকদের সাথে দেখা করার আমার কী প্রয়োজন থাকতে পারে?"
মা বললেন, "দাউদ! আমি তোমার দুগ্ধ মাতা হিসেবে দাবি জানাচ্ছি, তাঁকে ভেতরে প্রবেশ করতে দাও।"
দাউদ তায়ী রাহিমাহুল্লাহ এবার বললেন, "হে আল্লাহ! তুমি যখন বলেছো, 'তোমার মায়ের হক্ব আদায় করো, কারণ আমার [আল্লাহর] সন্তুষ্টি তোমার মায়ের সন্তুষ্টির মধ্যে নিহিত'। সুতরাং আমি মায়ের নির্দেশের প্রতি শ্রদ্ধাশীল। অন্যথায় এদের সঙ্গে তো আমার কোনো সম্পর্ক নেই।" তিনি দরোজা খুলে দিলেন।

ইমাম ইউসুফ ও বাদশাহ হারুন-অর-রশিদ কক্ষে ঢুকে দাউদ তায়ী রাহিমাহুল্লাহর সম্মুখে আদবসহকারে বসলেন। হযরত নসিহত করা শুরু করলেন। হারুন-অর-রশিদ কাঁদতে লাগলেন।

বিদায়ের সময় বাদশাহ একখণ্ড স্বর্ণ হযরত দাউদ তায়ী রাহিমাহুল্লাহকে হাদিয়া হিসেবে তাঁর সম্মুখে পেশ করলেন। বললেন, "এটি একটি পবিত্র বস্তু। হালাল উপায়ে প্রাপ্ত।"

হযরত দাউদ বললেন, "আমার এটার প্রয়োজন নেই। নিয়ে যান। আমি একটি বাড়ি বিক্রি করেছি যেখানে পবিত্র ব্যক্তিগণ ভাড়াটে হিসেবে থাকতেন। বিক্রির অর্থ দ্বারা আমার খরচপাতি চলছে। আমি আল্লাহর নিকট আবদার জানিয়েছি, 'এই পবিত্র হালাল অর্থ যখন শেষ হয়ে যাবে, তিনি যেনো আমার আত্মাকে দেহ থেকে বিচ্ছিন্ন করে নিয়ে যান। এতে করে আমার প্রয়োজন পূরণে কারোর দয়ার দানের দরকার পড়বে না। আমি আশাবাদী যে, আমার প্রভু আমার এ প্রার্থনা কবুল করেছেন।"

**হযরত দাউদ তায়ী রাহিমাহুল্লাহর ইন্তিকাল**

উক্ত সাক্ষাতের কিছুদিন পর ইমাম আবু ইউসুফ রাহিমাহুল্লাহ হযরত দাউদ তায়ী রাহিমাহুল্লাহর গৃহে ফিরে আসলেন। হযরত তায়ীর মুদ্রাথলে রক্ষককে জিজ্ঞেস করলেন, "দাউদ তায়ীর থলের মধ্যে কটি দিরহাম বাকি আছে?" রক্ষক জবাব দিলেন, "দুটি দিরহাম বাকি আছে।" ইমাম সাহেব আবার জিজ্ঞেস করলেন, "প্রত্যহ তিনি কটি রৌপ্যমুদ্রা খরচ করেন?" রক্ষক জবাব দিলেন, "একটি করে রৌপ্যমুদ্রা খরচ করেন।" ইমাম সাহেব হিসেব করে চলে আসলেন।

একদিন হযরত ইমাম আবু ইউসুফ রাহিমাহুল্লাহ মসজিদের মিম্বরে দাঁড়িয়ে ঘোষণা দিলেন, আজই হযরত দাউদ তায়ী মায়াবী এ দুনিয়া থেকে বিদায় হয়ে গেছেন। ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন। উপস্থিত মুসল্লিরা প্রশ্ন করলেন, "আপনি এ সংবাদটি কীভাবে জানলেন?" তিনি জবাব দিলেন, "আমি তাঁর দৈনিক খরচের হিসেব করে দেখেছি। আজ তাঁর নিকট আর কোনো দিরহাম অবশিষ্ট নেই। তাঁর দুআ আল্লাহ তা'আলা কবুল করেছেন।" ইমাম সাহেবের এ ঘোষণা শুনে সবাই ছুটে চললো যুগের এক শ্রেষ্ঠ ওলি হযরত দাউদ তায়ীর বাড়ির দিকে। আল্লাহ সুবহানাহু ওয়াতা'আলা তাঁর এই প্রিয় বান্দা ও ওলির দারাজাত বুলন্দ করুন। সংরক্ষণ করুণ তাঁর সকল গোপন রহস্য।

ক্বাদিরীয়া সুফি তরিকানুযায়ী পরবর্তী শায়খ হচ্ছেন হযরত মা'রুফ কারখী রাহমাতুল্লাহি আলাইহি। সুতরাং আমরা এখন তাঁরই জীবন ও সাধনার ওপর আলোচনায় নিমগ্ন হবো। আমরা আল্লাহ তা'আলার পবিত্র দরবারে তাওফিক কামনা করছি। তাঁর ইচ্ছা ছাড়া একটিও অক্ষর লিখার ক্ষমতা আমাদের নেই।

## হযরত শায়খ মা’রুফ ইবনে ফিরুজ কারখী রাহমাতুল্লাহি আলাইহি
## (মৃত- ২০০ থেকে ২০৫ হিজরির মধ্যে, সমাধি- বাগদাদ, ইরাক।)

তাঁর পূর্ণ নাম ছিলো শায়খ আসাদুদ্দিন আবু মাহফুজ মা’রুফ ইবনে ফিরুজ কারখী রাহিমাহুল্লাহ। তবে তিনি মা’রুফ কারখী নামেই সুপরিচিত। তাঁর পিতার নাম কী ছিলো এ ব্যাপারে মতানৈক্য আছে। ফিরুজ, ফিরুজান বা আলী বলেছেন অনেকেই। তবে তাঁর পিমা-মাতা যে খ্রিস্টান থেকে মুসলমান হয়েছিলেন এ ব্যাপারে মতৈক্য বিদ্ধমান।

**জন্ম ও শিক্ষা**

হযরত মা’রুফ কারখী রাহিমাহুল্লাহ ১৩২ হিজরি সনে ইরাকের বাগদাদের নিকটস্থ কারখ নামক স্থানে জন্মগ্রহণ করেন। খ্রিস্ট ধর্মাবলম্বী মাতা-পিতার সন্তান হওয়ায় স্বভাবতই তাঁর শিক্ষা-দীক্ষা খ্রিস্টবাদভিত্তিক ও চার্চে যাওয়া-আসার মাধ্যমে শুরু হয়। তবে তাঁর যুগের বাগদাদ ও আশপাশ অঞ্চলে মুসলিম জনগোষ্ঠির বিশাল সংখ্যাগরিষ্ঠতা ও প্রভাব-প্রতিপত্তি বাল্যকালেই তাঁর মধ্যে প্রতিক্রিয়া করে। ইসলামের প্রতি তিনি সর্বদাই কিছুটা দুর্বলতাও বোধ করতেন। ছোট ছোট মুসলিম শিশু-কিশোরদের সঙ্গে প্রায়ই খেলাধূলায় মেতে ওঠতেন। বাড়িতে যেয়ে মা-বাবার সঙ্গে ইসলাম ও মুসলমানদের নিয়ে কথাবার্তা বলতেন। এমনটি মা-বাবাকে সময় সময় প্রশ্ন করতেন, “আমরা যদি ইসলামে দীক্ষিত হয়ে যাই তাহলে কী ভালো হয় না?” কিন্তু তাঁর পিতা মা’রুফের এরূপ প্রশ্নে মোটেই খুশি হতেন না। তিনি পুত্রকে একজন খ্রিস্টান পাদ্রীর নিকট পাঠালেন শিক্ষা-দীক্ষার জন্য।

প্রথম দিন পাঠদানের সময় পাদ্রী মা’রুফকে বললেন, “বলো, প্রভু হচ্ছেন তিন জনের একজন”।[13] মা’রুফ প্রতিবাদের শুরে উস্তাদকে বললেন, “না! বাস্তবে তো প্রভু মাত্র একজন!” পাদ্রী রাগান্বিত হয়ে তাঁকে প্রহার করলেন। বার বার বললেন, “বলো, প্রভু হচ্ছেন তিন জনের একজন!” মা’রুফ বলেন, “না, তিনি এক ও একক!” এভাবে বার বার চেষ্টা করেও পাদ্রী ব্যর্থ হলেন। মা’রুফ কিছুতেই ‘প্রভু

---

[১৩] খ্রিস্টানরা ত্রিত্ববাদে বিশ্বাসী। তারা বলে থাকে: God the Father, God the Son and God the Holy Ghost. অর্থাৎ: ইশ্বর পিতা, ইশ্বর পুত্র ও ইশ্বর পবিত্র আত্মা। -গ্রন্থকার।

হচ্ছেন তিন জনের একজন’ বললেন না। পরবর্তীতে মা’রুফ কারখী রাহিমাহুল্লাহ বলেন, “অমুসলিম অবস্থায় থাকা সত্ত্বেও উস্তাদ আমাকে খ্রিস্টধর্ম সম্পর্কে যা শিক্ষা দিচ্ছিলেন তা আমার হৃদয় কখনো মেনে নেয় নি। যখনই তাঁর কোনো পাঠদান শিখতে আমি অসম্মতি জানিয়েছি তখনই তিনি আমাকে বেত্রাঘাত করেছেন। তবে মজার কথা হলো, পাদ্রী আমাকে যতো বেশি প্রহার করতেন আমি ততো বেশি তাঁর শিক্ষাকে অগ্রাহ্য করতাম। অবশেষে পাদ্রী আরো কঠিন হয়ে ওঠেন আমার প্রতি। আমার পিতাকে বললেন, “এ ছেলেটি ধর্মত্যাগী হচ্ছে! একে বন্দী করে রাখুন।”

তিনি আরো বলেন, “পাদ্রীর নির্দেশে আমার পিতা আমাকে তিন দিনের জন্য একটি কক্ষে বন্দী করে রাখলেন। প্রতিদিন আমাকে একটিমাত্র রুটি আহারের জন্য দেওয়া হতো। তবে আমি এগুলো স্পর্শই করি নি। আমাকে যখন কক্ষ থেকে বের করা হলো তখন আমি বাড়ি থেকে ছুটে পালালাম। তবে যেহেতু আমি মাতা-পিতার একমাত্র সন্তান ছিলাম তাই তাঁরা আমাকে বার বার চিঠি প্রেরণ করে আবদার জানান, “বাবা! বাড়িতে ফিরে এসো। আমরা তোমাকে এ ব্যাপারে প্রতিশ্রুতি দিচ্ছি যে, তুমি যে ধর্মের অনুসারী হতে চাও- হবে, এতে আমাদের কেনো আপত্তি থাকবে না। আমরাও তোমার ধর্ম অনুসরণ করবো।”

আমি এরপর হযরত মূসা ইবনে আলী রেজা রাহিমাহুল্লাহর নিকট যেয়ে ইসলামে দীক্ষিত হলাম। এরপর এই মহামূল্যবান সম্পদ ‘ইসলাম’ নিয়ে বাড়িতে ফিরে যাই। আমার মা-বাবা তাঁদের ওয়াদা রক্ষা করলেন। তাঁরাও ইসলামের সুশীতল ছায়ায় আশ্রয় গ্রহণ করেন।”

**হযরত দাউদ তায়ী রাহিমাহুল্লাহর সুহবতে**

হযরত মা’রুফ কারখী রাহিমাহুল্লাহ সুলুকের রাস্তায় পাড়ি জমাতে উদ্রগীব হয়ে ওঠেন। তখনকার যুগের একজন শ্রেষ্ঠ ওলি ছিলেন কুফা শহরে বসবাসকারী হযরত দাউদ তায়ী রাহমাতুল্লাহি আলাইহি। তিনি তাঁরই হাতে বাইআত গ্রহণ করে মুরীদ হলেন। এরপর দীর্ঘদিন স্বীয় মুর্শিদের সুহবতে থেকে আধ্যাত্মিকতার সাধনায় নিজেকে আত্মনিয়োগ করেন। মা’রুফ কারখী রাহিমাহুল্লাহর কঠোর রিয়াজত-মুজাহাদার ব্যাপারে সকলেই অবগত ছিলেন। এমনকি দূর-বিদেশেও লোকজন এ ব্যাপারে অবহিত ছিলো।

হযরত মুহাম্মদ ইবনে মনসুর তুসী রাহিমাহুল্লাহ নামক একজন ওলিআল্লাহ বর্ণনা করেন, "আমি হযরত মা'রুফ কারখী রাহিমাহুল্লাহকে বাগাদাদে দেখেছি। দেখলাম, তাঁর মুখমণ্ডলে একটি ক্ষতচিহ্ন। জিজ্ঞেস করলাম, আমি তো গতকালও আপনার সঙ্গে ছিলাম। তখন তো এই চিহ্নটি দেখি নি। কী এটি?" তিনি বললেন, "ওসব ব্যাপারে প্রশ্ন করবেন না যা আপনার ক্ষেত্রে প্রযোজ্য নয়। শুধুমাত্র ওসব প্রশ্ন করুন যা আপনার জন্য উপকারী।" আমি এবার আরো বেশি আগ্রহান্বিত হলাম ব্যাপারটি জানতে। বললাম, "আমরা যার উপাসনা করি তাঁর কসম! আপনি অবশ্যই বলুন, এ ক্ষতচিহ্ন কী?" তিনি তখন বললেন, "গতরাতে আমি গভীর মুরাক্বাবায় নিমগ্ন ছিলাম। আমার মনে প্রচণ্ড আগ্রহ জন্মালো মক্কা মুকাররমায় যেতে। বাইতুল্লাহ শরীফ তাওয়াফ করতে। আমি দেখলাম, তাওয়াফ শেষে জমজম কূপের নিকটে আছি। পবিত্র পানি পান করতে অগ্রসর হলাম। হঠাৎ আমার পা পিছলে গেলো। দেওয়ালের উপর পড়ে আমার মুখে আঘাত পেলাম। আর এতেই মুখের মধ্যে ক্ষতচিহ্ন পড়ে গেলো- যা আপনি দেখছেন।"[১৪]

## তাঁর অনুপম চরিত্র-মাধুর্য

হযরত মা'রুফ কারখী রাহমাতুল্লাহি আলাইহি যুগের একজন স্বনামধ্য সুফি-দরবেশ ছিলেন। তাঁর উচ্চ পর্যায়ের পরহেজগারী ও সত্যবাদিতা সম্পর্কে সবাই জ্ঞাত ছিলো। তিনি প্রতি রাতেই দীর্ঘ সময় কাটাতেন ইবাদত-বন্দেগীতে। গভীর ধ্যান-মুরাক্বাবা-মুশাহাদার মধ্যে আল্লাহর দরবারে খুব বেশি কাঁদতেন। তাঁর প্রধান খলিফা হযরত শায়খ সিররি সাক্বাতী রাহিমাহুল্লাহ বলেন, "আমি যা-ই প্রাপ্ত হয়েছি তা সবই হযরত মা'রুফ কারখী রাহিমাহুল্লাহর বরকতে।"

ওলিআল্লাহ শায়খ সাইয়্যিদ আবদুল ওয়াহহাব রাহিমাহুল্লাহ বলেন, "তরক্বে দুনিয়া কোনো ব্যক্তি আমি দেখিনি যেরূপ দেখেছি হাযরত মা'রুফ কারখী রাহিমাহুল্লাহকে। তাঁর মর্যাদা এতোই ঊর্ধ্বে যে, তাঁর কবর থেকেও বরকতের বারিধারা অব্যাহতভাবে বেরিয়ে আসে।"[১৫]

---

[১৪] তাযকিরাতুল আউলিয়া- হযরত ফরিদুদ্দীন আত্তার রাহিমাহুল্লা।

[১৫] কাশফুল মাহজুব - হযরত আলী হাজভেরী দাতা গঞ্জেবখশ রাহিমাহুল্লাহ।

## একটি ঘটনা

কোনো একদিন হযরত মা'রুফ কারখী রাহিমাহুল্লাহ মসজিদের ভেতর নিজের জায়নামাজ ও কুরআন শরীফ রেখে দজলা নদীতে চলে যান অযু করতে। একজন বৃদ্ধা মসজিদে ঢুকে তাঁর জায়নামাজ ও কুরআন শরীফ চুরি করে নিয়ে গেলো। হযরত মা'রুফ কারখী মহিলাকে তাড়া করলেন। দৌড়ে যেয়ে তাকে ধরে ফেললেন। চোখের দৃষ্টি নিচের দিকে নামিয়ে বৃদ্ধাকে জিজ্ঞেস করলেন, "তোমার কোনো পুত্র আছে কী যে কুরআন তিলাওয়াত করতে পারে?" বৃদ্ধা জবাব দিলো, "না।" তিনি বললেন, "তাহলে আমার কুরআন শরীফ আমাকে ফেরত দাও। তুমি জায়নামাজ নিয়ে যেতে পারো।" একথা শুনে বৃদ্ধা লজ্জা পেলো। হযরতের প্রতি সে শ্রদ্ধাবোধ করলো। কুরআন শরীফ ও জায়ানামাজ তাঁকে ফেরত দিয়ে চলে যেতে উদ্যোত হলো। তিনি বললেন, "যেয়ো না, জায়নামাজটি নিয়ে যাও। আমি এটি তোমাকে হাদিয়া দিলাম।" বৃদ্ধা জায়নামাজ নিয়ে দ্রুত প্রস্থান করলো। সে ভাবতে থাকে, এমন দয়ালু ব্যক্তি কী এখনও আছেন, যিনি চোর ধরে তার প্রতি এরূপ ব্যবহার করেন?

হযরত মা'রুফ কারখী রাহিমাহুল্লাহ সব সময় অযু অবস্থায় থাকতেন। একদিন মরুভূমিতে থাকাবস্থায় তাঁর অযু চলে গেলো। তিনি পানি না পেয়ে তাইয়াম্মুম করে নিলেন। সাথীরা বললেন, "হযরত! দজলা নদী তো তেমন দূরে নয়। আপনি কেনো বালি দ্বারা তায়াম্মুম করলেন?" তিনি জবাব দিলেন, "আমি কী দজলা পর্যন্ত পৌঁছুনোর সময় পাবো? এরই মধ্যে যে পৃথিবী থেকে বিদায় হয়ে যাবো না- তার কী কোনো নিশ্চয়তা আছে?"[১৬]

---

[১৬] আমার শায়খ কুতবে জামান হযরত মাওলানা আমিনুদ্দীন শায়খে কাতিয়া রাহমাতুল্লাহি আলাইহিরও অনুরূপ একটি ঘটনার প্রত্যক্ষদর্শী আমি [লেখক] ছিলাম। পবিত্র হজ্জের সফরে আরাফাত থেকে রাত ৯টায় মুজদালিফায় আসলাম। শায়খ আমাকে বললেন, ইস্তিঞ্জা করবো। আমি দেখলাম অদূরে অবস্থিত প্রস্রাবখানাগুলোর সামনে অসংখ্য মানুষ লাইন বেঁধে দাঁড়িয়ে আছে। তাই হযরতকে নিয়ে অপর একটি প্রস্রাবখানায় গেলাম। সেখানে কেউ ছিলো না। এর কারণ হলো, এ প্রস্রাবখানায় পানি ছিলো না। আমি একটি ছোট্ট বোতলে কিছু পানি নিয়ে তাঁর সঙ্গে গেলাম। ইস্তিঞ্জা সেরে তিনি দেওয়ালের উপর হাত মেরে তায়াম্মুম করলেন। আমি বললাম, হুজুর! আমাদের কাফেলার নিকট অযু করার মতো যথেষ্ট পানি বোতলের ভেতর রেখে এসেছি। তিনি বললেন, "ওখান পর্যন্ত যাওয়ার সময় কী আমার হাতে আছে? এরই মধ্যে যদি পৃথিবী থেকে বিদায় হয়ে যাই!" -গ্রন্থকার

**খিলওয়াত অবলম্বনের ব্যাখ্যা**

হযরত মা’রুফ কারখী রাহিমাহুল্লাহর এক বন্ধু তাঁকে জিজ্ঞেস করলেন, “ইয়া শায়খ! আপনি কোন কারণে দুনিয়াবিমুখ হলেন এবং আল্লাহর সৃষ্টি থেকে মুখ ফেরালেন? নিজেকে খিলওয়াত [নির্জনতা] অবলম্বনে আত্মনিয়োগ করলেন ও আল্লাহর জিকিরে নিমগ্ন হলেন? এর কারণ কী মৃত্যুকষ্ট, কবর-আযাব, জাহান্নামের ভীষণ কষ্ট এবং জান্নাত লাভের আশা?” তিনি জবাব দিলেন, “হে আমার বন্ধু! তুমি তো খুব মামুলী বিষয়গুলোর ওপর ব্যাখ্যা চাচ্ছো! এসব ব্যাপার তো আল্লাহর সম্মুখে মূল্যহীন। এগুলো সবই আল্লাহর সৃষ্টি মাত্র। এগুলো তাঁর দাস। যখন তুমি তাঁর নৈকট্যের স্বাদ পাবে তখন যাকিছু নিয়ে তুমি ভাবছো তা তোমার অন্তরে জাগ্রতই হবে না!”

**কারামত**

হযরত মা’রুফ কারখী রাহিমাহুল্লাহ কারামতওয়ালা ওলি ছিলেন। তাঁর মাধ্যমে অনেক কারামত প্রকাশ হয়েছে। কারামত যদিও ওলায়েতের জন্য শর্ত নয়- তথাপি এ থেকে সাধারণ মানুষ এবং স্বয়ং ওলি নিজেই উপকৃত হয়ে থাকেন। নিচে আমরা হযরতের কয়েকটি কারামতের ঘটনা লিপিবদ্ধ করলাম।

**১. দু’আর বরকত:** একদা লোকজন এক ডাকাতকে ধরে শহরের শাসকের নিকট নিয়ে গেলো। শাসক তাকে ফাঁসিতে ঝুলিয়ে হত্যার নির্দেশ দিলেন। নির্দেশমতো ডকাতকে ফাঁসি দেওয়া হলে সে মৃত্যুবরণ করলো। ডাকাতের মরদেহ তখনো ফাঁসির দড়িতে ঝুলন্ত ছিলো যখন হযরত মা’রুফ কারখী রাহিমাহুল্লাহ সেদিকে যাত্রা করছিলেন। ঝুলন্ত মরদেহ দেখে তিনি থমকে দাঁড়ালেন। আহ! কী কষ্টের মধ্যে লোকটির দেহ থেকে আত্মা বিচ্ছিন্ন হয়েছে! তাঁর অন্তরে দয়ার উদ্রেক হলো। আল্লাহর দরবারে ডাকাতের জন্য মাগফিরাত কামনা করে দু’আ করলেন, “হে মহান দায়লু প্রভু! হে রাহমানুর রাহীম! এ জগতে পাপের কারণে সে শাস্তি পেয়েছে। হে প্রভু! আপনি যদি তাঁকে ক্ষমা করে দেন, তাহলে আপনার অসীম দয়ার ভাণ্ডারে কোনো কমতি হবে না।”[১৭]

---

[১৭] মাসালিক আস-সালিকীন, খ. ১, পৃ. ২৮৮।

দু'আ শেষ হতেই এক গায়েবি আওয়াজ শোনা গেলো: "যে কেউ ফাঁসির দড়িতে ঝুলন্ত আমার বান্দার জানাযায় শরীক হবে সে আখিরাতে উত্তম প্রতিদান পাবে।" সমগ্র শহরব্যাপী এই আওয়াজ বুলন্দ হলো। লোকজন ছুটে এসে ডাকাতের লাশ নামিয়ে গোসল ও কাফন পরিয়ে জানাযা পড়ে কবরস্থ করলো। একব্যক্তি ঐ রাতেই স্বপ্নে দেখলেন, কিয়ামত এসে গেছে। যে লোকটিকে ফাঁসি দেওয়া হয়েছিল তার পরনে উত্তম বস্ত্র এবং তিনি বসে আছেন আল্লাহর প্রিয়জনদের সাথে। তাকে জিজ্ঞেস করা হলো, 'আপনি এতো উচ্চ মর্যাদার অধিকারী হলেন কীভাবে?' তিনি জবাব দিলেন, "দয়ালু আল্লাহ তা'আলা হযরত মা'রুফ কারখী রাহিমাহুল্লাহর দু'আর বরকতে আমাকে ক্ষমা করে দিয়েছেন ও মর্যাদাশীল করেছেন।"

**২. কুকুরকে নিয়ে রুটি ভক্ষণ:** হযরত মা'রুফ কারখী রাহিমাহুল্লাহর একজন চাচা শহরের শাসক ছিলেন। একদিন তিনি শহরের নির্জন একটি অঞ্চলের নিকট দিয়ে কোথাও যাচ্ছিলেন। লক্ষ করলেন, তাঁর ভাতিজা মা'রুফ সেখানে বসে রুটি খাচ্ছেন। তাঁর সামনেই ছিলো একটি কুকুর। হযরত কারখী এক টুকরো রুটি নিজের মুখে দিচ্ছেন এরপর আরেক টুকরো কুকুরের মুখে ঢুকাচ্ছেন। এ দৃশ্য দেখে শাসক মহোদয় থমকে দাঁড়ালেন। ভাজিতার কাছে যেয়ে জিজ্ঞেস করলেন, "হে আমার ভাতিজা! তুমি এ কী করছো? একটি কুকুরের সাথে বসে রুটি খাচ্ছো! তুমি কী এতে লজ্জা বোধ করো না?" তিনি জবাব দিলেন, "লজ্জাবোধের কারণেই আমি কুকুরকে রুটি দিচ্ছি!" এরপর তিনি আকাশের দিকে হাত উত্তোলন করলেন। একটি উড়ন্ত পাখিকে ডাক দিলেন। পাখিটি নিচে নেমে তাঁর হাতে এসে বসে পড়লো। সে তার মাথা নিজের পাখা দ্বারা আবৃত করে রাখলো। মা'রুফ কারখী রাহিমাহুল্লাহ বললেন, "যে কেউ আল্লাহর সম্মুখে লজ্জিত হয়, অপর সবাই সেই ব্যক্তির সামনে লজ্জাবোধ করে!" তাঁর শাসক চাচা একথা শুনে নির্বাক হয়ে গেলেন।[১৮]

**৩. দুষ্টদের ভাগ্য উন্মোচন:** একদিন মা'রুফ কারখী রাহিমাহুল্লাহ শিষ্যদেরসহ কোথাও হেটে যাচ্ছিলেন। কোত্থেকে একদল মদ্যপ দুষ্ট লোক এসে তাদের নিকট দিয়ে চলতে শুরু করলো। এরা অত্যন্ত বে-আদবী ও শিষ্টাচার বহির্ভূত কর্ম করতে করতে হযরত ও তাঁর সঙ্গীদের সাথে দজলা নদীর তীর পর্যন্ত গেলো। হযরতের সাথীরা এতে ভীষণভাবে বিরক্ত বোধ করলেন। তারা তাঁকে বললেন, "হে শায়খী!

[১৮] তাজকিরাতুল আউলিয়া।

এই দুষ্ট লোকগুলোকে ধ্বংস করে দিতে আল্লাহর দরবারে দু'আ করুন, যাতেকরে এদের দৌরাত্ম্য থেকে পৃথিবীর জমিন মুক্ত হয়।" হযরত মা'রুফ কারখী হাত তুলে দু'আ করতে লাগলেন, "হে আল্লাহ! আপনি যেভাবে এ লোকগুলোকে ইহজগতে হাসি-খুশির জীবন দান করেছেন, অনুরূপ পরকালেও তাদেরকে আরো বেশি শান্তি ও হাসি-খুশির জীবন দান করুন!" হযরতের সাথীরা বিস্মিত হয়ে বললেন, "হে আমাদের শায়খ! আপনি এ কীরূপ দু'আ করলেন? আমরা তো এর মর্ম বুঝতে পারলাম না!" হযরত শায়খ মা'রুফ কারখী বললেন, "আরে! আমি যার সাথে কথা বলেছি তিনি এর গোপন রহস্য অবগত আছেন। ... একটু অপেক্ষা করো। এখই হয়তো সে রহস্য উন্মোচন হয়ে যাবে!"

কী আশ্চর্য! একটু পরই দেখা গেলো দুষ্ট লোকগুলো নিজেদের হাতের বাঁশি-বাদ্যযন্ত্র ও মদ ছুড়ে মারলো। তারা সবাই কচু পাতার মতো কাঁপছিলো। সকলে ছুটে আসলো হযরত মা'রুফ কারখীর নিকটে। অত্যন্ত অনুতপ্ত হয়ে তাওবাহ্ করলো। জীবনে আর কখনো দুষ্টুমি করবে না বলে প্রতিজ্ঞা করে হযরতের হাতে বাইআত গ্রহণ করলো।

পরবর্তীতে হযরত কারখী রাহমাতুল্লাহি আলাইহি তাঁর শাগরিদদের বললেন, "দেখলে তো কীভাবে আল্লাহ তা'আলা তেমোদের আকাঙ্ক্ষাকে সম্পূর্ণরূপে কবুল করলেন। তিনি তাঁর বান্দাদেরকে দজলায় ফেলে নিমজ্জিত না করে এবং কষ্ট না দিয়েই রক্ষা করেছেন।"[১৯] সুবহানাল্লাহ!

**৪. দয়ার দান:** হযরতের প্রধান খলিফা শায়খ সিররি সাক্বাতী রাহিমাহুল্লাহ বর্ণনা করেন, এক ঈদের দিনে দেখতে পেলাম হযরত কারখী কিছু খেজুর-বীচি সংগ্রহ করছেন। জিজ্ঞেস করলাম, "ইয়া শায়খী! আপিন কী করছেন?" তিনি জবাব দিলেন, "আমি একটি ক্রন্দনরত শিশুকে দেখেছি। জিজ্ঞেস করলাম, তুমি কেনো কাঁদছো? সে বললো, 'আমি একজন ইয়াতীম। আমার মা-বাবা এ পৃথিবীতে নেই। আজ ঈদের দিন। অন্যান্য শিশুদের পরনে আছে নতুন জামা-কাপড়। কিন্তু আমার নেই। পুরাতন ছেড়া বস্ত্র পরেছি। তাদের হাতে আছে বাদাম। আমার হাতে নেই।' এ কারণে এই বীচিগুলো সংগ্রহ করছি। বিক্রি করে শিশুটির জন্য ক্রয় করবো নতুন জামা ও বাদাম। এগুলো পেলে সে খুশি হয়ে শিশুদের সঙ্গে খেলাধূলা করবে।"

---

[১৯] প্রাগুক্ত।

হযরত সিররি সাক্বাতী বললেন, "হযরত! আপনার আশা পূরণ করতে আমাকে সুযোগ দিন। আপনি আর কষ্ট করবেন না।" এরপর হযরত সাক্বাতী রাহিমাহুল্লাহ শিশুটির জন্য নতুন কাপড় এনে পরালেন, বাদাম কিনে তার হাতে দিলেন। শিশুটি অত্যন্ত আনন্দিত হলো। সে হাসিমুখে অন্যান্য শিশুদের সঙ্গে খেলাধূলা করতে ছুটে গেলো। হযরত সাক্বাতী বলেন, "এ মুহূর্তে আমার হৃদয়টি উজ্জ্বল নূরে আলোকিত হয়ে ওঠলো। আমার আধ্যাত্মিক অবস্থা উন্নত স্তরে পৌঁছালো।"[২০]

**মূল্যবান উপদেশবাণী**[২১]

১. নফসের অনুসরণ হলো আল্লাহকে না মানার সামিল।
২. আল্লাহর সৌন্দর্যকে যারা উপলব্ধি করেন তারাই হচ্ছেন আল্লাহর আশিক। আর আল্লাহর আশিকের জন্য পাপকর্মের দরোজা বন্ধ হয়ে যায় এবং রহমতের দ্বার উন্মুক্ত থাকে।
৩. নির্লজ্জ কথাবার্তা হচ্ছে গোমরাহীর নিদর্শন। আর সবসময় চেতনশীল থাকা হচ্ছে হাক্বিক্বাত জানার নিদর্শন।
৪. উত্তম আমল ছাড়া বেহেশত লাভের আশা, সুন্নাতের অনুসর ছাড়া রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের শাফাআত লাভের আকাঙ্ক্ষা এবং আল্লাহর নাফরমানী করে তাঁর রহমত লাভের আশা হচ্ছে বোকামী।
৫. হাক্বাইক্ব [সত্যতা] ও দাক্বাইক্ব [সূক্ষ্মদর্শিতা] সম্পর্কে জ্ঞাত হওয়া এবং সেটা মানুষের নিকট বুঝিয়ে বলার নাম হচ্ছে 'তাসাওউফ'।
৬. পাপ হওয়ার সম্ভাবনা যাচাই-বাছাই না করে অন্যের সম্পর্কে ভালো-মন্দ আলাপচারিতা উচিৎ নয়।
৭. দুনিয়ার আকর্ষণ থেকে মুক্ত ব্যক্তি ঐশি প্রেমের ছোঁয়া পাবে। এ ভালোবাসার সূত্র প্রভুর সুদৃষ্টি।
৮. মা'রিফাত লাভকারীর অভ্যন্তরে অফুরন্ত ধনভাণ্ডার বিদ্যমান। তাঁদের প্রয়োজন নেই অপর কোনো ধন-সম্পদের।
৯. যে কেউ আল্লাহর প্রতি ভরসা করে, সে মানুষের অনিষ্ট থেকে মুক্ত থাকে।
১০. সাবধান! আল্লাহ তোমাকে সর্বদা অবলোকন করছেন।

---

[২০] প্রাগুক্ত।

[২১] এ বাণীগুলো আমরা ইন্টারনেটের সাইট: sufiwiki.com থেকে সংগ্রহ করেছি। এগুলোর মূল সূত্র হচ্ছে 'তাজকিরাতুল আউলিয়া', 'কাশফুল মাহযুব' ও 'মাসালিক আস-সালিহীন'।

১১. খোদাপ্রেম হচ্ছে একটি পবিত্র বস্তু যা আল্লাহ তা'আলা তাঁর আবিদদের প্রতি রহমত হিসেবে নাযিল করেন। এটা কোনো মানুষের কাছ থেকে শেখার বিষয় নয়। এটা হচ্ছে আল্লাহর পক্ষ থেকে একটি উপহার যা আসে তাঁর দয়ার বদৌলতে।

১২. আল্লাহর প্রকৃত বান্দাহ তিনি যিনি আল্লাহপ্রেমে বিভোর। তিনি তাঁর প্রেমাস্পদ ছাড়া আর কিছুই দেখতে পান না।

১৩. তিনিটি নিদর্শন দ্বারা ওলিদের পরিচয় মিলে: (১) তাঁরা আল্লাহ সম্পর্কে চিন্তাশীল, (২) তাঁরা আল্লাহর সাথী এবং (৩) তাঁদের সকল কাজ আল্লাহর জন্য।

১৪. যারা আল্লাহর মা'রিফাত লাভ করেছেন তাঁরা চিরন্তন প্রশান্তি পেয়েছেন। আ'রিফের মাঝে প্রশান্তি না থাকলে তিনি নিজেই প্রশান্তির মাঝে।

১৫. উদারতার নিদর্শন তিনটি: (১) প্রতিরোধ ছাড়া ঈমান সংরক্ষণ, (২) প্ররোচণা ছাড়া প্রশংসা করা ও (৩) আবদার ছাড়া দান করা।

১৬. ঐ ব্যক্তি সত্যিকার গোলাম নয় যে তার মনিবের বেত্রাঘাতকে স্বচ্ছন্দ্যে মেনে নেয় না। তার গোলাম হওয়ার দাবি মিথ্যা।

১৭. যখন কোনা ঈমানদার কোনো বিষয়ের সঙ্গে জড়িয়ে পাড়ে যা তার ক্ষেত্রে প্রজোয্য নয়, তখন বুঝতে হবে আল্লাহর পক্ষ থেকে তার ওপর এটি একটি অভিশাপের নিদর্শন।

১৮. যেসব বিষয় নিয়ে আলোচনায় কারো উপকার হয় না, তার ওপর অনর্থক আলাপচারিতা হচ্ছে গোমরাহীর লক্ষণ।

১৯. সবার ওপর থেকে তোমার চোখ সরিয়ে নাও। কোনো ক্ষতিকর দৃষ্টিপাত করো না কারোর প্রতি।

২০. প্রেম এমন এক বস্তু যা না শিক্ষা দেওয়া যায় না শেখা যায়।

২১. যে ভিত্তি উপড়ে ফেলা যায় না তা হচ্ছে 'বিচার'; যে তিক্ততার ফলাফল মিষ্ট তা হচ্ছে 'ধৈর্য'; এবং যে মিষ্টতা থেকে ফলাফল হয় তিক্ততা তা হলো, 'ইন্দ্রিয়সুখ'। আর যে রোগের নিরাময় নেই তা হচ্ছে 'বোকামি'।

২২. যে ক্লেশ বা বিপর্যয় যা থেকে মানুষকে পালানোর প্রয়োজন, তা হচ্ছে অতি-উৎফুল্লতা।

২৩. মূর্তিপূজা হচ্ছে বাহ্যিক শিরক। আর আল্লাহর সৃষ্ট প্রাণীর প্রতি ভরসা হচ্ছে আভ্যন্তরীণ নাস্তিক্যতা।

২৪. শয়তান কৃপণ মুসলমানকে ভালোবাসে এবং উদার গোনাহগারকেও ঘৃণা করে।

২৫. ধনী ব্যক্তিদের সংস্পর্শ যে ক্ষতি করে তা মাপা যায় না- সুতরাং, তাদের থেকে পালিয়ে থাকো!

২৬. তাঁকে প্রশ্ন করা হলো, “দুঃখ-কষ্টের পরিত্রাণ কী?” তিনি জবাব দিলেন, “মানুষ থেকে দূরে থাকা ও আল্লাহর নৈকট্য লাভ।”
২৭. যে কেউ প্রতিফল প্রাপ্তির উদ্দেশ্যে ভালো আমল করে সে হচ্ছে ব্যবসায়ী; যে কেউ ভালো আমল করে দোযখের অগ্নি থেকে নিষ্কৃতি লাভের আশায় সে একজন গোলাম- যে তার মনিবের শাস্তিকে ভয় পায়; আর যে কেউ শুধুমাত্র আল্লাহর সন্তুষ্টি লাভের আশায় ভালো আমল করে সে মুক্তি পেয়েছে।
২৮. ঈমান কামিল না হলে আমলও কামিল হবে না।
২৯. তোমরা যখন ধনী থাকো তখন মনে করো আল্লাহপ্রেমিক। আর যখন বিপর্যয় নেমে আসে তখন তোমরা তাঁর থেকে পালিয়ে যাও। বিপদের সময়ও আনুগত্যে অটল থাকার নাম হচ্ছে সত্যিকার আল্লাহ ও তাঁর রাসূলের প্রতি ভালোবাসা।

**হযরতের ইন্তিকাল**

যুগের শ্রেষ্ঠ ওলিআল্লাহ হযরত শায়খ মা’রুফ কারখী রাহমাতুল্লাহি আলাইহি ২০০ হিজরি সনে শুক্রবার দিন ইন্তিকাল করেন। ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন।

তাঁর মৃত্যুকালীন ঘটনার বর্ণনা দিয়েছেন হযরত সিররি সাক্বাতী রাহিমাহুল্লাহ। তিনি বলেছেন, একদল শিয়া একদিন হযরত মা’রুফ কারখী রাহিমাহুল্লাহর উস্তাদ শায়খ রেজার দরোজায় এসে গাদাগাদি করছিলো। সেখানে উপস্থিত ছিলেন হযরত মা’রুফ কারখী রাহিমাহুল্লাহ। তিনি তাদের বাঁধা দিলেন। এতে তাঁর পাঁজর পিঞ্জরে প্রচণ্ড আঘাত লাগে। তিনি গুরুতরভাবে আহত হলেন। এ থেকেই তিনি মৃত্যুমুখে পতিত হন।

মৃত্যুর পূর্বে হযরত সাক্বাতী আবদার জানালেন, “হযরত! আমাকে নসিহত করুন।” তিনি বললেন, “আমার মৃত্যুর পর পরনের জুব্বাটি খুলে কাউকে দান করবে। আমি এ জগৎ থেকে বস্ত্রহীন অবস্থায় যেতে চাই।”

মৃত্যুর পর ইয়াহুদি, খ্রিস্টান ও মুসলমানরা তাঁকে তাদেরই একজন দাবি করলো। তিন ধর্মের লোকই তাঁকে দাফন করতে আগ্রহ প্রকাশ করে। এ সমস্যা থেকে মুক্তির পথ কেউ খুঁজে পাচ্ছিলো না। এরপর হযরত কারখী রাহিমাহুল্লাহর একজন খাদিম এগিয়ে এসে সবাইকে বললেন, “মৃত্যুর পূর্বে হযরত শায়খ আমাকে বলেছেন,

'যারা আমার মরদেহ বহনকারী খাট মাটি থেকে উপরে উঠাতে সক্ষম হবে, তারাই আমার কাফন-দাফন করবে।'"

সুতরাং প্রথমে খ্রিস্টানরা চেষ্টা করে ব্যর্থ হলো। এরপর ইয়াহুদিরাও বিফলমনোরথ হলো। অবশেষে মুসলমানরা সহজেই তাঁর লাশবাহী খাটখানা কাঁধে তুলে নিলেন। সুতরাং অসংখ্য মানুষের অংশগ্রহণে তাঁর নামাযে জানাযা অনুষ্ঠিত হলো এবং তিনি কবরে সমাহিত হলেন।

হযরতের মৃত্যুর পর সিররি সাক্বাতী রাহিমাহুল্লাহ তাঁকে স্বপ্নে দেখলেন। লক্ষ করলেন, তিনি আরশে আজিমের নিচে দাঁড়িয়ে আছেন। তাঁর চোখ দুটো খোলা। বড় বড় চোখে তাকাচ্ছিলেন। আল্লাহ তা'আলা ফিরিশতাদের ডেকে জিজ্ঞেস করলেন: "কে এই লোকটি?" তাঁরা জবাব দিলেন, "ইয়া আল্লাহ! আপনি এ ব্যাপারে সম্যক অবগত।" আল্লাহ তা'আলা বললেন, "সে মা'রুফ কারখী। তার চোখে ধাঁধানো অবস্থা ও হতভম্বতা বিরাজ করছে অন্তরে আমাদের ভালোবাসা হেতু। একমাত্র আমার দর্শন পেলে সে আত্মস্থ ফিরে পাবে। একমাত্র আমার সাক্ষাতে সে নিজেকে পুনরায় আবিষ্কার করবে।"

হযরত মা'রুফ কারখী রাহিমাহুল্লাহ ইরাকের রাজধানী বাগদাদে সমাহিত আছেন। তাঁর প্রধান খলিফা ছিলেন বিখ্যাত ওলিআল্লাহ হযরত সিররি সাক্বাতী রাহমাতুল্লাহি আলাইহি। সুতরাং এখন আমরা তাঁরই জীবনালোচনার দিকে মনোনিবেশ করছি। হে আল্লাহ! আপনি আমাদের তাওফিক দিন এবং সকল চেষ্টা কবুল করুন।

# হযরত শায়খ আবুল হাসান সিররি ইবনে মুগলিস সাক্বাতী রাহমাতুল্লাহি আলাইহি

**(মৃত্যু- ২৫৩ [মতান্তরে ২৫১ বা ২৫৭] হিজরি, সমাধি- বাগদাদ, ইরাক।)**

তিনি ছিলেন তাঁর যুগের বাগদাদের ইমাম। তাসাওউফ শাস্ত্রের ওপর তাঁর গভীর জ্ঞান ছিলো। যুগের আরেক শ্রেষ্ঠ ওলি হযরত মা'রুফ কারখী রাহমাতুল্লাহি আলাইহি ছিলেন তাঁর তরিকতের শায়খ।

হযরত সাক্বাতী রাহিমাহুল্লাহর একজন সাথী ছিলেন হযরত বিশর হাফি রাহিমাহুল্লাহ। এছাড়া তাঁরই ভাগিনা ও তরিকতের খলিফা ছিলেন বিশ্ববিখ্যাত ওলিআল্লাহ হযরত জুনাইদ বাগদাদী রাহমাতুল্লাহি আলাইহি। তিনি হাদিসেরও রাবী ছিলেন। তিনি হযরত ফাজিল থেকে হাদিস বর্ণনা করেছেন। আর তাঁর থেকে হাদিস বর্ণনা করেছেন হযরত জুনাইদ বাগদাদী ও হযরত আবুল আব্বাস বিন মাশরুক্ব। হযরত সাক্বাতী রাহিমাহুল্লাহ ছিলেন প্রথম ব্যক্তি যিনি 'হাক্বাইক্ব' ও 'ইশারাত' সম্পর্কে আলোচনা করেন। তিনি বাগদাদে জন্মগ্রহণ করেছিলেন এবং এখানেই মৃত্যুবরণ করেন।

**প্রাথমিক জীবন**

হযরত সাক্বাতী রাহিমাহুল্লাহর পিতার নাম ছিলো হযরত মুগলিস। তাঁর জন্ম হয় ইরাকের রাজধানী বাগদাদে। অধিকাংশ ইতিহাসবিদের মতে তিনি ১৫৫ হিজরি সনে জন্মগ্রহণ করেন। তিনি একজন তাবে-তাবিঈ ছিলেন।

পরিণত বয়সে হযরত সাক্বাতী রাহিমাহুল্লাহ ব্যবসায় জড়িয়ে পড়েন। বাগদাদের এক সরু রাস্তায় তাঁর একটি দোকান ছিলো। তিনি সময় পেলেই দোকানের সম্মুখে একখানা পর্দা টেনে নামাযে দাঁড়িয়ে যেতেন। প্রত্যহ অনেক রাকাআত [নফল] নামায পড়তেন।

একদিন লুকাম পাহাড় থেকে এক ব্যক্তি তাঁর সাথে সাক্ষাতে আসলেন। তখন হযরতের দেকানের সামনে পর্দা টাঙ্গানো ছিলো। আগন্তুক পর্দা তুলে হযরতকে

সালাম জানালেন। বললেন, “লুকাম পাহাড়ের অমুক শায়খ আপনাকে সালাম জানিয়েছেন।”
হযরত সাক্বাতী বললেন, “তিনি তো পাহাড়ে বসে ইবাদতে মশগুল আছেন। তাঁর চেষ্টা-সাধনা কিছুই নয়! মানুষের মধ্যে থেকেও যে ব্যক্তি আল্লাহর জিকির-ফিকির নিয়ে থাকতে সক্ষম, এক মুহূর্তের জন্যই আল্লাহর স্মরণ থেকে গাফিল নয়- সে-ই তো সত্যিকার ইবাদতকারী।” আগন্তুক তাঁর কথা শুনে নিরব হয়ে গেলেন।

বলা হয়ে থাকে হযরত সাক্বাতী রাহিমাহুল্লাহ ব্যবসা থেকে ৫ শতাংশের বেশি লাভ কখনো করেন নি। একদা তিনি ষাট দিনারের বিনিময়ে কিছু কাঠবাদাম ক্রয় করেন। এরপরই বাজারে কাঠবাদামের ঘাটতি পড়ে যায়। একজন দালাল হযরতের নিকট ছুটে আসলেন। জিজ্ঞেস করলেন, ‘এগুলো বিক্রি করবেন?’
হযরত সাক্বাতী বললেন, ‘অবশ্যই!’
দালাল: ‘দাম কতো?’
হযরত সাক্বাতি: ‘তেষট্টি দিনার।’
দালাল: ‘কিন্তু হযরত! বর্তমানে এই কাঠবাদামের বাজারমূল্য তো নব্বই দিনার!’
হযরত সাক্বাতি: ‘আমার একটি আইন হলো ৫ শতাংশের বেশি লাভ না করা। আমি এ আইনকে ভঙ্গ করবো না।’
দালাল: ‘কিন্তু আমি মনে করি, কম দামে আপনার পণ্য বিক্রি করা ঠিক হবে না।’
সুতরাং দালাল ব্যক্তি চলে গেলো। হযরত সাক্বাতির কাঠবাদাম বিক্রি হলো না।

**সুলুকের রাস্তায়**

হযরত সাক্বাতির দোকানে বিভিন্ন ধরনের পণ্যদ্রব্য বিক্রি হতো। একদিন বাগদাদের বাজারে আগুন লাগলো। মানুষ ছুটে এসে হযরত সাক্বাতি রাহিমাহুল্লাহকে বললো, “হযরত! বাজারে আগুন লেগেছে।” তিনি মন্তব্য করলেন, “তাহলে আমিও মুক্ত হলাম!” আগুন নিভে যাওয়ার পর দেখা গেলো একমাত্র তাঁর দোকান ছাড়া বাকি সবগুলো জ্বলেপুড়ে ছাই। তিনি তখন দোকানের সবকিছু গরিব-দুঃখিদের মধ্যে বণ্টন করে সুলুকের রাস্তায় পাড়ি জমালেন।

দীর্ঘদিন পরে একবার তিনি উক্ত ঘটনার কথা স্মরণ করে বলেছিলেন, “ত্রিশ বছর অতিবাতি হয়ে গেছে, আমি এখনও তাওবাহ করে যাচ্ছি আল্লাহর দরবারে- কারণ, আমি একটি ব্যাপারে ‘আল্লাহর শুকুর’ বলেছিলাম।” লোকজন ব্যাপারটি সম্পর্কে

আরো একটু ব্যাখ্যা চাইলো। তিনি বললেন, “বাজারের দোকানগুলো একদা জ্বলে গিয়েছিল। কিন্তু আমারটি রক্ষা পেলো। এ খবর শ্রবণ করে আমি বলেছিলাম, আল্লাহর দরবারে শুকরিয়া জ্ঞাপন করছি। এর পর থেকেই আমি তাওবাহ্ করতে থাকি। কারণ, নিজের দুনিয়াবী সম্পদ সংরক্ষিত থাকায় শুকরিয়া জ্ঞাপন করলেই আমার মুসলিম ভাইদের ক্ষতি হওয়াতে আমি তখন আক্ষেপ বা দুঃখবোধ করি নি- এটা আমার পক্ষ থেকে গাফিলতি হিসেবে ধরা পড়ে যায়।”

হযরত সাক্বাতি রাহিমাহুল্লাহকে কেউ একজন প্রশ্ন করলো, “সুলুকের রাস্তায় ভ্রমণের শুরুটা কীভাবে হয়েছিলো?”
তিনি জবাব দিলেন, “একদিন হযরত হাবিব আজমী রায়ী রাহিমাহুল্লাহর সঙ্গে আমার সক্ষাত ঘটে। আমি তাঁর হাতে কিছু দিরহাম দিয়ে বললাম, আপনি এগুলো গরীবদের মধ্যে বণ্টন করে দেবেন। তিনি দুআ করলেন, ‘আল্লাহ্ আপনার প্রতি সদয় হোন।’ তাঁর এ দুআর পরই আমি দুনিয়ার আকর্ষণ হারিয়ে ফেলি। এর পরের দিন আসলেন মা’রুফ কারখী রাহিমাহুল্লাহ। তাঁর সাথে ছিলো একটি ইয়াতীম ছেলে। হযরত বললেন, ‘এই শিশুটিকে বস্ত্র দান করুন।’ আমি তাঁর অনুরোধ রক্ষা করলাম, ছেলেকে বস্ত্র দিলাম। তিনি দুআ করলেন, ‘আল্লাহ্ তা’আলা আপনার হৃদয়ে দুনিয়ার প্রতি ঘৃণা সৃষ্টি করুন। আপনাকে এই কাজ [দোকানদারী] থেকে মুক্ত করে দিন।’ এ দুআ আল্লাহর দরবারে কবুল হলো। আমি দুনিয়াবী সবকিছু বিসর্জন করলাম। উভয় বুজুর্গের দুআর বরকতেই সবকিছু হয়েছে। আমি তাঁদের প্রতি চিরকৃতজ্ঞ।”

## হযরত সিররি সাক্বাতি রাহিমাহুল্লাহ ও সভাসদ ইয়াজিদ

একদিন হযরত সিররি সাক্বাতী রাহিমাহুল্লাহ বাগদাদের একটি খোলা ময়দানে ওয়াজ-নসিহত করছিলেন। শহরের বিশিষ্ট সভাসদ ও অনুলেখক আহমদ ইয়াজিদ সভাস্থলের নিকট দিয়ে গোলাম ও ক্রীতদাসসহ কোথাও যাচ্ছিলেন। তিনি বললেন, “ও হে, তোমরা থামো! শুনে নেই এ বক্তা কী বলছেন? আমরা ইতোমধ্যে বেশ কটি উত্তম স্থানে গিয়েছি, যেখানে যাওয়ার কথা ছিলো না। আমি ওসব স্থানে বসে কিছু শুনি নি। এখন শুনবো।”

সুতরাং তিনি সভাস্থলে ঢুকে এক জায়গায় বসে ওয়াজ শুনতে লাগলেন। এসময় হযরত সাক্বাতী রাহিমাহুল্লাহ বলছিলেন, “আঠারো হাজার মাখলুকাতের মধ্যে

কেউই মানুষ থেকে দুর্বল নয়। অথচ আল্লাহর সৃষ্ট সকল প্রাণীর চেয়ে সর্বাধিক বেশি প্রভুর আদেশ-নিষেধ অমান্যকারী হচ্ছে মানবজাতি। কেউ যদি উত্তম আমল করে তাহলে সে এতোই মর্যাদাশীল হয় যে, সকল ফিরিশতাও তাকে ঈর্ষার চোখে দেখে। আর সে যদি খারাপ আমল করে তাহলে এতোই নিকৃষ্ট হয়ে যায় যে, স্বয়ং শয়তানও তার সাথী হতে লজ্জাবোধ করে। কী আশ্চর্য এ পৃথিবীর মানবকূল! সে এতো দুর্বল হওয়া সত্ত্বেও মহান সৃষ্টিকর্তা আল্লাহর নাফরমানী করে!"

এ কথাগুলো সভাসদ আহমদ ইয়াজিদের অন্তরাত্মায় যেনো হযরত সাক্বাতী রাহিমাহুল্লার ধনুক থেকে ছুড়ে মারা তীরের মতো আঘাত করলো। তিনি কাঁদতে কাঁদতে বেহুশ হয়ে পড়লেন। জ্ঞান ফেরার পরও ক্রন্দন থামলো না। তিনি উঠে দাঁড়িয়ে সভাস্থল ত্যাগ করলেন। বাড়িতে পৌঁছুনোর পরও তিনি আঘাতের প্রভাব থেকে মুক্ত হতে পারলেন না। এ রাতে তিনি খানা-পিনা পরিত্যাগ করলেন। কারো সাথে একটি কথাও উচ্চারণ করেন নি।

পরের দিন তিনি পায়ে হেটে হযরত সিররি সাক্বাতী রাহিমাহুল্লাহর ওয়াজ মাহফিলে যোগ দিলেন। আরো অনেক কথা শ্রবণ করে বাড়িতে ফিরে গেলেন। তৃতীয় দিনও তিনি হযরতের ওয়াজ মাহফিলে আসেন। এদিন তিনি একাই পায়ে হেটে এসেছিলেন। ওয়াজ শেষ হওয়ার পর হযরত সিররি সাক্বাতী রাহিমাহুল্লাহর কাছে আসলেন।

হযরতের সম্মুখে হাজির হয়ে বললেন, "ইয়া শায়খ! গতকালকের আপনার কথাগুলো আমাকে আড়ষ্ট করে নিয়েছে। এ বাক্যগুলো আমার হৃদয়কে দুনিয়াবিমুখ করে ফেলেছে। আমি সবকিছু পরিত্যাগ করে মানবসমাজ থেকে দূরে সরে যেতে চাই। আপনি আমাকে আধ্যাত্মিক রাস্তার সন্ধানী হতে সাহায্য করুন।"

হযরত সাক্বাতী রাহিমাহুল্লাহ জিজ্ঞেস করলেন, "তুমি কোন রাস্তায় ভ্রমণে যেতে আগ্রহী- সুলুক না শরীয়তের রাস্তায়?"

ইয়াজিদ বললেন, "উভয়টি।"

হযরত সাক্বাতী বললেন, "সাধারণ্যের রাস্তা হচ্ছে এই: তুমি দৈনিক পাঁচ ওয়াক্ত নামায ইমামের পেছনে আদায় করবে, জাকাত দেবে, রমজানের ফরয রোযা রাখবে, মক্কা শরীফ যেয়ে হজ্জ আদায় করবে। হালাল-হারাম বুঝে চলবে ইত্যাদি। বিশিষ্ট ব্যক্তিদের রাস্তা হচ্ছে এই: প্রথমোক্ত আমলগুলো সঠিকভাবে পালন করা ছাড়াও তুমি সম্পূর্ণরূপে দুনিয়াকে পেছনে ফেলে দেবে, দুনিয়ার কোনো জালে

আটকা পড়া থেকে মুক্ত থাকবে, তোমাকে এটি [দুনিয়া] গ্রহণ করতে প্রস্তাব দিলে তুমি তা গ্রহণ করবে না। এ হচ্ছে উভয় রাস্তার স্বরূপ।” কথাগুলো শুনে আহমদ ইয়াজিদ চলে গেলেন। তিনি মরুভূমির দিকে পা বাড়ালেন।

বেশ কিছুদিন পর জঠলাকেশী, কপোলে আঁচড়ের চিহ্নযুক্ত এক বৃদ্ধা হযরত সিররি সাক্বাতী রাহিমাহুল্লাহর দরবারে উপস্থিত হলেন। বললেন, “হে মুসলমানদের ইমাম! আমার একটি নওজোয়ান, সুদর্শন পুত্রসন্তান ছিলো। একদিন সে আপনার ওয়াজ-মাহফিলে আসলো, হাসিখুশি ও প্রফুল্লচিত্তে। এরপর যখন সে ফিরলো, তার চোখে-মুখে ভীষণ বেদনার ছাপ, ক্রন্দনরত ও আহাজারি করতে করতে সে বেহুশ বেকরার। এখন, বেশ কদিন চলে গেছে- সে নিরুদ্দেশ, কোথাও তাকে খুঁজে পাচ্ছি না। আমি তো তার মা! তার অনুপস্থিতিতে আমার হৃদয়ে অগ্নি প্রজ্জ্বলিত হয়েছে। অনুগ্রহ করে আমাকে সাহায্য করুন।”

বৃদ্ধার এরূপ আবদারে হযরত সিররি সাক্বাতী রাহিমাহুল্লাহর হৃদয়ে আলোড়ন সৃষ্টি হলো। অনুকম্পা ও সহমর্মিতা হেতু তিনি আপ্লুত হয়ে পড়লেন। বৃদ্ধাকে সান্ত্বনা দিয়ে বললেন, “হে মা! ক্রন্দন করো না। ধৈর্যধারণ করো। যেদিন সে ফিরে আসবে আপনার কোলে তখন শুধুমাত্র উত্তম জিনিস দেখতে পাবে। আমি তোমাকে তার আগমনের বার্তা দেবো। সে তো দুনিয়াকে বিজর্সন দিয়েছে। সে সত্যিকার তাওবাকারী- তাওবাতুন নাসুহার অধিকারী হওয়ার সৌভাগ্য লাভ করেছে।”

বেশ কয়েকদিন পরে এক রাতে আহমদ ইয়াজিদ কোত্থেকে এসে হাজির হলেন হযরত সিররি সাক্বাতীর দরবারে। হযরত সিররি সাথে সাথেই তাঁর খাদিমকে বললেন, “ছুটে যাও। এক্ষুণি সেদিনের বৃদ্ধাকে গিয়ে বলো, তার আদুরে সন্তান ফিরে এসেছে।” তিনি এবার সম্মুখে উপস্থিত আহমদ ইয়াজিদের দিকে তাকালেন। তাঁর দেহ জরাজীর্ণ। কপোলে বিবর্ণের ছাপ। দীর্ঘকায় দেহখানায় একাধিক বক্রতা। তিনি যেনো এক নির্জীব নিস্ফলা কায়া! হযরত সাক্বাতী রাহিমাহুল্লাহকে একান্ত কৃতজ্ঞতার সুরে বললেন, “ইয়া শায়খী! আপনি যখন আমাকে প্রশান্তির দিকনির্দেশনা দিয়েছেন এবং অন্ধকার থেকে আলোর দিকে নিয়ে এসেছেন, তাহলে এবার আমাকে আরো দিকনির্দেশনা করুন। ... ”
উভয়ে বাক্যালাপ করাকালেই ইয়াজিদের মাতা এসে উপস্থিত হলেন। তার সাথে ছিলো ইয়াজিদের স্ত্রী ও ছোট পুত্র। আহমদ ইয়াজিদের ওপর যখনই মায়ের দৃষ্টি

পড়লো তখন তিনি চমকে ওঠলেন। এরূপ শুকনো জরাজীর্ণ কায়ায় তিনি তার সন্তানকে কখনও দেখেন নি। তিনি পুত্রকে বুকে জিড়য়ে ধরলেন। আহমদ ইয়াজিদের স্ত্রী এক পাশে দাঁড়িয়ে  চোখের অশ্রু ঝরাচ্ছেন। অপরপাশে পুত্রও ফুঁপিয়ে ফুঁপিয়ে কাঁদছিলো। এতে পরিবেশটাই ভারী হয়ে ওঠলো। হযরত সাক্বাতী রাহিমাহুল্লাহও নিজেকে সামলাতে পারলেন না। তাঁরও চোখ বেয়ে অশ্রু গড়িয়ে পড়তে লাগলো। পুত্র তার পিতার পায়ে জড়িয়ে ধরলো। সবাই মিলে আপ্রাণ চেষ্টা করলো ইয়াজিদকে বুঝাতে। নিজের বাড়িতে ফিরে যেতে আকুল আবেদন জানালেন তার মাতা, স্ত্রী ও পুত্র। এমনকি শায়খ সাক্বাতীও আবদার জানালেন। কিন্তু কোনো ফল হলো না।

আহমদ ইয়াজিদ হযরত সিররি সাক্বাতী রাহিমাহুল্লাহর দিকে তাকিয়ে প্রশ্ন করলেন, “ইয়া ইমামুল মুসলিমীন! আপনি কেনো এদেরকে আমার আগমনের সংবাদ দিলেন? এখন দেখছি এরাই হবে আমার জন্য বিপদের কারণ।” হযরত সাক্বাতী বললেন, “হে আহমদ! তোমার মাতা বার বার আমাকে আকুতি-মিনতি করায় আমি তোমার সন্ধান দিতে তার সঙ্গে প্রতিজ্ঞাবদ্ধ হয়েছিলাম।”

যা হোক, আহমদ ইয়াজিদ পুনরায় মরুভূমির দিকে যাত্রা করতে প্রস্তুতি নিলেন। মা, স্ত্রী ও পুত্রের অনেক আকুতি-মিনতি কাজে আসলো না। তার স্ত্রী বললেন, “আপনি জীবিত থাকতেই আমাকে বিধবা করলেন এবং নিজের সন্তানকে ইয়াতীম বানালেন। ছেলেটি যখন বার বার আপনার কথা জিজ্ঞেস করবে তখন আমি কী জবাব দেবো? অন্তত ছেলেটিকে সাথে করে নিয়ে যান। আহমদ জবাব দিলেন, “ঠিক আছে। আমি তাকে নিয়ে যাচ্ছি।” তিনি তখন ছেলের জামা ছিড়ে ফেললেন। তাকে পরালেন চামড়ার তৈরি কুর্তা। হাতে দিলেন একটি চামড়ার থলে। এরপর মা ও স্ত্রীকে বললেন, “এবার তোমরা চলে যাও।” স্ত্রী চিৎকার দিলেন, “আমি এসব আর সহ্য করতে পারছি না। তিনি ছেলেটিকে নিজের নিকট টেনে নিয়ে গেলেন। আহমদ বললেন, “আমার ব্যাপারেও তোমাকে অনুমতি দিচ্ছি। তুমি চাইলে আমাকে মুক্ত করে দিতে পারো।” এরপর তিনি শহর ছেড়ে চলে গেলেন।

দীর্ঘদিন পর এক রাতে ইশার নামায শেষে এক ব্যক্তি হযরত সিররি সাক্বাতী রাহিমাহুল্লাহর খানক্বায় প্রবেশ করলেন। হযরতকে বললেন, “আহমদ ইয়াজিদ

আমাকে পাঠিয়েছেন। তিনি বলেছেন, আমার অবস্থা একটি গুরুত্বপূর্ণ স্তরে এসে থমকে দাঁড়িয়েছে। আমাকে সাহায্য করার জন্য শায়খকে অনুরোধ জানাবে।”

হযরত সাক্বাতী রাহিমাহুল্লাহ উঠে দাঁড়ালেন। বললেন, “চলো। আমাকে নিয়ে যাও আহমদের কাছে।” তিনি আহমদকে বাগদাদের বিখ্যাত সুনিজিয়া কবরস্থানে যেয়ে দেখতে পেলেন মাটির ওপর উপুড় হয়ে পড়ে আছেন। মৃত্যু অতি নিকটবর্তী। তার জিহ্বা তখনো নড়াচড়া করছিলো। কি যেনো বলতে চাচ্ছেন। হযরত সাক্বাতী কান পেতে কথাগুলো শুনতে থাকেন: “এরূপ অবস্থার জন্য আমলকারীকে আমল করতে দাও।” হযরত সাক্বাতী আহমদের মাথা তুলে ধূলোবালি ঝেড়ে-মুছে তাঁর কোলে রাখলেন। আহমদ চোখ খুলে তাঁর প্রিয় শায়খের উজ্জ্বল মুখমণ্ডল দেখতে থাকেন। ক্ষীণ সুরে বললেন, “অহ, আমার শায়খ! আপনি সময়মতো এসেছেন। আমার জীনবের ইতিক্ষণ উপস্থিত।” এরপর তার শ্বাস বন্ধ হয়ে গেলো। হযরত সাক্বাতীর চোখ থেকে অশ্রু ঝরে পড়তে লাগলো।

তখন ভোর হয়ে গেছে। হযরত সিররি সাক্বাতী রাহিমাহুল্লাহ আহমদ ইয়াজিদের কাফন-দাফনের আয়োজন শুরু করেন। এসময় দেখতে পেলেন অসংখ্য মানুষ কবরস্থানের দিকে ছুটে আসছে। তিনি তাদের জিজ্ঞেস করলেন, “তোমরা এদিকে কোথায় যাচ্ছো?” তারা বললো, “ইয়া শায়খ! আপনি জানেন না, গত রাতে শহরের সকল মানুষ একটি গায়েবি আওয়াজ শুনেছেন: ‘যে কেউ আল্লাহর এক নির্বাচিত বন্ধুর জানাযায় শরীক হতে আগ্রহী সে যেনো সুনিজিয়া কবরস্থানে চলে যায়।’ এ গায়েবী সংবাদ শ্রবণ করে আমরা ছুটে এসেছি।”

**তাঁর সম্পর্কিত বিভিন্ন বর্ণনা**

১. হযরত জুনাইদ বাগদাদী রাহিমাহুল্লাহ নিচের ঘটনাটির বর্ণনা দিয়েছেন:

“একদিন আমি হযরত সিররি সাক্বাতী রাহিমাহুল্লাহকে দেখতে যাই। তিনি তখন কাঁদছিলেন। আমি জানতে চাইলাম, “কী হয়েছে শায়খ?” তিনি জবাব দিলেন, “আমার মধ্যে একটি বিশেষ চিন্তা জাগ্রত হয়েছে। আজ রাত আমি পানির জগটি টাঙ্গিয়ে রাখবো ঠাণ্ডা হওয়ার জন্য। একটি স্বপ্ন দেখলাম, একজন হুর আমাকে এ কথাটি বলছে। আমি তাকে জিজ্ঞেস করলাম, তুমি কার সাথী? সে বললো, ‘আমি ঐ ব্যক্তির সাথী যে পানি ঠাণ্ডা করার জন্য জগ টাঙ্গিয়ে রাখে না। এর পর আমার টাঙ্গানো জগটি সে টেনে মাটিতে ফেলে দিলো। এই দ্যাখো সে জগটি!’ হযরত

জুনাইদ রাহিমাহুল্লাহ বলেন, আমি দেখলাম, জগের ভাঙ্গা টুকরোগুলো মাটিতে ছড়িয়ে-ছিটিয়ে আছে। দীর্ঘদিন যাবৎ এই টুকরোগুলো সেখানে এভাবেই ছিলো।”

২. নিচের বর্ণনাটিও হযরত জুনাইদ বাগদাদী রাহিমাহুল্লাহ লিপিবদ্ধ করেছেন:
“এক রাতে আমি শান্তিমতো ঘুমোচ্ছিলাম। জেগে ওঠার পর আমার গোপন আত্মা আমাকে নির্দেশ দিলো সুনিজিয়া কবরস্থানে যেতে। আমি সেখানে গেলাম। দেখলাম এক ব্যক্তি উপস্থিত আছে। তাঁর চেহারা ভয়ঙ্কর। আমি ভয় পেলাম। সে জিজ্ঞেস করলো, “হে জুনাইদ! তুমি কী আমাকে ভয় পাচ্ছো?”
জবাব দিলাম, “জী, ভয় পাচ্ছি।”
সে বললো, “তুমি যদি আল্লাহকে জানার মতো জানতে তাহলে একমাত্র তাঁকে ছাড়া আর কাউকে ভয় করতে না।”
আমি জিজ্ঞেস করলাম, “তুমি কে?”
জবাব দিলো, “ইবলিস!”
আমি বললাম, “আমি তোকে দেখতে চেয়েছিলাম।”
সে বললো, “যে মুহূর্তে তুমি আমাকে দেখেছো, সে মুহূর্তে নিজের অজান্তেই আল্লাহকে ভুলে গিয়েছিলে। তুমি কেনো আমাকে দেখতে চেয়েছিলে?”
আমি বললাম, “আমি জানতে চাচ্ছি, ফকরদের [দুনিয়াবিমুখদের] ওপর তোমার কোনো ক্ষমতা আছে কী না?”
সে বললো, “না!”
জিজ্ঞেস করলাম, “কেনো নয়?”
সে বললো, “আমি যখনই তাদেরকে দুনিয়াবী বিষয়ে জড়িয়ে দিতে চাই, তখনই তারা পরকালের দিকে পাড়ি জমায়। আর যখন আমি পরকালীন বিষয়ে তাদেরকে জব্দ করতে চাই তখনই তারা প্রভুর দরবারে ছুটে যায়। আর ওখান পর্যন্ত যাওয়া আমার জন্য সম্ভব নয়।”
পুনরায় জিজ্ঞেস করলাম, “তুমি যেহেতু তাদেরকে জব্দ করতে অপারগ, তুমি কী তাদের দেখতে পাও?”
সে জবাব দিলো, “আমি দেখতে পাই। যখন তারা সা’মায় যেয়ে ওয়াজদের [আধ্যাত্মিক পরমানন্দ] অবস্থায় পড়ে। আমি তাদের পরমানন্দ ও বিরহ-বেদনার চিৎকারের সূত্র দেখতে পাই।” একথা বলেই সে অদৃশ্য হয়ে গেলো।

আমি মসজিদের ভেতর প্রবেশ করলাম। দেখতে পেলাম সেখানে হযরত সিররি সাক্বাতী রাহিমাহুল্লাহ হাটুর উপর মাথা রেখে [মুরাক্বাবার অবস্থায়] বসে আছেন। [আমি কিছু বলার পূর্বেই] তিনি আমাকে বললেন, "সে [ইবলিস] মিথ্যাবাদী! সে হচ্ছে আল্লাহর দুশমন।" মাথা উত্তোলন করে বলতে থাকেন, "তাঁরা [ফকরকারীরা] আল্লাহর নিকট এতো বেশি মূল্যবান যে, তাঁদেরকে তিনি কখনো ইবলিসকে দেখতে দেন না।"

৩. হযরত সিররি সাক্বাতী রাহিমাহুল্লাহর একজন বোন ছিলেন। তিনি ভাইয়ের নিকট অনুমতি চাইলেন: "আমাকে আপনার কক্ষটি ঝাড়ু দেওয়ার সুযোগ দিন।" হযরত সাক্বাতী এতে রাজী হলেন না। তিনি বললেন, "আমার জীবন এতটুকু মূল্যবান নয়।"
একদিন তাঁর এ বোন হযরতের কক্ষে প্রবেশ করে দেখতে পেলেন এক বৃদ্ধা ঝাড়ু দিচ্ছেন। ভাইকে অভিযোগের সুরে বললেন, "আপনি নিজের বোনকে ঝাড়ু দিতে অনুমতি দিলেন না। এখন দেখছি একজন বেগানা বৃদ্ধাকে অনুমতি দিয়েছেন, যে আপনার পরিবারের কেউ নন?"
হযরত সিররি সাক্বাতী বোনকে বুঝিয়ে বললেন, "বোনটি আমার! রাগ করো না। এই মহিলা আমার প্রতি আসক্ত ছিলো, কিন্তু আমি তাকে আশ্রয় দিই নি। সে তখন আল্লাহর দরবারে আবদার জানালো, আমার কক্ষটি ঝাড়ু দেওয়ার অনুমতি চেয়ে। আল্লাহ তা'আলা তাঁকে এ কাজে নিয়োজিত হতে অনুমতি দান করেছেন।"

৪. একদিন হযরত সাক্বাতী রাহিমাহুল্লাহ কোথাও যাচ্ছিলেন। লক্ষ করলেন রাস্তার পাশে মদ্যপ এক ব্যক্তি 'আল্লাহ! আল্লাহ!' বলছে। হযরত এগিয়ে গিয়ে তার মুখমণ্ডল ভালো করে ধুয়ে দিলেন। এরপর মন্তব্য করলেন, "লোকটি জানে না, অপিবিত্র মুখে সে সর্বাধিক পবিত্র নামটি উচ্চারণ করছে!" হযরত চলে যাওয়ার পর মদ্যপ লোকটির হুশ ফিরে আসলো। উপস্থিত লোকজন হযরত সাক্বাতী রাহিমাহুল্লাহর হাতে তার মুখমণ্ডল ধৌত করার ব্যাপারটি তাকে বললো। সে লজ্জিত হলো। নিজের নফসকে সে ধিক্বার দিতে লাগলো। বললো, "হে আমার দুষ্ট নির্লজ্জ নফস! হযরত সিররি সাক্বাতী তোকে মদ্যপ অবস্থায় দেখে গেছেন। এবার তুই আল্লাহকে ভয় ও তাওবাহ কর!" সুতরাং সে মদপানের নেশা ছেড়ে ইবাদতের নেশার প্রতি আকৃষ্ট হয়ে পড়লো।

এদিকে ঐদিন রাতে হযরত সিররি সাক্বাতী রাহিমাহুল্লাহ একটি গায়েবি আওয়াজ শ্রবণ করলেন:

***"তুমি আমার সম্মানে তার মুখমণ্ডল ধুয়ে দিয়েছো।***
***আর আমি তার অন্তরকে ধুয়ে দিয়েছি তোমার সম্মানে।"***

**হযরত সাক্বাতী রাহিমাহুল্লাহর চরিত্র-মাধুর্য**

তিনি ছিলেন আহলে তাসাওউফের ইমাম। শরীয়ত ও তরিকতের ওপর তাঁর গভীর জ্ঞান ছিলো। এতো বড় মাফের জ্ঞানবান ব্যক্তি হওয়া সত্ত্বেও তাঁর চারিত্রিক বৈশিষ্ট্য ছিলো অনন্যসাধারণ।

মানুষের প্রতি তাঁর দয়া-মুহাব্বাতের উপমা পাওয়া যায় সমসাময়িক ওলিআল্লাহ হযরত বিশরে হাফী রাহমাতুল্লাহি আলাইহির একটি উক্তি থেকে। তিনি বলেন, "আমি কখনো কারোর নিকট থেকে কোনোকিছু চাইতাম না। তবে হযরত সিররি সাক্বাতী রাহিমাহুল্লাহর নিকট আবদার জানাতাম। কারণ আমি জানতাম তিনি হচ্ছেন উচ্চমানের একজন পরগেজগার ওলিআল্লাহ এবং দাতা।"

**ইবাদত**

কথিত আছে, হযরত সাক্বাতী রাহিমাহুল্লাহ দৈনিক এক হাজার রাকাআত নফল নামায পড়তেন। হযরত জুনাইদ বাগদাদী রাহিমাহুল্লাহ বলেন, "আমি হযরত সাক্বাতীর মতো বড়ো কোনো আবিদ [উপসনাকারী] ও জাহিদ [কঠোর সাধক] দেখি নি। তাঁর দীর্ঘ জীবনভর নিজের মধ্যে ইবাদত ও জুহদের মাক্বাম সমুন্নত ছিলো। এমনকি ৯৮ বছর বয়সেও তিনি ক্ষান্ত হন নি। যে সময় এগুলোর সমাপ্তি ঘটে তা ছিলো হযরতের মৃত্যুর ক্ষণটি।"

**সবর অবলম্বনের ব্যাখ্যা**

একদিন হযরত সিররি সাক্বাতীর একজন মুরিদ প্রশ্ন করলেন, "ইয়া শায়খী! আমাদেরকে সবর সম্পর্কে উপদেশ দিন।" হযরত সাক্বাতী সবরের ওপর বেশ দীর্ঘ আলোচনায় নিমগ্ন হলেন। এক পর্যায়ে দেখা গেলো একটি বিচ্ছু এসে তাঁর পায়ে কামড়াতে লাগলো। তিনি সম্পূর্ণ অনড় থেকে বয়ান অব্যাহত রাখলেন। একজন মুরিদ বললেন, "হযরত! একটা বিচ্ছু আপনার পায়ে কামড় দিচ্ছে। এটিকে সরিয়ে

দিন!” তিনি বললেন, “আমি সবর সম্পর্কে বয়ান করছি, সুতরাং কীভাবে এ কাজটি করি?”

**উপদেশমূলক বাণী**

১. তিনি বলেন, “সত্যিকার মা’রিফাতলাভকারী তাওহীদের মধ্যে অবস্থান করেন।

২. আল্লাহর পক্ষ থেকে সর্বাধিক বড়ো শাস্তি হচ্ছে, বান্দাকে তাঁর নৈকট্য থেকে বঞ্চিত রাখা।

৩. তিনি দুআ করতেন, “হে আল্লাহ! যাকিছু শাস্তি আপনি আমাকে দেন না কোনো আমি মাথা পেতে গ্রহণ করতে রাজী। কিন্তু দয়া করে আমার থেকে আপনি পর্দার আড়ালে থাকার শাস্তি দিয়ে বেইজ্জত করবেন না।”

৪. যুবক বয়সে তিনি বলতেন, “যুবক অবস্থায় আল্লাহর উপসনায় লেগে থাকো।”

৫. ঐসব ব্যক্তির সংসর্গ পরিত্যাগ করো যে ধনী প্রতিবেশী, ধনী বুদ্ধিজীবী ও কুরআন তিলাওয়াত করে বিনিময় গ্রহণকারী।

৬. সমগ্র পৃথিবী মূল্যহীন শুধুমাত্র ৫টি জিনিস ছাড়া: (১) বেঁচে থাকার জন্য পর্যাপ্ত খাবার, (২) পিপাসা নিবারণের জন্য পানি, (৩) শরীর ঢাকার জন্য বস্ত্র [সতর], (৪) থাকার জন্য কুঠির ও (৫) নেক আমলের জন্য যথেষ্ট জ্ঞান।

৭. প্রয়োজনের তাগিদে গোনাহের কাজ ক্ষমাযোগ্য হতে পারে। কিন্তু আত্ম-গরিমা ও ফখর ক্ষমার অযোগ্য। এগুলো পরিত্যাগ ছাড়া মুক্তি নেই।

৮. যে কেউ নিজের নফসকে নিয়ন্ত্রণে ব্যর্থ সে কীভাবে অপরের নফসকে নিয়ন্ত্রণ করতে সাহায্য করতে পারে? [অর্থাৎ নফসের তাবেদার পীর তাঁর মুরীদের কোনো উপকার করতে পারেন না। -গ্রন্থকার]

৯. ঐশি নৈকট্যশীলতার মাত্রাই নির্ধারণ করে আধ্যাত্মিক ফিরাসাতের [ধীশক্তির] স্তর।

১০. যে কেউ পবিত্র কুরআনের রহস্য সম্পর্কে ধ্যান-ফিকির করে, সে-ই হাক্বিক্বাতের প্রাজ্ঞতা লাভে ধন্য হতে পারে।

১১. আ’রিফের আধ্যাত্মিক স্তর উন্নত। তিনি অল্প খাবার ভক্ষণ করেন, অল্প নিদ্রা যান ও অল্প বিশ্রাম করেন। তিনি হচ্ছেন, রাতের উজ্জ্বল চাঁদের মতো। যার থেকে জ্যোৎসার আলো চতুর্দিকে ছড়িয়ে পড়ে। এ নূর মানুষকে দেখায় সীরাতুল মুস্তাক্বীম। ভাগ্যবান হৃদয়ে এ আলো যেনো নতুন জীবনের পানীয়।

১২. তাঁর [আল্লাহর] মধ্যে ফানার মাধ্যমে আ’রিফ প্রশান্ত হন।

১৩. সর্বাধিক উত্তম আচরণ হলো মানুষের নিপীড়নকে ধৈর্যসহ্য মুকাবিলা করা। অন্যায়কারীর মতো নিজেও তার প্রতি অন্যায় না করা।

১৪. আমি দৈনিক অনেকবার নিজের নাকের প্রতি দৃষ্টিপাত করি। আমার ভয় হয় মুখমণ্ডল কালো হয়ে যায় কী না।

১৫. সকল মানুষের দুঃখকষ্ট নিজে বহন করতে আমি ইচ্ছে পোষাণ করি।

১৬. যে কেউ আল্লাহর আনুগত্য করে ইখলাসের মাধ্যমে, সমগ্র বিশ্ব তার প্রতি আনুগত্যশীল হবে।

১৭. জিহ্বা ও চেহারা হৃদয়ের অবস্থা উন্মোচন করে। তবে হৃদয় হচ্ছে তিন ধরনের: (১) প্রথমটি যেনো একটি বড়ো পর্বত যা সম্পূর্ণ ধীর-স্থির। (২) দ্বিতীয়টি হচ্ছে বৃক্ষের মতো যার মূল শক্ত হলেও কাণ্ড, ডাল-পালা ও পত্রগুলো বাতাসে আন্দোলন করে। (৩) তৃতীয়টি হচ্ছে পাখিদের মতো যা আকাশে এদিক-সেদিক উড়ে চলে।

১৮. সিদক্ব [সত্যবাদিতা] ঐ ব্যক্তি অর্জন করে না, যে মানুষের সঙ্গে অতিবেশি মেলামেলা করে।

১৯. আল্লাহর একান্ত নৈকট্যশীল ক্ষণে হযরত সিররি সাক্বাতী রাহিমাহুল্লাহ প্রায়ই বলতেন, “হে আল্লাহ! আপনার মাহাত্ম্য আমাকে যাচঞা থেকে বিরত রেখেছে। আপনার মা’রিফাত আমাকে নৈকট্যের মর্যাদা দান করেছে ও জিহ্বা দ্বারা আপনার মাহাত্ম্য বর্ণনায় অপারগতা সৃষ্টি করেছে। আমি কখনো চেষ্টা করবো না জিহ্বা দ্বারা আপনার গুণগাণ করতে! কারণ আপনার মহান ও অসীম গুণাবলী প্রকাশ করার ক্ষমতা আমার জিহ্বায় নেই।”

২০. যে কেউ প্রতিশোধ গ্রহণের ক্ষমতা থাকা সত্ত্বেও কাউকে ক্ষমা করে দেয়, আল্লাহ তা’আলা খুশি হয়ে তাকে ক্ষমা করে দেন।

২১. তিনি একদা বললেন, “মানুষের শান্তির মূলে আছে ৫টি বিষয়: (১) দুষ্ট লোকের সংসর্গ পরিত্যাগ করা। (২) ভালো লোকের সঙ্গ লাভ করা। (৩) সাধারণ মানুষ থেকে পারতপক্ষে দূরে থাকা। (৪) নিজের আমলের প্রতি খেয়াল রাখা। (৫) অপরের দোষত্রুতি অন্বেষণ থেকে বিরত থাকা।” তিনি আরো বললেন, “মানুষকে ৫টি নাফসানী রোগ থেকে মুক্ত হতে হবে। এগুলোর চিকিৎসক হচ্ছেন কামিল পীর। (১) মুনাফিকী, (২) ঝগড়া-ফাসাদ, (৩) শাহওয়াত [অবৈধ যৌনাকর্ষণ], (৪) লোকদেখানো আমল বা দর্শনেচ্ছু ও (৫) প্রভাব-প্রতিপত্তি ও ধনোলোভ।” আরো বললেন, “৫টি বিষয় থেকে মানুষকে মুক্ত হওয়া চাই: (১) কৃপণতা, (২) উচ্চাকাঙ্ক্ষা, (৩) রাগ-গোস্বা, (৪) লালসা ও (৫) অতিভক্ষণ।”

২৯. হযরতের প্রধান খলিফা জুনাইদ বাগদাদী রাহিমাহুল্লাহ একদিন ভোরে তাঁকে দেখতে গেলেন। হযরত বললেন, "আবুল ক্বাসিম! আজ আমাকে কিছুটা আধ্যাত্মিক জ্ঞান দান করা হয়েছে। আমার আত্মাকে বলা হলো, 'হে সিররি! আমি মানুষকে সৃষ্টি করার পর তারা আমার দিকে ধাবমান ছিলো। তারা আমার দিকে আসছিলো। আমি যখন তাদেরকে দুনিয়া দেখালাম, তখন দশ জনের নয় জনই দুনিয়ামুখী হয়ে গেলো। দশ জনের একজন মাত্র আমার সঙ্গে রইলো। এরই [যে দশ জনের একজন আল্লাহর সঙ্গে রইলো- সেই দলের] মধ্যে তাদেরকে যখন আমি বেহেশতের কথা বললাম, তখন দশ জনের ১ জন আমার সঙ্গে রইলো আর বাকীরা বেহেশত লাভের আশায় নিমগ্ন হলো। যখন আমি [যে একজন আল্লাহর সাথী -সেই দলের] সকলের ওপর কিছুটা দুঃখ-ক্লেশ-যাতনা [পরীক্ষা করতে] আপতিত করলাম তখন দশ জনের একজন কষ্ট সহ্য করেও [পরীক্ষায় পাশ করে] আমার সঙ্গে থাকলো আর বাকিরা অধৈয্য হয়ে দূরে সরে পড়লো। আমি তখন [এখনও] সঙ্গে থাকা সাথীদের বললাম, "তোমরা না দুনিয়াকে চেয়েছো না চেয়েছো বেহেশত। না তোমরা আমার থেকে পতিত [পরীক্ষাস্বরূপ] ক্লেশ-কষ্ট থেকে পালিয়ে গিয়েছো। তোমরা কী চাও?" তারা বললো, "আপনি জানেন আমাদের আকাঙ্ক্ষা কী?" আমি বললাম, "আমি তোমাদের উপর এমন ভারী বিপদ-বিপর্যয় পতিত করবো যে, এর ভর পাহাড়-পর্বতও বহন করতে পারবে না।" তারা জবাব দিলো, "হে প্রভু! যদি তা একমাত্র তোমার পক্ষ থেকে আসে তাহলে আমরা তা মাথাপেতে বরণ করবো!" [এ দলটিই হচ্ছেন মহাত্ম আউলিয়ায়ে কিরাম- গ্রন্থকার।]

**মৃত্যুকালীন অবস্থা**

হযরত সিররি সাক্বাতী রাহমাতুল্লাহি আলাইহির মৃত্যুকালীন অবস্থার বর্ণনা দিয়েছেন তাঁর প্রধান খলিফা ও ভাগিনা যুগশ্রেষ্ঠ শায়খ হযরত জুনাইদ বাগদাদী রাহিমাহুল্লাহ। তিনি বলেন, "হযরত সিররি সাক্বাতী যখন অসুস্থ হয়ে পড়লেন, আমি তাঁকে দেখতে যাই। তাঁর নিকটেই একটি পাখা ছিলো। আমি সেটি হাতে নিয়ে তাঁকে বাতাস দিতে থাকি। তিনি তখন বললেন, "হে জুনাইদ! পাখাটি রেখে দাও। আগুন বাতাস থেকেও শক্তিশালী।" আমি তাঁর অবস্থা জানতে চাইলাম। এরপর বললাম, 'আমাকে নসিহত করুন।' তিনি বললেন, "মানুষের সংসর্গ হেতু আল্লাহর প্রতি মুহাব্বত থেকে নিজেকে দূরে ঠেলে দেবে না।" এর পরই তিনি এ মায়াবী পৃথিবী থেকে চলে গেলেন তাঁর প্রভুর দরবারে।" ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন। হিজরি ২৫৩ সনে তিনি

ইন্তিকাল করেন। মৃত্যুকালে তাঁর বয়স হয়েছিল ৯৮ বছর। আল্লাহ্ তা'আলা তাঁর এ মহান ওলির মাক্বামাতকে উন্নত করুন। সংরক্ষণ করুন তাঁর গোপন রহস্যাবলী।

ক্বাদিরীয়া সুফি তরিকানুযায়ী হযরত সিররি সাক্বাতী রাহমাতুল্লাহি আলাইহির পরবর্তী শায়খ হচ্ছেন আবুল ক্বাসিম জুনাইদ বাগদাদী রাহমাতুল্লাহি আলাইহি। সুতরাং এখন আমরা এ মহাত্মন ওলিআল্লাহর জীবন ও সাধনার ওপর আলোচনা করবো। হে প্রভু! আমরা আপনার পক্ষ থেকে তাওফিক কামনা করছি। আপনার ইচ্ছা ও সাহায্য ছাড়া একটি অক্ষরও লেখার ক্ষমতা আমাদের নেই।

# হযরত শায়খ আবুল ক্বসিম জুনাইদ বাগদাদী রাহমাতুল্লাহি আলাইহি
## (মৃত্যু - ২৯৮ হিজরি, সমাধি - বাগদাদ, ইরাক)

মহাত্মন এই যুগশ্রেষ্ঠ ওলিআল্লাহর পূর্ণ নাম হলো আবুল ক্বাসিম জুনাইদ ইবনে মুহাম্মদ খাজ্জাজ নাহাওয়ান্দী বাগদাদী রাহমাতুল্লাহি আলাইহি। তাঁর পিতা হযরত মুহাম্মদ খাজ্জাজ ছিলেন কাচ ব্যবসায়ী। হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ বিখ্যাত ওলিআল্লাহ হযরত সিররি সাক্বাতী রাহিমাহুল্লাহর ভাগিনা ছিলেন। তিনি হযরত হারিস মুহাসিবী রাহিমাহুল্লাহর সাথী এবং অন্যান্য সমসাময়িক ওলিদের শায়খ ছিলেন। হযরত বিশরে হাফি, হযরত আবু বকর শিবলী, হযরত মনসুর হাল্লাজ প্রমুখ বিখ্যাত ওলিগণ তাঁরই যুগে বাগদাদের অধিবাসী ছিলেন। সুফিকুল শিরোমণি হযরত জুনাইদ রাহিমাহুল্লাহর উপাধি ছিলো, “সাঈদুত তায়িফা” [সুফি-দরবেশ দলের নেতা]। তিনি বাগদাদে জীবনের অধিকাংশ সময় কাটিয়েছেন এবং এখানেই ইন্তিকাল করেন।

**জন্ম ও প্রাথমিক জীবন**

হযরত জুনাইদ বাগদাদী রাহিমাহুল্লাহর জন্ম সন নিয়ে কিছুটা মতানৈক্য আছে। তিনি যে ২১০ থেকে ২১৫ হিজরি সনের মধ্যে জন্মগ্রহণ করেছিলেন এ ব্যাপারে সবাই একমত। তবে তাঁর মৃত্যুসন যে ২৯৮ হিজরি তা অনেকটা নিশ্চিত। হযরত ফরিদুদ্দীন আত্তার রাহিমাহুল্লাহ তাঁর জীবনের বিভিন্ন দিক স্ব-প্রণীত ওলিদের জীবনীগ্রন্থ ‘তাজকিরাতুল আউলিয়া’য় লিপিবদ্ধ করেছেন।

হযরত জুনাইদ রাহিমাহুল্লাহর জন্ম বাগাদাদে হলেও তাঁর পূর্বপূরুষ ছিলেন পারস্য অধিবাসী। আধুনিক যুগের ইরানের নিহাওয়ান্দ ছিলো তাঁদের বাসস্থান। অল্প বয়সে পিতৃহারা ইয়াতীম জুনাইদকে স্বীয় মামা হযরত সিররি সাক্বাতী রাহিমাহুল্লাহ লালন-পালন করেন। তাঁর প্রাথমিক শিক্ষকদের মধ্যে ছিলেন হযরত আবু সওর, হযরত আবু উবাইদ, হযরত হারিস মুহাসিবী এবং তাঁর মামা সিররি ইবনে মুগাল্লিস সাক্বাতী রাহমাতুল্লাহি আলাইহিম।

হযরত জুনাইদ রাহিমাহুল্লাহর ফিকাহ ও হাদিস শাস্ত্রের উস্তাদ ছিলেন হযরত হারিস মুহাসিবী রাহিমাহুল্লাহ। কথিত আছে জুনাইদ রাহিমাহুল্লাহ এ উস্তাদের নিকট পাঠ

গ্রহণে যাত্রার সময় স্বীয় মামা সিররি সাক্বাতী রাহিমাহুল্লাহ উপদেশ দেন, “যাও! তাঁর থেকে শিক্ষাগ্রহণ করো, আল্লাহ তোমাকে একজন ফকীহ সুফিতে পরিণত করুন, সুফি ফকীহতে নয়।”

## তাসাওউফের উস্তাদবৃন্দ

হযরত জুনাইদ বাগদাদী রাহিমাহুল্লাহর তাসাওউফ শাস্ত্রের একাধিক উস্তাদ ছিলেন। অবশ্য সবার মধ্যে শীর্ষস্থানীয় ছিলেন স্বীয় মামা ও মুর্শিদ হযরত সিররি সাক্বাতী রাহমাতুল্লাহি আলাইহি। আরো যাঁদের সুহবত থেকে তিনি উপকৃত হন তাঁদের মধ্যে যাঁদের নাম এ প্রসঙ্গে উল্লেখযোগ্য তাঁরা হলেন: হযরত আবু আবদুল্লাহ হারিস ইবনে আসআদ মুহাসিবী রাহিমাহুল্লাহ [মৃ. ২৪৩ হিজরি], হযরত আবু জাফর মুহাম্মদ আলী কাসসাব রাহিমাহুল্লাহ [মৃ. ২৭৫ হিজরি], আবু জাফর কারানবী বাগদাদী রাহিমাহুল্লাহ, আবু বকর মুহাম্মদ ইবনে মুসলিম [মৃ. ২৬০ হিজরি], আবু হাফস আমর ইবনে সালামা হাদ্দাদ নিশাপুরী [মৃ. ২৬০ হিজরি], আবু জাফর ইয়াহইয়া ইবনে মুআজ ইবনে জাফর রাজী [মৃ. ২৫৮ হিজরি] ও আবু ইয়াক্বুব ইউসুফ বিন হুসাইন ইবনে আলী রাজী [৩০৪ হিজরি]।[২২]

## অল্প বয়সে প্রভুপ্রেমের আকর্ষণ

হযরত জুনাইদ যখন বালক মাত্র তখনই প্রভুপ্রেমের বিরহ-যন্ত্রণা অনুভব করেন। এরপরও তিনি খুব সহজে ও দ্রুত যে কোনো বিষয়ের মর্মার্থ অনুধাবক করতে পারতেন। এছাড়া ছোট থেকেই তিনি অত্যন্ত শাণিত ও উজ্জ্বল চরিত্রের অধিকারী ছিলেন। অতি অল্প বয়সে পিতার মৃত্যুর পর মামা হযরত সিররি সাক্বাতী রাহিমাহুল্লাহ তাঁকে ভরণপোষণের দায়িত্ব নেন। বালক জুনাইদের মধ্যে যে উত্তম গুণাবলী বিদ্যমান তা তাঁর উচ্চ ফিরাসাতের অধিকারী মামা সহজেই অনুধাবন করেছিলেন।

## বাল্যকালীন হজ্জপালন

নিজের তত্ত্বাবধানে থাকা এ মূল্যবান রত্ন জুনাইদকে নিয়ে হযরত সাক্বাতী রাহিমাহুল্লাহ পবিত্র হজ্জ পালনে মক্কা মুকাররমায় ভ্রমণে যান। তখন জুনাইদের বয়স মাত্র ৭ বছর। হজ্জ পালন শেষে মদীনা মুনাওয়ারায় যেয়ে মহানবী সাল্লাল্লাহু

---

[২২] The Life, Personality and Writings of Al-Junayd by Ali Hassan Abdul Kadir, Islamic Book Trust 2013.

আলাইহি ওয়াসাল্লামের কবর শরীফের নিকট দাঁড়িয়ে বালক জুনাইদ ভক্তিভরে সালাম পেশ করেন। একদিন মসজিদে নববীতে প্রায় ৪ শত শায়খ জমায়েত হলেন। বিভিন্ন বিষয় আলোচনা হচ্ছিল। এক পর্যায়ে 'শুকুর' এর সংজ্ঞার ওপর বক্তারা বিভিন্ন মতামত দিতে থাকেন। সবাই নিজ নিজ অভিমত পেশ করার পর হযরত সিররি সাক্বাতী ৭ বছর বয়সের ভাগিনা জুনাইদের দিকে তাকিয়ে বললেন, "বাবা জুনাইদ! শুকুর সম্পর্কে তোমার মতামত কী বলো?"

এ প্রশ্নের জবাব দিতে প্রথমে বালক জুনাইদ লজ্জাবোধ করলেন। উপস্থিত অন্যান্য এক-দু'জন শায়খ তাঁকে অভয় দান করে বললেন, "বলো, তুমি কী মনে করো? আমরা নিরবে শুনবো। ভয় করো না।"

হযরত জুনাইদ সাহস সঞ্চার করে বললেন, "সত্যিকার শুকুর হচ্ছে আল্লাহর পক্ষ থেকে দানকৃত অসংখ্য যেসব নিয়ামত আপনি প্রাপ্ত হয়েছেন, সেগুলোর দ্বারা আপনি তাঁর নাফরমানীতে লিপ্ত হবেন না। না আপনি তাঁর দয়ার দানসমূহকে নাফরমানীর সূত্রে পরিণত করবেন।" এ কথাটি শ্রবণ করে সবাই একযোগে বললেন, "শুকুরের সংজ্ঞা এর চেয়েও উন্নতমানের হতে পারে না!" হযরত সিরসি সাক্বাতী জিজ্ঞেস করলেন, "হে ভাগিনা! তুমি এসব কোত্থেকে শিখলে?" তিনি জবাব দিলেন, "আপনার সুহবতে বসে!"[২৩]

## আধ্যাত্মিক ভ্রমণ

পবিত্র হারামাইন শরিফাইন ভ্রমণ শেষে বাগদাদে ফিরে এসে হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ দ্বীন শিক্ষার প্রতি মনোযোগী হন। তবে এ অল্প বয়সেই অধিকাংশ সময় কাটাতেন ইবাদত-বন্দেগী করে। অন্যান্য সমবয়সী বালকদের সাথে খেলাধূলায় মেতে ওঠতে তিনি আনন্দবোধ করতেন না। প্রায়শই দেখা যেতো, স্বীয় অভিভাবক মামার বাড়ির একটি কক্ষে বসে আল্লাহর ধ্যানে নিমগ্ন হয়ে আছেন। জাগতিক বিষয়-আশয় তাঁর পীড়া দিতো। তাই এসব থেকে দূরে সরে থাকতে ভালোবাসতেন।

[২৩] তাজকিরাতুল আউলিয়া, হযরত ফরিদুদ্দীন আত্তার রাহিমাহুল্লাহ।

পরিণত বয়সে তিনি কাচ বিক্রির ব্যবসায় জড়িয়ে পড়েন। এরপরও ইবাদত-বন্দেগী, জিকির-ফিকির থেকে তিনি একেবারেই গাফিল হন নি। হযরত মুহাম্মদ আবদুল হক আনসারী হযরত জুনাইদ বাগদাদীর উদ্ধৃতি দিতে যেয়ে লিখেছেন, "আল্লাহর বান্দাকে বর্জন করতে হবে স্বভাবজাত আকাঙ্ক্ষাকে, মুছে দিতে হবে মানবিক গুণাবলীকে, পরিত্যাগ করতে হবে স্বার্থপর প্রবৃত্তিকে, আবাদ করতে হবে আধ্যাত্মিক গুণাবলী, অনুরক্ত হতে হবে হাক্বিক্বাতের জ্ঞানের প্রতি, চিরন্তন জীবনের জন্য উপকারী আমল করতে হবে, উত্তম কামনা করতে হবে সমগ্র উম্মাহর জন্য, আল্লাহর প্রতি সত্যিকার ভরসা রাখতে হবে, আর শরীয়ত অনুসরণের ক্ষেত্রে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের পবিত্র সুন্নাতের অনুসরণ করতে হবে।"[২৪]

মহাত্মন ওলিআল্লাহ ও নিজের মামা হযরত সিররি সাক্বাতীর হাতে হযরত জুনাইদ বাগদাদী রাহিমাহুল্লাহ অল্প বয়সেই বাইআত গ্রহণ করে মুরিদ হয়েছিলেন। এরপর দীর্ঘ ৪০ বছর তাঁরই সুহবতে থেকে কঠোর রিয়াজত-মুজাহাদা-জুহদ-খিলওয়াত-জিকির ইত্যাদি আমলের বদৌলতে আল্লাহ তা'আলার সুদৃষ্টির ফলে আধ্যাত্মিক সর্বোচ্চ স্তরে উপনিত হন। তিনি পরবর্তীতে বলেন, "দীর্ঘদিন সাধনার পর একদা আমি ভাবলাম, এবার বুঝি কাঙ্ক্ষিত মাক্বামে উপনিত হয়ে গেছি। সাথে সাথে মহান রাব্বুল আলামীনের পক্ষ থেকে ইলহাম হলো: 'জুনাইদ! এখন আমার সময় হয়েছে তোমাকে তোমার কোমরবন্দ [অমুসলিমদের পরিচিতির জন্য সে যুগে ব্যবহৃত কোমরবন্ধ] উন্মোচন করে দেখানো!' একথা শ্রবণ করে আমি অকস্মাৎ জিজ্ঞেস করলাম, "হে প্রভু! জুনাইদ কোন্ পাপটি করলো?" শুনতে পেলাম এই কথাটি: 'নিজের অস্তিত্ব থাকার মতো কঠিন কোনো পাপ আছে বলে তুমি মনে করো কী?' তিনি আরো বলেন, "আমি সাথে সাথে মাথানত করলাম। নিজে নিজেই মৃদু স্বরে বললাম, যে কেউ আল্লাহর মধ্যে ফানার যোগ্যতা লাভ করে নি, তার সকল ভালো আমল মূল্যহীন!"

যুগের অনেক বাহ্যিক আলিম ও হিংসুক দ্বারা তিনি আক্রান্ত হয়েছিলেন। তাঁর বিরুদ্ধে নিন্দুকরা স্বয়ং খলিফার নিকট সত্য-মিথ্যা মিশ্রিত অভিযোগ উত্তাপন করে।

[২৪] Ansari, Muhammad Abdul Haq. "The Doctrine of One Actor: Junaid's View of Tawhid." The Muslim World 1(1983): 33–56. Electronic. Source: en.wikipedia.org/

তবে খলিফা তাঁদেরকে জানিয়ে দিলেন: "কোনো প্রমাণ ছাড়া তাঁকে বলপূর্বক বাধাগ্রস্ত করা যাবে না।"

তারা বললো, "তাঁর কথা ও উপদেশ দ্বারা অনেক লোক বিভ্রান্ত হচ্ছে।"

খলিফা তাঁকে পরীক্ষা করতে চাইলেন। তিনি তাঁকে উপহার হিসেবে পাঠিয়ে দিলেন এক পরমাসুন্দরী তরুণী খাদিমাহ হিসেবে। এই মেয়েটিকে তিনি ৩ হাজার দিনারের বিনিময়ে ক্রয় করেছিলেন। খলিফা ক্রীতদাসী মেয়েকে বললেন, "খুব উত্তম ও মনোমুগদ্ধকর বস্ত্র ও অলঙ্কার পরে সাজগোজ করো। এরপর অমুক জায়াগায় চলে যাও। হযরত জুনাইদ বাগদাদীর সম্মুখে উপস্থিত হয়ে নিজের মুখের পর্দা উন্মোচন করবে। নিজের বাহার প্রদর্শন শেষে তাঁকে বলবে, "আমি অনেক সম্পদের মলিকা। কিন্তু আমার অন্তর দুনিয়াদারিত্বের প্রতি আকর্ষণ হারিয়েছে। আমি আপনার দরবারে এসেছি যাতে আপনি আমাকে বিয়ের প্রস্তাব দেবেন এবং গ্রহণ করে নেবেন। আমি বাকি জীবন আপনার খেদমতে নিজেকে উৎসর্গ করবো আল্লাহর ওয়াস্তে। আমার অশান্ত হৃদয় আপনি ছাড়া কারোর নিকট শান্তি খুজে পাচ্ছে না।" এরূপ বলে নিজেকে খোলামনে প্রদর্শন করতে থাকবে। যাকিছু সম্ভব তা-ই করেও তাঁকে প্ররোচিত করবে।"

তরুণী একজন পুরুষ ভৃত্তকে সঙ্গে নিয়ে হযরত জুনাইদ বাগদাদী রাহিমাহুল্লাহর নিকট উপস্থিত হলো। উপরে উল্লেখিত নির্দেশনা মুতাবিক সবকিছু বললো। যে কোনো মানুষ সামনে আসলে সম্ভাবতই দৃষ্টি পড়ে। এভাবে দৃষ্টি পড়লো তরুণীর প্রতি হযরত জুনাইদের। তিনি দৃষ্টি সরে নিয়ে নিরব রইলেন। কোনো জবাব দিলেন না। তরুণী তার আবদার পুনরায় ব্যক্ত করলো। হযরত জুনাইদ বাগদাদী রাহিমাহুল্লাহ উপরের দিকে মাথা উত্তোলন করলেন। এরপর "আহ!" বলে একটি শ্বাস তরুণীর দিকে ছুড়ে দিলেন। সাথে সাথে তরুণী মাটিতে লুটিয়ে পড়লো। ছটফট করতে করতে কিছুক্ষণ পরই সে মৃত্যুমুখে পতিত হলো।

দাসীর সঙ্গী ভৃত্য খলিফার নিকট দ্রুত ফিরে এসে যা ঘটেছে তার বর্ণনা দিলো। মনে হলো খলিফার অন্তরে আগুন লেগেছে! তিনি কতো বড়ো পাপ করেছেন তা অনুধাবন করে বার বার তাওবাহ করতে লাগলেন। নিজে নিজেই বলতে থাকেন: "যে কেউ অপরের প্রতি আচরণ করে যা করা উচিৎ নয়, দর্শন করে যা সে দেখার

কথা নয়।” আরো বললেন, “এরূপ মহাত্মন ব্যক্তিকে আমার নিকট ডেকে পাঠানো বে-আদবি হবে।” তিনি উঠে দাঁড়িয়ে ছুটে চললেন হযরত জুনাইদ বাগদাদী রাহিমাহুল্লাহর খানক্বার দিকে।

খলিফা হযরত বাগদাদী রাহিমাহুল্লাহর দরবারে উপস্থিত হয়ে সালাম জানিয়ে বললেন, “ইয়া শায়খ! আপনার অন্তর এরূপ একটি সুন্দরী নারীকে ধ্বংস করে দিতে কীভাবে রাজী হলো?”

হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ জবাব দিলেন, “হে আমীরুল মু’মিনীন! নিন্দুকদের প্রতি আপনার দয়ার মাত্রা এতোই বেশি হয়ে গেলো যে, তাঁদের কিছু অভিযোগের বদলা হিসেবে আমার চল্লিশ বছরের সাধনাকে ধূলিস্মাৎ করতে উদ্যোত হলেন! কিন্তু এসব ব্যাপারে আমি কে বিচার করার? আপনিও যে অনুরূপভাবে ধরাশায়ী হতে পারেন, তার কী কোনো নিশ্চয়তা আছে?” খলিফার মাথা নিম্নমুখী হয়ে পড়লো। বার বার ক্ষমা চেয়ে হযরতের নিকট থেকে বিদায় হয়ে গেলেন।[২৫]

এ ঘটনার পর তাঁর সুনাম দ্রুত চতুর্দিকে ছড়িয়ে পড়ে। শরীয়ত ও তরীকতের উচ্চ জ্ঞানসম্পন্ন হওয়া সত্ত্বেও হযরত জুনাইদ বাগদাদী রাহমাতুল্লাহি আলাইহি জনসমক্ষে ওয়াজ-নসিহত করা থেকে বিরত থাকেন। মানুষ তাঁর জ্ঞান ও প্রজ্ঞা থেকে বিশেষভাবে উপকৃত হবে ভেবে একদা যুগের ৩০ জন বিশিষ্ট ওলিআল্লাহ তাঁকে ওয়াজ-নসিহত করতে অনুরোধ জানান। কিন্তু তিনি বললেন, “আমার শায়খ [হযরত সাক্বাতী রাহিমাহুল্লাহ] জীবিত থাকতে ওয়াজ-নসিহত করা ভীষণ বে-আদবি হবে।”

এরপর একদিন স্বপ্নযোগে রাসূলে করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাঁকে নির্দেশ দিলেন: “হে জুনাইদ: তুমি মানুষকে আল্লাহর আনুগত্যের প্রতি আহ্বান

---

[২৫] হযরত জুনাইদ রাহিমাহুল্লাহর জীবদ্দশায় [৮২৫-৯১০ ঈসায়ী] বাগদাদের মসনদে যে কজন আব্বাসী খলিফা উধিষ্ঠিত ছিলেন তারা হলেন: আল-মামুন [৮১৩-৮৩৩], আল-মু’তাসিম বিল্লাহ [৮৩৩-৮৪২], আল-ওয়াসিক্ব বিল্লাহ [৮৪২-৮৪৭], আল-মুতাওয়াক্কিল আলাল্লাহ [৮৪৭-৮৬১], আল-মুনতাসির বিল্লাহ [৮৬১-৮৬২], আল-মুসতা’ইন বিল্লাহ [৮৬২-৮৬৬], আল-মু’তাজ বিল্লাহ [৮৬৬-৮৬৯], আল-মুহতাদি বিল্লাহ [৮৬৯-৮৭০], আল-মু’তামিদ আলাল্লাহ [৮৭০-৮৯২], আল-মু’তাদিদ বিল্লাহ [৮৯২-৯০২], আল-মুকতাফি বিল্লাহ [৯০২-৯০৮] এবং আল-মুক্বতাদির বিল্লাহ [৯০৮-৯২৯]। উক্ত ঘটনার বর্ণনাকারী ফরিদুদ্দীন আত্তার রাহিমাহুল্লাহ হযরত জুনাইদ রাহিমাহুল্লাহর বয়স উল্লেখ করেন নি। তবে যদি আমরা ধরে নিই হযরতের বয়স চল্লিশ বা এর উপরে ছিলো, তাহলে যে খলিফা এ ঘটনাটির সঙ্গে জড়িত তিনি মুসতা’ইন বিল্লাহ থেকে মুক্বতাদির বিল্লাহ পর্যন্ত যে কোনো ব্যক্তি হতে পারেন। সঠিক কথা একমাত্র আল্লাহ ত’আলা জ্ঞাত। - গ্রন্থকার।

জানাও।” ভোর জেগে ওঠে তিনি চলে গেলেন হযরত সাক্বাতী রাহিমাহুল্লাহর সম্মুখে। শায়খ তখন একটি দরোজার সামনে দাঁড়ানো ছিলেন। তিনি তাঁর খলিফাকে দেখে বললেন, “এ পর্যন্ত তুমি অপেক্ষায় ছিলে কেউ তোমাকে নির্দেশ না দিলে জনসমক্ষে ওয়াজ করবে না। এবার তো নির্দেশ পেলে! সুতরাং ওয়াজ করো- কারণ তোমার বয়ান দ্বারা সমগ্র বিশ্ব বহুদিন যাবৎ উপকৃত হবে। খুঁজে পাবে পথভ্রষ্ট মানুষ সীরাতুল মুস্তাক্বিম। তবে তোমার মুরিদান যখন তোমাকে নসিহত করার অনুরোধ জানিয়েছে তখন তুমি কিছু বলো নি, বাগদাদের বিশিষ্ট উলামায়ে কিরাম অনুরোধ করেছেন, তখনও তুমি রাজী হও নি, এমনকি আমার অনুরোধেও তুমি ওয়াজ করতে নারাজ ছিলে। এবার আল্লাহর রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তোমাকে নির্দেশ দিয়েছেন। এখন তোমাকে বয়ান করতেই হবে।”

হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ অবাক হয়ে বললেন, “আল্লাহ আমাকে ক্ষমা করুন! ইয়া শায়খী! আপনি হুজুরে পাক সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের সঙ্গে আমার স্বপ্নযোগে জিয়ারতের সংবাদ জানলেন কী করে?”

সিররি সাক্বাতী রাহমাতুল্লাহি আলাইহি জবাব দিলেন, “আমি স্বপ্নযোগে স্বয়ং রাব্বুল আলামীনের দীদার লাভ করেছি। তিনি আমাকে জানালেন, ‘আমি আমার রাসূলকে পাঠিয়েছি, জুনাইদকে বলো- সে যেনো মিম্বরে বসে মানুষকে নসিহত করে।”

এবার হযরত জুনাইদের অন্তরাত্মায় ইশকে ইলাহীর স্পর্শ লাগলো। রোমাঞ্চকর শিহরণে যেনো ভিজে গেলো তাঁর তনু-মন-প্রাণ প্রেমাগ্নির উষ্ণতা ও অনুরাগের শীতল সুধার মিশ্রণে। তিনি বলে ওঠলেন, “আমি কথা বলবো- বলবো, তবে একটি শর্ত আছে হযরত! তাহলো আমার শ্রোতাদের সংখ্যা চল্লিশের বেশি হবে না।”

**লেখক হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ**

হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ খুব বেশি গ্রন্থ রচনা করেন নি। তবে তাঁর রচিত নিচের কটি কিতাব সম্পর্কে আমরা অবগত হয়েছি। এগুলো হলো:

১. কিতবুল আমছালুল কুরআন।

২. কিতাবুর রাসাঈল।

৩. শরহে শাতিয়াত আবু ইয়াজিদ বিস্তামী।

৪. আল-মুনাজাত।

৫. তাশিহুল ইদারা।

**জুনাইদ রাহিমাহুল্লাহর বয়ান**

**১. ইশকের প্রাবল্য:** শর্ত মুতাবিক এক ওয়াজ মাহফিলে ৪০ ব্যক্তি উপস্থিত ছিলেন। কথিত আছে হযরত বাগদাদী রাহিমাহুল্লাহর এদিনকার বয়ানে ‘ইশকে ইলাহীর’ প্রভাব এতোই বেশি ছিলো যে, বয়ানের সময় ১৮ ব্যক্তি চিৎকার দিয়ে মৃত্যুমুখে পতিত হয় এবং আরো ২২ জন অজ্ঞান হয়ে পড়ে। এদেরকে মানুষ কাঁধে তুলে নিজ নিজ বাড়িতে পৌঁছুয়ে দেয়।[২৬]

**২. সাধনার উপমা:** এক বয়ানে তিনি বলেন, “দীর্ঘ ত্রিশ বছর অতিবাহিত হয়েছে নিজের ক্বলবের প্রতি পাহারাদার হিসেবে। এরপর আরো দশ বছর চলে যায় যখন আমার ক্বলব আমাকে পাহারা দেয়। আর এ পর্যন্ত বিশ বছর গত হয়ে গেছে, আমি নিজের ক্বলব সম্পর্কে কিছুই জানি না এবং ক্বলবও আমার সম্পর্কে কিছু জানে না।” এরপর আবার বললেন, “ত্রিশ বছরব্যাপী আল্লাহ জুনাইদের সঙ্গে কথা বলেছেন জুনাইদের জিহ্বা ব্যবহার করে। তখন জুনাইদ সেখানে ছিলোই না- না এ ব্যাপারে কোনো মানুষ অবগত ছিলো।”

**৩. আল্লাহর নূরে অবলোকন:** একদিন হযরত জুনাইদ বাগদাদী রাহিমাহুল্লাহ জামে মসজিদের মিম্বরে বসে ওয়াজ-নসিহত করছিলেন। উপস্থিত শ্রোতাদের মধ্যে একজন যুবক এগিয়ে এসে হযরতকে বললো, “রাসূলুল্লাহর হাদিস শরীফে আছে, ‘ঈমানদারের অন্তরের ব্যাপারে শতর্ক থেকো। কারণ সে আল্লাহর নূরে দেখতে পায়।”

হযরত জুনাইদ যুবকের দিকে ক্ষণকাল তাকালেন। এরপর বললেন, “এরূপ ফিরাসাত [অন্তরর্দৃষ্টি] লাভের পূর্বশর্ত হচ্ছে তোমাকে মুসলমান হতে হবে। সুতরাং, হে যুবক! তুমি তোমার খ্রিস্টান কোমরবন্ধ কেটে ফেলো! এখন হচ্ছে মুসলমানদের যুগ।”

---

[২৬] Sells, Michael A.. Early Islamic Mysticism: Sufi, Koran, Mi'raj, Poetic and Theological Writings. Mahwah, New Jersey: Paulist Press, 1996. ফরিদুদ্দীন আত্তার [রা.]- তাজকিরাতুল আউলিয়া।

হযরতের এ বক্তব্যের পরই সবাই দেখলো যুবকটি আবেগপ্রবণ অবস্থায় হযরত জুনাইদ রাহমাতুল্লাহি আলাইহির পদতলে যেয়ে বসে বললো, "খ্রিস্টবাদের সকল বিশ্বাস এ মুহূর্তে আমার অন্তর থেকে মুছে গেছে। হযরত! অনুগ্রহ করে আমাকে ইসলামে দীক্ষিত করুন।" সে তার জুব্বার নিচে পরিহিত কোমরবন্ধ খুলে ফেললো।

### ওয়াজ-নসিহতের সাময়িক সমাপ্তি ও শুরু

বেশ কিছুদিন ওয়াজ-নসিহত শেষে মানুষ তাঁর বিরুদ্ধে নানান অভিযোগ তুললো। এর মূল কারণ ছিলো, শরীয়ত ও তাসাউফের ওপর তাঁর সূক্ষ্ম ও সর্বোচ্চ পর্যায়ের আলোচনা এবং বিশেষকরে খোদাপ্রেমের উচ্চমার্গের কথাবার্তা অধিকাংশ মানুষের জন্য বোধ ও অনুধাবনের বাইরে ছিলো। তারা তাঁর কথার মর্মার্থ সঠিকভাবে গলদ্দকরণ করতে পারতো না। সুতরাং হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ ওয়াজ-নসিহত ছেড়ে দিলেন। তিনি স্বীয় খানক্বায় যেয়ে অবসর নেন। তবে সঙ্গী-সাথী যুগের উলামা ও সুফি-দরবেশগণ পুনরায় ওয়াজ করার জন্য তাঁকে অনুরোধ জানান। তিনি জবাব দেন, "দেখুন, আমি আভ্যন্তরীণভাবে পরিতৃপ্ত আছি। আমি তো আর আমার নিজের ধ্বংসের জন্য সচেষ্ট হতে পারি না!"

কিছুদিন পরই কিন্তু তিনি স্বেচ্ছাপ্রোণিদিত হয়ে মিম্বরে আরোহণ করেন এবং ওয়াজ-নসিহতে পুনরায় লেগে যান। তাঁকে প্রশ্ন করা হলো, "এরূপ করার মধ্যে রহস্যটা কী?" জবাবে তিনি বললেন, "আমি একটি হাদিস পাঠ করেছি। এতে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেন, 'শেষ যুগে মানুষের ভাষ্যকার হবে ঐ ব্যক্তি যে হচ্ছে উম্মার মধ্যে সর্বাপেক্ষ নিকৃষ্ট। সে সবাইকে নসিহত করবে।' আমি জানি আমিই হচ্ছি মানুষের মধ্যে নিকৃষ্ট। রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম নির্দেশ দিয়েছেন, এজন্য আমি ওয়াজ-নসিহত করছি, আমি তো আর রাসূলুল্লাহর নির্দেশ অমান্য করতে পারি না।"

### হযরত জুনাইদ রাহিমাহুল্লাহর দুআ

**তিনি দুআ করতেন:** "হে আল্লাহ! আমার যেসব আমল দ্বারা আপনি অসন্তুষ্ট হয়েছেন, আমি সেগুলো থেকে বাঁচতে আপনারই আশ্রয় কামনা করি। হে আল্লাহ! আমি আপনার নিকট আবদার জানাচ্ছি, আমাকে দান করুন বিশুদ্ধ হালাল- জরুরি খাবার ও পানীয়। হে প্রভু! আমাকে এতোই ব্যস্ত করবেন না যার ফলে আমি ওদের সাথে সামিল হয়ে যাই যারা আপনার জিকির থেকে গাফিল। হে আল্লাহ! আপনার

সন্তুষ্টি লাভের জন্য যোগ্য বান্দাহ হিসেবে আমাকে যোগ্যতা দান করুন। হে আল্লাহ্! আমাকে আপনার বান্দাহ্ হওয়ার সৌভাগ্য দান করুন একমাত্র আপনার প্রতি ভালোবাসা দ্বারা। হে আল্লাহ্! আমার হৃদয়কে আপনার প্রেমের ছোঁয়া দ্বারা সিক্ত করুন। আমার জিহ্বাকে আপনার জিকির দ্বারা পবিত্র করুন। আমার হাত-পা ও অঙ্গ-প্রত্যঙ্গকে আপনার সন্তুষ্টির অনুকুলে পরিচালনা করুন। হে আল্লাহ্ আমার থেকে সকল স্মরণশক্তি, স্মৃতি ও অনুভুতি মুছে ফেলুন যা আপনার সন্তুষ্টির কারণ নয়।”

**বিভিন্ন ঘটনা**

**১. খ্রিস্টান ডাক্তার মুসলমান হওয়া:** একদিন হযরত জুনাইদ রাহিমাহুল্লাহর চোখে ব্যথা পেলো। একজন ডাক্তার আসলেন। পরীক্ষা করে বললেন, “আপনার চোখের ব্যথা অব্যাহত থাকলে ভেতরে যাতে পানি ঢুকে না সে ব্যাপারে সতর্ক থাকবেন।”

ডাক্তার চলে যাওয়ার পর হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ্ ইশার নামাযের জন্য ওযু সেরে নামায আদায় করে ঘুমিয়ে পড়লেন। ওযুর সময় চোখের ভেতর পানি ঢুকেছিল। কিন্তু জেগে ওঠার পর লক্ষ করলেন, চোখের ব্যথা সেরে গেছে। তাহাজ্জুদ শেষে গভীর মুরাক্বাবায় থাকাবস্থায় এক গায়েবি আওয়াজ শুনলেন, “জুনায়েদ চোখের ভেতর পানি দিয়েছে আমার সন্তুষ্টি অর্জনের নিয়তে। সে যদি একই নিয়তে দোযখের সকল [ঈমানদার ও পাপী] মানুষের মুক্তির জন্য আমার নিকট ভিক্ষা চাইতো, তাহলে আমি তা গ্রহণ করে নিতাম।”

পরদিন ডাক্তার এসে দেখলেন হযরতের চোখ ভালো হয়ে গেছে। তিনি জিজ্ঞেস করলেন, “শায়খ! আপনি কী করেছেন গতরাতে?”

হযরত জবাব দিলেন, “আমি নামাযের জন্য ওযু করেছি।” একথা শুনে খ্রিস্টান ডাক্তার “লা-ইলাহা ইল্লাল্লাহু মুহাম্মাদুর রাসূলুল্লাহ” বলে সাথে সাথে মুসলমান হয়ে গেলেন। বললেন, “অবশ্যই, অবশ্যই এটা ছিলো সৃষ্টিকর্তার পক্ষ থেকে নিরাময় দান। কোনো মানুষের পক্ষ থেকে নয়। ইয়া শায়খী! বাস্তাবে আমার চোখ রোগাক্রান্ত ছিলো আপনার নয়। আপনি ছিলেন [আমার অন্তরচোখের] চিকিৎসক, আমি নয়।”

**২. কার গুনাহের বোঝা কে নেবে:** হযরতের সামনে উপস্থিত এক ব্যক্তি বললেন, "আজকাল সত্যিকার ঈমানদার ভাইদের খুঁজে পাওয়া কঠিন। এদের সংখ্যা কমে যাচ্ছে।"

হযরত জুনাইদ রাহমাতুল্লাহি আলাইহি তাকে বললেন, "আপনি যদি কাউকে খুঁজে থাকেন, যে আপনার [গুনাহের] বোঝা বহন করবে তাহলে অবশ্যই তাকে পাওয়া কঠিন হবে। অপরদিকে আপনি যদি অপরের [গুনাহের] বোঝা বহন করতে আগ্রহী হন তাহলে, আমার সঙ্গেই এরূপ অনেককে পাবেন।"

**৩. আল্লাহর উপস্থিতির মধ্যে 'আল্লাহ' বলা অশ্রদ্ধা:** হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ যখনই তাওহিদ সম্পর্কে আলোচনা করতেন, তখন প্রত্যেকবার ভিন্ন অভিব্যক্তির মাধ্যমে আলোচনার সূত্রপাত ঘটাতেন। এর ফলে শ্রোতারা তাঁর বক্তব্য বুঝতে বেগ পেতো। একদিন হযরত আবু বকর শিবলী রাহমাতুল্লাহি আলাইহি তাঁর শ্রোতাদের মধ্যে উপস্থিত ছিলেন। তিনি হঠাৎ "আল্লাহ!" বলে মৃদু চিৎকার দিলেন। হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ তখন বললেন, "আল্লাহ যদি অনুপস্থিত থাকেন, তাহলে গায়েব একককে [আল্লাহকে] উল্লেখ করা হচ্ছে অনুপস্থিতির নিদর্শন। এবং অনুপস্থিতি হচ্ছে একটি জিনিস যা নিষিদ্ধ।" তিনি আরো বলেন, "আল্লাহ যদি উপস্থিত থাকেন, তাহলে ধ্যানস্থ অবস্থায় তাঁর নাম উচ্চারণ করা হচ্ছে শ্রদ্ধাহীনতা!"[২৭]

**৪. হাদিয়ার টাকা দানকারীকে প্রদান:** একব্যক্তি হযরত জুনাইদ রাহিমাহুল্লাহর নিকট ৫০০ দিনার নিয়ে আসলো। সে বললো, শায়খ এ দিনারগুলো হাদিয়া হিসেবে অনুগ্রহ করে গ্রহণ করুন।

হযরত তাকে প্রশ্ন করলেন, "এ দিনারগুলো ছাড়াও তোমার নিকট আরো ধন-সম্পদ আছে নাকি?"

সে বললো, "জী হুজুর! অনেক আছে।"

তিনি জিজ্ঞেস করলেন, "তোমার কী আরো বেশি ধন-সম্পদের প্রয়োজন আছে?"

সে বললো, "জী হা, প্রয়োজন আছে।"

---

[২৭] আমরা যখন কোনো গুরুত্বপূর্ণ সম্মানিত ব্যক্তির সম্মুখে উপস্থিত থাকি, তখন তাঁকে নাম ধরে ডাক দেই না এ কারণে যে, এতে তাঁর প্রতি অশ্রদ্ধা হবে। হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ আল্লাহর সম্মুখে উপস্থিত তথা মুশাহাদার অবস্থায় তাঁর জাত নাম বলে ডাক দেওয়াটা অশ্রদ্ধা বলেছেন। তাঁর উক্তির ব্যাখ্যা এটিই। -গ্রন্থকার

তিনি বললেন, "তাহলে তোমাকে আমার এই ৫০০ দিরহামও হাদিয়া দিলাম। নিয়ে যাও। তোমার প্রয়োজন বেশি। আমার যা আছে তা-ই যথেষ্ট। বেশির দরকার নেই।"[২৮]

**৫. ভাবনার মাধ্যমে গীবত:** একদিন হযরত বয়ান করছিলেন। এক ব্যক্তি দাঁড়িয়ে ভিক্ষা করা শুরু করলো। হযরত জুনাইদ লোকটির দিকে তাকিয়ে মনে মনে ভাবলেন, "এ লোকটি তো স্বাস্থ্যবান। সে তার গতর খাঁটিয়ে জীবিকা নির্বাহ্ করতে পারতো। সে কেনো ভিক্ষা করবে ও নিজের ওপর অবমাননা ডেকে আনবে?"

এ রাতে হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ একটি স্বপ্ন দেখেন: তাঁর সম্মুখে ঢাকনাসহ একটি থালা দেওয়া হয়েছে। কেউ বললো, "ভক্ষণ করুন!"

তিনি ঢাকনা তুলে দেখেন থালার মধ্যে ঐ ভিক্ষুক মৃত অবস্থায় পড়ে আছে! বললেন, "আমি মানুষের মাংস ভক্ষণ করি না।"

তাঁকে জিজ্ঞেস করা হলো, "তাহলে আজ মসজিদে থাকাকালে কেনো তুমি তা ভক্ষণ করেছিলে?" স্বপ্ন ভেঙ্গে গেলো।

হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ আস্তাগ্বফিরুল্লাহ! আস্তাগ্বফিরুল্লাহ! বলতে থাকেন। তিনি বুঝতে পারলেন, নিজের অজান্তে অন্তরের মাধ্যমে গীবত করে ফেলেছেন। তিনি বলেন, "আমি ভীষণভাবে ভয় পেলাম। সাথে সাথে ওযু সেরে দুরাকাআত নামায আদায় করলাম। এরপর ঐ ভিক্ষুকের সন্ধানে বেরিয়ে পড়লাম। অনেক খোঁজাখুঁজির পর তাকে দজলা নদীর তীরে যেয়ে পেলাম। নদীর তীরে মানুষের ফেলে-যাওয়া শাক-সবজি তুলে তিনি ভক্ষণ করছিলেন। মাথা তুলে আমার দিকে

---

[২৮] লক্ষণীয় যে, 'আমার এই ৫০০ দিরহাম' কথাটির অর্থ হলো হাদিয়া হিসেবে গ্রহণ করার পর এ অর্থের মালিক হয়ে যান হযরত জুনাইদ বাগদাদী রাহিমাহুল্লাহ। এ অধম লেখক একবার আল্লাহর এক ওলিকে লজ্জা থেকে বাঁচানোর উদ্দেশ্যে অনুরূপ একটি কাজ করি। বেশ কিছু টাকা তিনি আমার নিকট থেকে কর্জ নিয়েছিলেন। অভাব-অনটন থাকায় তিনি তা ফেরৎ দিতে পারছিলেন না। লজ্জাবোধে আমার সঙ্গে দেখা-সাক্ষাতও অল্প করতেন। আমি ভাবলাম, এই কর্জের টাকা তাঁর থেকে গ্রহণ করবো না। কিন্তু 'মাফ করে দিয়েছি' বা 'আপনাকে হাদিয়া দিলাম' বললে তিনি মনের মধ্যে আঘাত পাবেন। আমি সমপরিমাণ টাকাসহ তাঁর সঙ্গে একান্তে সাক্ষাৎ করলাম। পকেট থেকে টাকা বের করে তাঁর হাতে দিয়ে বললাম, 'হযরত! এই টাকাগুলো আপনাকে হাদিয়া দিলাম'। তিনি এতো টাকা হাদিয়া দিয়েছি দেখে কিছুটা বিস্মিত হলেন। আমি বললাম, আপনার নিকট আমি এ পরিমাণ টাকা পাবো- দয়াকরে আমাকে তা ফেরৎ দিন! তিনি হাতের টাকা আমার হাতে দিয়ে আমাকে জড়িয়ে ধরলেন। ব্যস, তাঁর ঋণ মুক্ত হয়ে গেলো সসম্মানে।

তাকিয়ে বললেন, ‘জুনাইদ! আমার ব্যাপারে আপনি যে ধারণা করেছিলেন, সেজন্য কী তাওবাহ করেছেন?’ জবাব দিলাম, ‘করেছি।’ তিনি বললেন, ‘তাহলে চলে যান! ইনি হচ্ছেন তিনি যিনি তাঁর গেলামদের তাওবাহ্ কবুল করেন। তবে এখন থেকে আপনি কী ভাবেন সে ব্যাপারে সকর্ত থাকুন।’”

**৬. নাপিতের কাছ থেকে ইখলাস শিক্ষা:** তিনি বলেন, “আমি একজন নাপিতের কাছ থেকে ‘ইখলাস’ শিখেছি।” এরপর একটি ঘটনার কথা স্মরণ করলেন। বললেন, “মক্কা মুকাররমায় আমি একবার ভ্রমণে যাই। সেখানে একটি দোকানে একজন নাপিত এক ভদ্রলোকের চুল কাটছিলো। আমি তাকে বললাম, ‘আল্লাহ্‌র ওয়াস্তে তুমি আমার মাথা মুণ্ডন করে দেবে?”

সে জবাব দিলো, “আমি পারবো।” তার চোখে পানি এসে গেলো। ভদ্রলোকের চুল কাটার কাজ শেষ না করেই তাকে বললো, ‘উঠে যান। যখন আল্লাহ্‌র নাম উচ্চারণ হয়েছে তখন সবাইকে অপেক্ষা করতে হবে।’

সে আমাকে চেয়ারে বসিয়ে মাথার মধ্যে চুমো খেলো। মাথা মুণ্ডন শেষে আমাকে এক টুকরো কাগজে মুড়ে কয়েকটি ছোট্ট মুদ্রা দিল। বললো, ‘এগুলো আপনি প্রয়োজন মেটাতে খরচ করবেন।’

এরপর আমি বেরিয়ে আসলাম। সিদ্ধান্ত নিলাম, পরবর্তীতে যে হাদিয়া আমার হাতে আসবে তা সবই সাদক্বা করবো। বেশিক্ষণ যায় নি, বসরা থেকে এক ব্যক্তি হাদিয়া হিসেবে এক থলে স্বর্ণমুদ্রা পাঠিয়ে দিলেন। আমি সাথে সাথে এটি নিয়ে নাপিতের নিকটে উপস্থিত হলাম। আমি থলেটি তার হাতে তুলে দিলাম। সে জিজ্ঞেস করলো, ‘এটা কী?’

বললাম, ‘আমি আমার সিদ্ধান্ত করে ফেলেছি। প্রথম হাদিয়া যা-ই আসবে তা তোমাকে দেবো। এটা কিছুক্ষণ পূর্বে এসছে।’

সে অবাক হয়ে আমার দিকে তাকিয়ে প্রশ্ন করলো, “হে পুরুষ! আপনি কী আল্লাহর সম্মুখে লজ্জাবোধ করেন না? আপনি আমাকে বলেছিলেন, ‘আল্লাহর ওয়াস্তে আমার মাথা মুণ্ডন করে দাও’। এখন আপনি আমাকে হাদিয়া এনে দিচ্ছেন। আপনি কী

কখনও কাউকে দেখেছেন, যে আল্লাহর ওয়াস্তে কোনো কাজ করার পর বিনিময় গ্রহণ করেছে?"

**৭. চোরের মরদেহে চুমো:** এক চোরকে ফাঁসিতে ঝুলিয়ে বাগদাদেরে একটি চত্তরে রাখা হয়েছিল। হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ চোরের ঝুলন্ত মরদেহে চুমো খেলেন। লোকজন তাঁকে প্রশ্ন করলো, "ইয়া শায়খুল মাশাইখ! আপনি এ কাজ কেনো করলেন?"

তিনি জবাব দিলেন, "তার ওপর বর্ষিত হোক হাজার সমবেদনা! তার পেশায় সে নিজের পুরুষত্বের প্রমাণ করেছে। সে এমন দক্ষতার সাথে তার কাজটি করেছে যে, এজন্য তাকে জীবন দিতে হলো।"

**৮. চোরের জন্য সাক্ষ্যদান:** কোনো এক রাতে হযরতের থাকার কক্ষে এক চোর প্রবেশ করলো। মূল্যবান কিছু না পেয়ে একটি জুব্বা নিয়ে সে পালিয়ে গেলো। পরদিন হযরত বাজারে গেলেন। দেখলেন এক দালাল তার ঐ চুরি যাওয়া জুব্বাটি একজন খদ্দেরের নিকট বিক্রি করছে। তবে খদ্দের ব্যক্তিটি জুব্বার সত্যিকার মালিক সম্পর্কে জানতে চাইলো, "আমি একজন সাক্ষী দেখতে চাই যে সাক্ষ্য দেবে যে, এ জুব্বাটি তোমার সম্পদ। প্রমাণ না করতে পারলে আমি এটি ক্রয় করবো না।"

হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ এগিয়ে যেয়ে লোকটিকে বললেন, "আমি সাক্ষ্য দিতে প্রস্তুত। এটির মালিক দালাল লোকটিই!" এরপর খদ্দের জুব্বাটি ক্রয় করে নিয়ে গেলো। এদিকে দালাল [চোর] হতবাক হয়ে হযরতের দিকে তাকিয়ে রইলো।

**৯. বাধ্য হয়ে আল্লাহকে ডাকলে সুফল আসে:** এক বৃদ্ধা হযরত জুনাইদ রাহিমাহুল্লাহর খানক্বায় এসে আবদার জানালেন, "আমার পুত্র হারিয়ে গেছে। দুআ করুন যাতে সে ফিরে আসে।"
তিনি বললেন, "সবর করো।"

মহিলা কিছুদিন সবর করলেন। এরপর পুনরায় এসে আবদার জানালেন, "হযরত! আমার পুত্র আসে নি। দুআ করুন।"
তিনি এবারও বললেন, "সবর করো।"

আরো কদিন পর মহিলা এসে বললেন, “আমার ধৈর্যের বাধ ভেঙ্গে যাচ্ছে। দয়া করে আল্লাহর দরবারে আমার ছেলেটি ফিরে আসার জন্য দুআ করুন।”

এবার হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ বললেন, “তুমি যদি সত্যি কথা বলে থাকো তাহলে তোমার পুত্রটি ফিরে এসে গেছে। আল্লাহ তা’আলা বলেছেন, বাধ্য হয়ে যে কেউ তাঁকে ডাক দেয়, তিনি তার ডাকে সাড়া দেন।” এরপর তিনি আল্লাহর দরবারে দুআ করলেন। বৃদ্ধা বাড়িতে যেয়ে দেখলেন তার সন্তান ফিরে এসেছে।

**১০. সুহবত ছেড়ে দেওয়ার কুফল:** তাঁর একজন মুরিদ ভাবলেন, “আমি তো সুলুকের শেষ মাক্বামে পৌঁছুয়ে গেছি। তাহলে হযরতের সুহবতে থাকার আর প্রয়োজন কিসের!” সুতরাং তিনি একটি গৃহে একা একা বসে মুরাক্বাবা করতে লাগলেন। দেখা গেলো প্রত্যহ রাতে কেউ একজন একটি উট নিয়ে এসে বলে, “আপনি আসুন, আপনাকে বেহেশতে নিয়ে যাবো।” সুতরাং তিনি উটে বসে একটি মনোরম স্থানে যেতে থাকেন। সেখানে হুর-পরি ও সুদর্শন বালকদের সাথে তিনি ফূর্তি আমোদে লিপ্ত হন। তার সম্মুখে পরিবেশিত হয় উত্তম মজাদার খাবার ও পানীয়। প্রত্যহ ভোর পর্যন্ত এই ‘বেহেশতে’ অবস্থান করেন। এরপর তিনি ঘুমিয়ে পড়েন ও জেগে ওঠে দেখতে পান নিজের গৃহে ফিরে এসে গেছেন। বেশ কিছুদিন এভাবে চলে যাওয়ার পর তিনি গৌরববোধ করতে থাকেন। মনে মনে ভাবেন, “আমি তো বেশ বড়ো ওলি হয়ে গেছি!”

তার এ ‘প্রত্যহ বেহেশতে গমনের’ সংবাদ ধীরে ধীরে লোকজনের নিকট জানাজানি হয়ে গেলো। তিনি নিজেই প্রকাশ্যে বলতে লাগলেন, “আমি দৈনিক একবার বেহেশতে যাই”। অবশেষে এ খবরটি হযরত জুনাইদ বাগদাদী রাহমাতুল্লাহি আলাইহির নিকট পৌঁছুলো। তিনি সাথে সাথে চলে আসলেন মুরিদের গৃহে। দেখতে পেলেন, মুরিদ সবেমাত্র বেহেশত থেকে ফিরে এসেছেন। তাকে প্রশ্ন করলে, তিনি হযরতকে পুরো ব্যাপারটি অবগত করলেন।

হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ বললেন, “আগামীকাল রাতে যখন তুমি বেহেশতে যাবে তখন তিনবার বলবে: لَا حَوْلَ وَلَا قُوَّةَ إِلَّا بِاللهِ الْعَلِيِّ الْعَظِيمِ [আল্লাহ ছাড়া কারোর ক্ষমতা ও শক্তি নেই, যিনি মহিমান্বিত, সর্বশক্তিমান।]

ঐ রাতে মুরিদকে বেহেশতে নিয়ে যাওয়া হলো যথারীতি। শায়খ জুনাইদ রাহিমাহুল্লাহ তাকে যা বলতে বলেছিলেন, তিনি এতে খুব একটা আস্থাশীল ছিলেন না। যাক, ঐ 'বেহেশতে' পৌঁছুয়ে তিনি তার শায়খের কথামতো তিনবার উক্ত বাক্যটি উচ্চারণ করলেন।

ইয়া আল্লাহ! এ কী? সব সুদর্শন বালক-বালিকা ও সাথীরা যে ছুটে পালাচ্ছে! ছি! ছি! তিনি যে গোবরের স্তুপের ওপর পড়ে আছেন। চুতুর্দিকে মানুষ ও জানোয়ারের কঙ্কাল। মুরিদের ভুল ভেঙ্গে গেলো। 'বেহেশত' থেকে ছুটে সোজা চলে আসলেন হযরত জুনাইদ বাগদাদী রাহিমাহুল্লাহর খানক্বায়। তওবাহ করে পুনরায় আত্মনিয়োগ করলেন ইবাদত-বন্দেগীতে। তিনি এবার বুঝতে সক্ষম হলেন যে, মুরিদের জন্য সুহবত ছেড়ে যাওয়া হচ্ছে "বিষপানের" সমান।

**১১. মুরিদের প্রতি খেয়াল:** হযরতের একজন মুরিদ বসরা শহরে নির্জনে বসবাস করতেন। এক রাতে একটি কুধারণা তার মনের মধ্যে উঁকি দিলো। তিনি আয়নার দিকে তাকিয়ে চমকে উঠলেন। তার মুখমণ্ডল কালো হয়ে গেছে! আতঙ্কগ্রস্ত হয়ে তিনি সব ধরনের চেষ্টা চালালেন পরিত্রাণ পেতে। কিন্তু ব্যর্থ হলেন। তিনি লজ্জায় কারো সম্মুখে গেলেন না। এভাবে তিনদিন চলে গেলো। এরপর ধীরে ধীরে কালো রং চলে যেতে লাগলো। হঠাৎ কে এসে তার কক্ষের দরোজায় কড়া নাড়লেন।
তিনি জিজ্ঞেস করলেন, "কে?"

জবাব আসলো, "আমি একজন বার্তাবাহক। হযরত জুনাইদ রাহিমাহুল্লাহর নিকট থেক প্রেতির একটি পত্র আপনার হাতে পৌঁছুয়ে দিতে এসেছি।"

মুরিদ পত্রটি পাঠ করলেন। হযরত লিখেছেন, "নূরোজ্জ্বলের উপস্থিতির মাঝে তুমি কেনো নিজেকে যথাযথভাবে উপস্থাপন করছো না? তোমার মুখমণ্ডল থেকে কালো রং মুছতে যেয়ে তিনদিন ও তিন রাতব্যাপী আমাকে অতিরিক্ত কাজ করতে হলো!"

**১২. মুরিদের প্রতি মুর্শিদের দরদ:** হযরত জুনাইদ বাগদাদী রাহিমাহুল্লাহর খানক্বায় অবস্থানকারী এক মুরীদ কোনো এক অন্যায় কাজের জন্য ভীষণভাবে লজ্জিত

হলেন। নিজেকে আর কারোর সামনে মুখ দেখাতে পারলেন না। তিনি চুপি চুপি খানক্বাহ থেকে পালিয়ে গেলেন।

কয়েকদিন পর শায়খ জুনাইদ রাহিমাহুল্লাহ শাগরিদদের নিয়ে কোথাও যাচ্ছিলেন। বাগদাদের একটি বাজার অতিক্রমকালে তাঁর চোখে পড়লো ঐ পালিয়ে যাওয়া মুরিদকে। তিনি তার দিকে অগ্রসর হলেন। মুরিদ টের পেয়ে আগে পা বাড়ালেন। হযরত তাঁর সাথীদেরসহ দ্রুত তার দিকে হাটতে লাগলেন। ধরে ফেলবেন ভেবে মুরিদ একরূপ দৌড়াতে শুরু করলেন। কিন্তু দুর্ভাগ্য তার- একটি সরু রাস্তা ধরে হেটে অপরপ্রান্তে যেয়ে থমকে দাঁড়ালেন। তার সম্মুখে একটি উঁচু দেওয়াল। রাস্তার সমাপ্তি এখানেই। আর কোথাও পালাবার পথ নেই। হযরত জুনাইদ তার দিকে ধেয়ে আসছেন। তিনি দেয়ালে হেলান দিয়ে লজ্জিত হয়ে দাঁড়িয়ে রইলেন। তার চোখ দুটো নিজের পায়ের দিকে পতিত হলো।

হযরত অন্যান্যদের থেমে যেতে বললেন। মন্তব্য করলেন, “আমাদের একটি পাখি পিঞ্জিরা থেকে উড়ে চলে গেছে।” তিনি একাকী মুরিদের নিকট আসলেন। মুরিদ মাথা নতো করে প্রশ্ন করলেন, “আপনি কোথায় যাচ্ছেন, ইয়া শাইখী!”

হযরত বললেন, “যখন কোনো মুরিদের পিঠ দেওয়ালে লেগে যায় তখন তার পীর উপকারে আসতে পারেন।” এরপর তিনি ভীষণভাবে লজ্জিত এ মুরিদকে আদর করে খানক্বায় নিয়ে আসলেন। মুরিদ হযরতের পায়ে জড়িয়ে ধরলেন। নিজের কৃতকর্মের কারণে ভীষণভাবে লজ্জিত হয়ে মহান দয়ালু আল্লাহ তা’আলার দরবারে ক্ষমা প্রার্থনা করলেন। উপস্থিত অন্যান্য মুরিদান এ ঘটনাটি স্বচক্ষে দেখে সত্যিই গভীরভাবে আবেগাপ্লুত হন এবং বার বার তাওবাহ করতে থাকেন প্রেমময় মহাপ্রভু আল্লাহ তা’আলার নিকট।

**১৩. পীর চিনেন তাঁর মুরিদের মূল্য:** শায়খুল মাশাইখ হযরত জুনাইদ বাগদাদী রাহমাতুল্লাহি আলাইহির একজন বিশিষ্ট মুরিদ ছিলেন। তিনি সকলের তুলনায় তাকে বেশি ভালোবাসতেন। এতে মুরিদদের মধ্যে কিছুটা হিংসার উদ্রেক হয়। ব্যাপারটি হযরতের নিকট উন্মোচন হলো। একদিন সবাইকে বুঝিয়ে বললেন, “দ্যাখো, আচার-আচরণ ও প্রজ্ঞায় সে হচ্ছে তোমাদের সবার মধ্যে শ্রেষ্ঠ।” মুরিদরা এ ব্যাখ্যায় বেশি প্রভাবিত হলো না। তিনি আবার বললেন, “তাহলে এক কাজ করা

যায়। সবাই মিলে একটি পরীক্ষা হয়ে যাক- কেমন? তোমরা তখনই আমার ধারণাটি অনুধাবন করবে।”

হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ তাঁর খাদিমকে নির্দেশ দিলেন, ২০টি কবুতর নিয়ে আসো। খাদিম কবুতরগুলো নিয়ে আসলো। হযরত ঐ বিশেষ মুরিদসহ সকলের হাতে একটি করে কবুতর দিলেন। বললেন, “যাও! যেখানে কেউ দেখাতে পায় না, এরূপ জায়গায় যেয়ে কবুতর জবাই করে আমার নিকট নিয়ে আসো।”

নির্দেশ পেয়ে সবাই চলে গেলো। কিছুক্ষণ পরে একজন ব্যতিত সকলেই ফিরে আসলেন যারতার হাতের কবুতর জবাই করে। এরপর দেখা গেলো হযরতের ঐ প্রিয় মুরিদ ফিরে আসলেন- কিন্তু তার হাতের কবুতরটি জীবিত! অন্যান্য মুরিদরা ভাবলো, এবার বেঠা আটকা পড়েছে! হযরতের নির্দেশ অমান্য করে বসেছে! তারা অপেক্ষা করতে লাগলো কীভাবে তাকে শায়খ ধিক্কার দেন, সেটা দেখবে।

শায়খ ঐ মুরিদকে বললেন, “কী হে? সবাই নির্দেশ মুতাবিক কবুতর জবাই করে নিয়ে আসলো, আর তোমার হাতেরটি এখনো জীবিত! ব্যাপার কী?”
মুরিদ ধীরে ধীরে জবাব দিলেন, “আপনার নির্দেশ আমার শিরোধার্য ইয়া শায়খী! কিন্তু তা পূরণ করতে আমি অপারগ। এ জন্য কবুতরটি জবাই না করেই ফিরে এসেছি।”
শায়খ জিজ্ঞেস করলেন, “কেনো তুমি নির্দেশ পালনে অপারগ হলে?”
মুরিদ বললেন, “হযরত! আপনি বলেছিলেন, এমন জায়গায় যেয়ে কবুতর জবাই করবে যেখানে কেউ তা দেখতে পাবে না। আমি অনেক খোঁজাখুঁজি করেও এরূপ কোনো জায়গার সন্ধান পাই নি। কারণ আল্লাহ তা'আলা সর্বত্র বিরাজমান। তিনি দেখেন না- এমন কোনো স্থান বিশ্বজগতের কোথাও নেই। আমি যেখানেই গিয়ে কবুতর জবাই করতে চেয়েছি, সেখানেই আল্লাহকে উপস্থিত দেখেছি।”

হযরত জুনাইদ বললেন, “কী সুন্দর বললে! হে আমার প্রিয় শাগরিদগণ! তোমরা এবার বুঝলে তো কোন্ কারণে আমি তাকে অধিক ভালোবাসি? তার প্রজ্ঞা ও আচার-আচরণের সঙ্গে এবার তোমাদেরটি যাচাই করে দেখো।” সকল মুরিদ হযরতের নিকট এবার ক্ষমাপ্রার্থনা করলেন। তারা বললেন, “আমরাও আপনার এই বিশিষ্ট মুরিদকে এখন থেকে আরো বেশি ভালোবাসবো।”

**১৪. জিহাদের ময়দানে কাফির বীর যোদ্ধার ইসলামগ্রহণ ও শাহাদাতবরণ:** হযরত জুনাইদ রাহিমাহুল্লাহর ৮ জন বিশিষ্ট শাগরিদ ছিলেন যাঁরা তাঁর প্রতিটি নির্দেশ বিনাবাক্যে পালন করতেন। একদিন হযরত নির্দেশ দিলেন, “তোমাদেরকে আমার সঙ্গে জিহাদে অংশগ্রহণ করতে হবে।” তাঁরা সবাই প্রস্তুত হয়ে গেলেন।

যুদ্ধের ময়দানে কাফিরদের সম্মুখে মুজাহিদ বাহিনী সারিবদ্ধভাবে তাদের মুকাবিলা করতে দাঁড়িয়ে গেলেন। একজন শত্রুসেনা এগিয়ে এসে হাঁক ছাড়লো, “হে মুসলমানরা! কার সাহস আছে আমার সঙ্গে লড়বে?” হযরত জুনাইদ রাহিমাহুল্লাহর সঙ্গী ৮ জনের সকলেই একে একে ঐ কাফির সৈন্যের সঙ্গে লড়াই করতে করতে শহীদ হেয়ে গেলেন। হযরত জুনাইদ সঙ্গীদের শাহাদাতের এই ঘটনাপ্রবাহ নিজেই বর্ণনা করেছেন।

তিনি বলেন, “এরা শহীদ হওয়ার সময় আমি উপরের দিকে তাকালাম। দেখলাম ৯টি রূহবাহী খাট আকাশে ঝুলন্ত আছে। আমার সাথীরা একে একে শহীদ হলেন। সাথে সাথে তাদের রূহকে একেকটি খাটে বহন করে নিয়ে যাওয়া হলো। খালি থাকলো একটি খাট। ভাবলাম, নিশ্চয় এটি আমার জন্য অপেক্ষা করছে। সুতরাং আমিও যুদ্ধের জন্য প্রস্তুত হলাম। যে বীর যোদ্ধা আমার সাথীদেরকে শহীদ করেছিলো সে আমাকেও ডাক দিলো, ‘হে আবুল ক্বাসিম! ঐ নবম রূহ বহনকারী খাটটি আমার জন্য! আপনি বাগদাদে ফিরে যান। ইসলামের খিদমত করতে থাকুন। তবে যাওয়ার পূর্বে আমাকে ইসলামে দীক্ষিত করুন!’”

তিনি আরো বলেন, “সুতরাং ঐ বীর যোদ্ধা আমার হাতে মুসলমান হয়ে গেলেন। তাঁর হাতের যে তরবারী দ্বারা আমার প্রিয় ৮ জন শাগরিদকে শহীদ করেছিলেন, সে-ই তরবারি দ্বারাই ৮ জন কাফিরকে হত্যা করলেন। এরপর তিনি নিজেই শহীদ গয়ে গেলেন। আমি দেখলাম, সত্যিই তাঁর রূহটি ঐ অপেক্ষারত রূহবাহী খাটে তুলে নেওয়া হলো। এরপর উর্ধ্বাকাশের দিকে সবগুলো খাট এ নয়জন শহীদের লাশ নিয়ে আরোহণ করে অদৃশ্য হয়ে গেলো।”

**১৫. বক্ষদেশ হচ্ছে আল্লাহর অবস্থানস্থল:** একদা শায়খ নাসিরী নামক সাইয়্যিদ বংশের এক ব্যক্তি হজ্জের ভ্রমণে যাচ্ছিলেন। তাঁর কাফেলা যখন বাগদাদে পৌঁছুলো তখন তিনি সিদ্ধান্ত নিলেন হযরত জুনাইদ রাহিমাহুল্লাহর সঙ্গে সাক্ষাৎ করবেন।

হযরত জুনাইদ সাইয়্যিদ নাসিরীকে সাদর অভ্যর্থনা জানালেন। জিজ্ঞেস করলেন, "ইয়া সাইয়্যিদী! আপনি কোত্থেকে ভ্রমণ শুরু করেছেন?" তিনি জবাব দিলেন, "জিলান থেকে।"

হযরত আবার প্রশ্ন করলেন, "আপনি কার বংশধর?" তিনি জবাব দিলেন, "আমি আমিরুল মুসলিমীন হযরত আলী ইবনে আবি তালিব রাদ্বিআল্লাহু আনহুর বংশধর।"

শায়খ জুনায়েদ বললেন, "আপনার মহাত্মন পূর্বপুরুষ দুটি তরবারীর সঙ্গে সম্পৃক্ত ছিলেন। একটি দ্বারা তিনি কাফির-বেইমানদেরকে শায়েস্তা করেছেন আর অপরটি দ্বারা তিনি শাহাদতের সুধা পান করেছেন। এবার বলুন, হে সাইয়্যিদী! আপনি তাঁরই সম্মানিত বংশধরদের একজন। আপনি এ দুটো তরবারির কোনটি ধারণ করেন?"

এ প্রশ্নে সাইয়্যিদ নাসিরীর অন্তরে এক অপূর্ব ভাবাবেগের সঞ্চার হলো। তিনি অঝোর ধারায় কাঁদতে লাগলেন। নিজেকে কিছুটা সামলে নিয়ে বললেন, "হে মহাত্মন শায়খ! আমার হজ্জপালনে যাত্রা এখানেই সমাপ্ত হয়ে গেছে। অনুগ্রহ করে আপনি আমাকে আল্লাহপ্রাপ্তির রাস্তা বাতলে দিন।"

হযরত জুনাইদ বললেন, "আপনার বক্ষদেশ হচ্ছে আল্লাহর একান্ত অবস্থানস্থল। যেটুকু সম্ভব আপনাকে এ অবস্থানস্থলে অন্য কোনো বস্তুকে প্রবেশাধিকার দেবেন না।"

সাইয়্যিদ নাসিরী বললেন, "ওহ শাইখী! আমি এটুকুই জানতে চেয়েছিলাম।"

**কুস্তিগীর জুনাইদ বাগদাদী রাহিমাহুল্লাহ ও এক বৃদ্ধ**

হযরত জুনাইদ বাগদাদী কুস্তিগীর হিসেবেও বাগদাদে পরিচিত ছিলেন। একদিন কুস্তি খেলার প্রতিযোগিতায় নিয়মমাফিক বাগদাদের শাসক ঘোষণা দিলেন, "আজ

কুস্তিগীর হিসেবে হযরত জুনাইদ বাগদাদী সবাইকে চ্যালেঞ্জ করছেন। কেউ আছে কী তাঁর এ চ্যালেঞ্জের মুকাবিলা করার?"

প্রথমে কেউ সাড়া দিলো না। এরপর এক বৃদ্ধ কাঁপতে কাঁপতে দাঁড়ালেন। তাঁর সরু দীর্ঘ গলা হেতু মস্তকটি এদিক-সেদিক দোল খাচ্ছিলো। তিনি বললেন, "আমি তাঁর সঙ্গে কুস্তি করবো।" উপস্থিত দর্শকরা উচ্চস্বরে হাসতে লাগলো। সাথে সাথে সবাই হাততালিও দিলো।

আইন মুতাবিক শাসক এ বৃদ্ধকে কুস্তি করতে নিষেধ করতেও পারেন না। নিজের ইচ্ছে কেউ যদি রিংয়ের ভেতর ঢুকে কুস্তি প্রতিযোগিতায় অংশ নিতে চায়, তাহলে তার পূর্ণ অধিকার সংরক্ষিত। সুতরাং বৃদ্ধকে রিংয়ে ঢুকতে অনুমতি দেওয়া হলো। তার বয়স ছিলো প্রায় ৬৫ বছর। এরপর 'পহেলওয়ান' নামে খ্যাত হযরত জুনাইদ বাগদাদী রিংয়ে প্রবেশ করলেন। প্রতিযোগী হিসেবে ক্ষীণকায়, দুর্বল বৃদ্ধকে দেখে তিনি তো একেবারে অবাক! তিনি ভাবলেন, "ইয়া আল্লাহ! এ বৃদ্ধ লোকটি কোন সাহসে রিংয়ে প্রবেশ করলেন? কেনো?" অনুরূপ শাসকসহ সকল দর্শকের মনেও প্রশ্ন ও কৌতুহল, "এ বৃদ্ধ লোকটি কীভাবে কুস্তি করতে সক্ষম হবেন?"

কুস্তি লড়াই শুরুর পূর্বে বৃদ্ধ জুনাইদ রাহিমাহুল্লাহকে বললেন, "আপনার কানটি আমার মুখের কাছে আনুন।" তিনি তা-ই করলেন। বৃদ্ধ কানকথায় তাঁকে বললেন, "হযরত! আমি জানি আপনার বিরুদ্ধে কুস্তি করে কখনো জয়লাভ করতে পারবো না। তবে আমি একজন সাইয়্যিদ [হুজুর সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের বংশধর]। আমার সন্তানরা বাড়িতে উপোস আছে। আপনি জানেন, সাইয়্যিদ বংশের কাউকে ভিক্ষা করা কিংবা সাদক্বা গ্রহণ নিষিদ্ধ। সুতরাং আমি আশা করছি আপনি কুস্তিগীর হিসেবে নিজের সুনাম, মর্যাদা ও উচ্চাবস্থানকে বিসর্জন দিয়ে আল্লাহর রাসূলের ভালোবাসায় একটি সাইয়্যিদ বংশের পরিবারকে সসম্মানে বেঁচে থাকতে সাহায্য করবেন। আমি জিতলে যে টাকা উপহার পাবো তার দ্বারা আমার পরিবারকে ক্ষুদা থেকে অন্তত এক বছরের জন্য রক্ষা করতে পারি এবং আরো এক বছরের কর্জ পরিশোধও করার সুযোগ পাবো। সর্বোপরি দুজাহানের সর্দার আপনার প্রতি খুব সন্তুষ্টও হবেন। হে মহাত্মন জুনাইদ! আপনি কী রাসূলের বংশধরদের জন্য এটুকু কুরবানী করতে প্রস্তুত?"

জুনাইদ বাগদাদী রাহিমাহুল্লাহ ভাবলেন, "আজ আমার সম্মুখে একটি উত্তম সুযোগ উপস্থিত হয়েছে!" কুস্তি শুরু হলো।

দর্শকদের মনোরঞ্জনের জন্য কয়েকবার তিনি বৃদ্ধকে ধরাশায়ী করলেন। আবার তাকে উঠে দাঁড়ানোরও সুযোগ দিলেন। তাঁর নিজের শক্তিপ্রর্দশনে যাতে কেউ সন্দেহ করে না- সেটা নিশ্চিত করার পর, দেখা গেলো এক পর্যায়ে বৃদ্ধ তাঁকে ধরাশায়ী করে ফেললেন। হযরত জুনাইদ আর উঠতে পারলেন না। বৃদ্ধ বিজয়ী হলেন! তিনি বুক টুকে বিজয়ীর বেশে পেশী দেখাতে লাগলেন। দর্শকরা দাঁড়িয়ে চিৎকার করে হাততালি দিতে থাকে। বৃদ্ধ শাসকের কাছ থেকে পুরস্কারের টাকা সংগ্রহ করলেন। এদিকে জুনাইদ রাহিমাহুল্লাহ নতমাথায় রিং থেকে বেরিয়ে গেলেন।

এ রাতে হযরত জুনাইদ বাগদাদী রাহমাতুল্লাহি আলাইহি স্বপ্নযোগে হযরত নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের সাক্ষাৎ পেলেন। নবীজী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, "হে জুনাইদ! তুমি তোমার মর্যাদা, সুনাম, অবস্থান বিসর্জন দিয়েছো আমার ক্ষুদার্ত বংশধরদের প্রতি ভালোবাসা হেতু। আজ থেকে তোমার নাম আউলিয়াদের তালিকায় লিপিবদ্ধ হলো।" হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ ঘুম থেকে জেগে ওঠার পর কাঁদতে থাকেন। অঝোর ধারায় চোখের পানি পড়ে তার দাড়ি পর্যন্ত সিক্ত হয়ে গেলো।[২৯]

## মহামূল্যবান বাণী

**১. সুফিদের হৃদয়ের প্রশস্ততা:** তিনি বলেন, একজন সুফি হচ্ছেন উর্বর জমির মত; এর ওপর যদি নির্জীব বীজও বপন করা হয়- তা থেকেও গজে ওঠে সবুজ বৃক্ষরাজি।

**২. সুফিদের আখলাক্ব:** সুফিদের হৃদয় হচ্ছে হযরত ইব্রাহিম আলাইহিসসালামের মতো: যা দুনিয়ার লোভ-লালসা থেকে মুক্ত, সর্বদা আল্লাহর যে কেনো নির্দেশ মানতে প্রস্তুত। সুফিদের ঈমানী শক্তি হচ্ছে হযরত ইসমাঈল আলাইহিসসালামের মতো। তাঁদের ক্রন্দন হচ্ছে হযরত দাউদ আলাহিসসালামের মতো। তাঁদের সবর হযরত আইউব আলাইহিস সালামের মতো। তাঁদের প্রভুপ্রাপ্তির আকাঙ্ক্ষা হযরত

[২৯] হযরত শায়খ হাকিম মুহাম্মদ আখতার রাহিমাহুল্লাহ - 'তাজাল্লিয়াতে জযব'; সূত্র: islamcan.com

মূসা আলাহিসসালামের মতো। তাঁদের দুআর মধ্যে থাকে, হযরত রাসূলে করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের মতো ইখলাস।

**৩. তাসাওউফ কী:** তাসাওউফ হচ্ছে সেটি যা তোমাকে হত্যা করে নিজে নিজেই বেঁচে থাকে। সৃষ্টিকর্তার সঙ্গে বান্দার সর্বাধিক শক্তিশালী সম্পর্ক হচ্ছে, যখন সে তাওহিদের রহস্য উন্মোচনে অগ্রসর হয় তখন দেখতে পায় সৃষ্টি থেকে সৃষ্টিকর্তার সকল রাস্তা বন্ধ- শুধুমাত্র একটি ছাড়া। সেটি হচ্ছে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের প্রদর্শিত রাস্তা।[৩০]

**৪. মা’রিফাতের স্তর:** একদা হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ দজলা নদীর তীরে আসলেন। ‘ইয়া আল্লাহ!’ বলে জিকির শুরু করলেন। এরপর তিনি পানির উপর দিয়ে হেটে নদী পার হয়ে গেলেন। নদী পার হওয়ার পূর্ব থেকে এক ব্যক্তি খেয়া নৌকার অপেক্ষায় ছিলেন। তিনি যখন দেখলেন শায়খ জুনাইদ ‘ইয়া আল্লাহ!’ জিকির করে করে পায়ে হেটে নদী পার হয়ে যাচ্ছেন, তখন তিনিও অগ্রসর হলেন, বললেন, “ইয়া শায়খ! আমিও নদী পার হবো।”

শায়খ জুনাইদ তাকে বললেন, “ইয়া জুনাইদ! ইয়া জুনাইদ! বলতে বলতে আমাকে অনুসরণ করো।”

ঐ ব্যক্তি তা-ই করলেন ও পানির ওপর দিয়ে হাটতে থাকেন। নদীর মাঝখানে পৌঁছুনোর পর শয়তান এসে তাকে ওয়াসওয়াসা দিলো। বললো, “কে বড়ো, আল্লাহ না শায়খ জুনাইদ? শায়খ নিজেই বলছেন, ইয়া আল্লাহ! ইয়া আল্লাহ! কিন্তু তোমাকে নির্দেশ দিলেন ইয়া জুনাইদ! ইয়া জুনাইদ! বলতে। এটা তো শিরক! এটা বলা বন্ধ করো। বলো, ইয়া আল্লাহ! ইয়া আল্লাহ!”

শয়তানের এ ওয়াসওয়াসায় তিনি বিভ্রান্ত হলেন। তাকে অনুসরণ করে বলতে লাগলেন, “ইয়া আল্লাহ! ইয়া আল্লাহ!” সাথে সাথে তিনি পানিতে নিমজ্জিত হলেন। চিৎকার দিলেন, ‘বাচাঁও! বাঁচাও!’

---

[৩০] অর্থাৎ সুন্নাতের পূর্ণাঙ্গ অনুসরণ।

হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ পেছন ফিরে বললেন, "আমার নির্দেশ মতো বলো, ইয়া জুনাইদ! ইয়া জুনাইদ!" লোকটি তাই করলেন। আশ্চর্য হয়ে লক্ষ করলেন, তিনি ভেসে ওঠেছেন ও পানির উপর দিয়ে পুনরায় হাটতে পারছেন। এরপর উভয়ে নিরাপদে নদীর ওপর পারে উপনীত হলেন।

লোকটি হযরত জুনাইদ রাহিমাহুল্লাহকে ঘটনার রহস্য কী জানতে চাইলেন। জিজ্ঞেস করলেন, "হে শায়খ! আমি এর রহস্য বুঝতে পারলাম না। আপনি বললেন, ইয়া আল্লাহ! ইয়া আল্লাহ! এবং নিরাপদে নদী পার হলেন। আর আমি যখন তাঁর [সুবহানাহু তাআলা] নাম উচ্চারণ করলাম, তখন তলিয়ে যেতে থাকি নদীর পানিতে। এর কারণ কী?"

হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ বললেন, "হে বোকা! তুমি এখনও জুনাইদকেই চিনতে পারো নি, অথচ স্বয়ং আল্লাহকে চেনার [মা'রিফাতুল্লাহর] স্বপ্ন দেখছো!"[৩১]

**৫. আল্লাহপ্রেমের উচ্চমার্গের ব্যাখ্যা:** পবিত্র হজ্জের মওসুমে মসজিদুল হারামে একদা যুগের আউলিয়ায়ে কিরামের একটি জমায়েত অনুষ্ঠিত হয়। মহাত্মন এসব ওলির মধ্যে সর্বাধিক কম বয়সের ব্যক্তি হিসেবে উপস্থিত ছিলেন হযরত জুনাইদ বাগদাদী রাহমাতুল্লাহি আলাইহি।

উক্ত জমায়েতে 'আল্লাহপ্রেম' এবং 'আল্লাহর প্রেমিক কারা' এ দুটো সম্পর্কিত [relatated] বিষয়ের ওপর আলোচনা শুরু হলো। প্রায় সব ওলি এ ব্যাপারে নিজ নিজ বক্তব্য পেশ করলেন। অবশেষে হযরত জুনাইদ রাহিমাহুল্লাহকে প্রশ্ন করা হলো, "হে জুনাইদ! আপনি তো বেশ নিরব আছেন। আপনার মতামত ব্যক্ত করুন।"

---

[৩১] এখানে ভুলবুঝাবুঝির অবকাশ নেই। মা'রিফাতের উচ্চস্তরে আরোহণকৃত হযরত শায়খ জুনাইদ রাহিমাহুল্লাহ যখন ইসমে যাতের জিকির করছিলেন তখন তিনি সম্পূর্ণরূপে মুশাহাদার [আল্লাহ তা'আলার উপস্থিতির] স্তরে অধিষ্ঠিত ছিলেন। তাঁর এ জিকির ও অপর ব্যক্তির জিকিরের মধ্যে আধ্যাত্মিক দিক থেকে আকাশ-পাতাল পার্থক্য বিদ্যমান। বাস্তবে কারামতটি হযরত জুনাইদ রাহিমাহুল্লাহর মাধ্যমে প্রকাশ পাচ্ছিলো আর এর প্রভাব পড়ছিলো অনুসরণকারী ব্যক্তির ওপর হযরতের ওয়াসিলায়। তাই তাকে 'ইয়া জুনাইদ!' বলার অর্থ হচ্ছে, হে আল্লাহ তোমার ওলি জুনাইদের ওয়াসিলায় আমাকেও পায়ে হেটে নদী পার হওয়ার ক্ষমতা দান করুন। এরূপ করা মোটেই শিরকের অন্তর্ভুক্ত আমল নয়, যা মরদূদ শয়তান তাকে ওয়াসওয়াসার মাধ্যমে বুঝাতে চেয়েছিলো। -গ্রন্থকার।

হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ মাথা নতো করলেন। তাঁর চোখ থেকে অশ্রু ঝরতে থাকে। বললেন, "আল্লাহর প্রেমিক তিনি, যিনি নিজেকে হারিয়ে ফেলেন। শুধুমাত্র জিকরুল্লাহর মধ্যে ঢুবে থাকেন। জিকিরের সকল অবস্থা তার মধ্যে বিরাজ করে; হৃদয়নেত্রে আল্লাহর দর্শন করেন, ঐ হৃদয় [ক্বলব] আল্লাহভীতির তাজাল্লি দ্বারা দগ্ধ হয়েছে; আল্লাহর জিকির তার মধ্যে প্রতিক্রিয়া সৃষ্টি করে যেরূপ এক কাপ সুরা করে থাকে, তিনি আল্লাহর কথা উচ্চারণ করেন, যেমন স্বয়ং আল্লাহই তার মাধ্যমে কথা বলছেন; তিনি যদি নড়েন তাহলে তা হয় আল্লাহর নির্দেশে; তিনি মানসিক সান্ত্বনা লাভ করেন শুধুমাত্র আল্লাহর আনুগত্যের মাঝে; এবং যখন এরূপ স্তর লাভ হয় তখন, তার খাওয়া, পান করা, নিদ্রা, সজাগ হওয়া- এবং মোদ্দাকথা তার যাবতীয় ক্রিয়াকলাপ হয়ে যায় একমাত্র আল্লাহর সন্তুষ্টির অন্তর্ভুক্ত; তিনি না কোনো জাগতিক কৃষ্টির প্রতি কর্ণপাত করেন, না তিনি মানুষ কর্তৃক তার প্রতি কোনো তিরস্কারের ওপর গুরুত্বারোপ করেন।"

**৬. আল্লাহর জিকিরই মূখ্য:** তিনি বলেন, "যে চক্ষু আল্লাহ তা'আলার সৃষ্টিকর্মের মধ্যে সৌন্দর্যের স্বরূপ দেখতে অপারগ সে চক্ষু অন্ধ হয়ে যাওয়াই উত্তম; যে জিহ্বা তাঁর [আল্লাহর] জিকির থেকে গাফিল সেটি বোবা হয়ে যাওয়াই শ্রেয়; যে কর্ণ তাঁর [আল্লাহর] মাহাত্মের গুণগান শুনে নি, সেটি বধির হয়ে যাওয়াই ভালো; এবং যে শরীর আল্লাহর ইবাতদ করে না, সেটি মরে যাওয়াই উচিৎ।"

**৭. দৃষ্টিপাতের গভীরত্ব**: একব্যক্তি হযরত জুনাইদ রাহিমাহুল্লাহকে বললো, "আমার দিকে তাকান।" তিনি জবাব দিলেন, "গত ২০ বছর যাবৎ আমার হৃদয় দিয়ে আল্লাহর দিকে তাকাতে চেষ্টা করে ব্যর্থ হয়েছি। তাহলে তোমার দিকে সফলভাবে তাকাবো কী করে?"

**৮. পবিত্র হজ্জের হাক্বিক্বাত:** একব্যক্তি পবিত্র হজ্জ পালন করে বাগদাদে এসে হযরত জুনাইদ রাহিমাহুল্লাহর সাথে সাক্ষাৎ করলেন। হযরত তাকে প্রশ্ন করলেন: "যে মুহূর্তে আপনি বাইতুল্লাহর হজ্জের উদ্দেশ্যে বাড়ি ছেড়ে যান, সে সময় আপনি কী সকলপ্রকার পাপকর্ম থেকেও দূরে সরার নিয়ত করেছিলেন?"
হাজী সাহেব জবাব দিলেন, "না-তো, এমন কোনো নিয়ত করি নি।"

হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ: “তাহলে তো আপনি কোনো ভ্রমণই করেন নি। আচ্ছা বলুন, যাত্রার সময় প্রতিটি স্থানে যেখানে আপনি রাত্রিযাপনের জন্য থেকেছিলেন, আপনি কী আল্লাহর সান্নিধ্যে যাওয়ার একেকটি স্তর অতিক্রম করছিলেন?”
হাজী সাহেব: “জী না হযরত! এরূপ কিছু তো বুঝি নি।”

হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ: “তাহলে তো আপনি [সুলুকের] রাস্তায় পদার্পণই করেন নি। আরো বলুন, মিক্বাতে পৌঁছুয়ে যখন ইহরাম পরেছিলেন, তখন কী আপনি মানবিক সকল স্বভাব-চরিত্রকে বিসর্জন দিয়েছিলেন ঐ দুটুকরো কাপড় পরার সময়?”
হাজী সাহেব: “না হযরত! এটাও করি নি।”

হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ: “তাহলে তো আপনি হজ্জের জন্য ইহরামও পরেন নি। আচ্ছা বলুল তো, আপনি যখন আরাফাতের ময়দানে অবস্থান করেছিলেন, তখন কী এক মুহূর্তের জন্যও আল্লাহ তা’আলার মুশাহাদার মধ্যে ছিলেন?”
হাজী সাহেব: “জী না।”

হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ: “তাহলে তো আপনি উকুফে আরাফাহ করেন নি। যখন আপনি মুজদালিফায় যেয়ে নিজের ইচ্ছে পূরণ করেছিলেন, তখন কী যাবতীয় দৈহিক আকর্ষণ থেকে মুক্ত হয়েছিলেন?”
হাজী সাহেব: “জী না হযরত! এরূপ কিছু হয় নি।”

হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ: “তাহলে তো আপনি উকুফে মুজদালিফা পালন করেন নি। আরো বলুন, আপনি যখন তাওয়াফে জিয়ারত করেন তখন আপনি কী নিরাকার আল্লাহ তা’আলার সৌন্দর্য পবিত্রতার সর্বোচ্চ স্তরে আরোহণ করে দর্শন করেছেন?”
হাজী সাহেব: “না, এরূপ কিছু দেখি নি।”

হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ: “তাহলে তো আপনি তাওয়াফে জিয়ারতও করেন নি। এবার বলুন, আপনি যখন সাঈ করেন, সে সময় আপনি কী পবিত্রতা [সাফা] ও সদগুণ [মারওয়াহ] অর্জন করেছিলেন?”
হাজী সাহেব: “জী না, তা-ও হয় নি।”

হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ: "তাহলে তো আপনি সাঈ করেন নি। আরো বলুন, আপনি যখন মীনায় ফিরে আসলেন তখন কী আপনার যাবতীয় ইচ্ছার সমাপ্তি [মুনা] ঘটেছিল?
হাজী সাহেব: "জী না। ঘটেনি।"

হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ: "তাহলে আপনি মীনায়ও অবস্থান করেন নি। বলুন, আপনি যখন কুরবানীর স্থানে যেয়ে পশু জাবই করেছিলেন, তখন কী আপনি যাবতীয় দুনিয়াবী খাহিশাতকেও কুরবানী দিয়েছিলেন?"
হাজী সাহেব: "জী না, দেই নি।"

হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ: "তাহলে তো আপনি কুরবানীও করেন নি। আপনি যখন জামারাতে যেয়ে কঙ্কর নিক্ষেপ করেছিলেন, তখন কী ক্বলবের যাবতীয় ঐচ্ছিক কু-ধারণাকে বিসর্জন দিতে সক্ষম হয়েছিলেন?"
হাজী সাহেব: "না-তো, এমনটি করি নি।"
হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ: "তাহলে আপনি কঙ্করও নিক্ষেপ করেন নি। বাস্তবে আপনি হজ্জও করেন নি। আবার হজ্জে চলে যান।"

**৯. আত্মপরিচিতি থেকে বিস্মৃত হওয়া:** হযরত জুনাইদ বাগাদাদী রাহিমাহুল্লাহ স্বরচিত 'কিতাবুল ফানা' [আত্মবিলুপ্তির গ্রন্থ] নামক কিতাবে উল্লেখ করেছেন: "নির্বাচিত এবং নির্বাচিতের নির্বাচিতদের ব্যাপার হচ্ছে, তারা নিজেদের অবস্থার বিস্ময়করতা হেতু আত্মপরিচিতি হারিয়ে ফেলেন। তাদের জন্য 'উপস্থিতি' অবশিষ্ট থাকে না। হাক্বিক্বাত তাদেরকে করায়ত্ব করেছে, মুছে দিয়েছে, আত্মবিলুপ্ত করেছে তাদের নিজস্ব সকল গুণাবলী থেকে। সুতরাং হাক্বিক্বাত তাদের মধ্য দিয়ে ও উপর দিয়ে কাজ করে। হাক্বিক্বাত তাদের মধ্যে সকল অভিজ্ঞতায়ও উপস্থিত থাকে।"

**১০. আল্লাহর পথে সাধনায় আত্মনিয়োগের সুফল:** পবিত্র কিতাবুল্লাহর আয়াতে করীম:

وَالَّذِينَ جَاهَدُوا فِينَا لَنَهْدِيَنَّهُمْ سُبُلَنَا * وَإِنَّ اللهَ لَمَعَ الْمُحْسِنِينَ

-"যারা আমার পথে সাধনায় আত্মনিয়োগ করে, আমি অবশ্যই তাদেরকে আমার পথে পরিচালিত করব। নিশ্চয় আল্লাহ সৎকর্মপরায়ণদের সাথে আছেন।" [আনকাবুত: ৬৯]

-এর ব্যাখ্যায় হযরত জুনাইদ বাগদাদী রাহিমাহুল্লাহ বলেন: "এ আয়াতের অর্থ হচ্ছে, যারা স্বীয় খাহিশাতের বিরুদ্ধে কঠোর সাধনা করে এবং আল্লাহ রাহে তাওবাহ করে, তাদেরকে আমি [আল্লাহ] ইখলাস অর্জনের রাস্তায় নিয়ে যাবো। কেউ কারো দুশমনের বিরুদ্ধে বাহ্যিক জিহাদ করতে পারবে না, যদি না সে এ দুশমনের বিরুদ্ধে আভ্যন্তরীণ জিহাদে লিপ্ত হয়। আর যাকে এ দুশমনদের বিরুদ্ধে বিজয়ী করা হবে, সে তাদের বিরুদ্ধে বিজয় অর্জন করবে। আর যাকে এ দুশমনদের বিরুদ্ধে পরাজিত করা হবে, সে তাদের বিরুদ্ধে পরাজয়বরণ করবে।"

**১১. সাধনার কাঠিন্যতা:** তিনি বলেছেন, "ঈমানদারদের জন্য ইহলোক থেকে পরলোকে ভ্রমণ [জাগতিক সবকিছু বিসর্জন দিয়ে আধ্যাত্মিক অবস্থায় পরিবর্তন] সহজ। সৃষ্ট প্রাণী থেকে সৃষ্টিকর্তার নিকট ভ্রমণ কঠিন। নফস থেকে আল্লাহ পর্যন্ত ভ্রমণ খুব কঠিন। আর আল্লাহর সঙ্গে অবস্থান কঠিন থেকেও কঠিন।"

**১২. আল্লাহ থেকে মুখ ফেরানোর খেসারত:** তিনি বলেন, "যদি কেউ হাজার বছরব্যাপী আল্লাহর ইবাদতে মগ্ন থাকে, এরপর সে একটি মুহূর্তের জন্য তাঁর থেকে মুখ ফিরিয়ে নেয়, তাহলে ঐ মুহূর্তে যেটুকু সে হারাবে তার পরিমাণ [হাজার বছরের ইবাদতে] যাকিছু সে অর্জন করেছিলো তার থেকেও বেশি হবে।"[৩২]

**১৩. জুহদের অর্থ:** জুহদের ব্যাখ্যায় তিনি বলেন, "জুহদ হচ্ছে, হৃদয়কে সার্বক্ষণিক চাওয়া থেকে মুক্ত করা।"[৩৩]

**১৪. সবর কী:** তিনি বলেন, "সবর হলো, তিক্ততাকে ভ্রূকুঞ্চন [বা অভিযোগ] ছাড়া গিলে ফেলা।"[৩৪]

---

[৩২] হিলায়াতুল আউলিয়া- হযরত আবু নুয়াইম ইসফাহানী রাহিমাহুল্লাহ, খ. ১০, পৃ. ২৭৮।

[৩৩] মাদারিজুস সালিকীন।

[৩৪] প্রাগুক্ত।

**১৫. সালিক হওয়ার যোগ্যতা:** “যে কেউ কুরআন শরীফ [কিছুটাও] মুখস্ত করে নি, কিংবা হাদিস শরীফ [একটুও] জনে না- সে এ আমাদের রাস্তার লোক নয়। কারণ তাসাওউফ মূলত কুরআন ও সুন্নাহর অভ্যন্তরে- বাইরে নয়।”[৩৫]

**১৬. আন্তরিকতা একটি সূক্ষ্ম বিষয়:** তিনি বলেন, “আন্তরিকতা [ইখলাস] হচ্ছে আল্লাহ ও তাঁর গোলামের মধ্যকার একটি সূক্ষ্ম বিষয় [সির]। এ ব্যাপারে কেউ কিছু জানে না- এমনকি কিরামান কাতিবীন ফিরিশতারাও তা অজ্ঞাত। সুতরাং এটি কখনো লিপিবদ্ধ হয় না বান্দার আমলনামায়। অপরদিকে মরদূদ শয়তানও এ ব্যাপারে সম্পূর্ণ অজ্ঞাত থাকে। সুতরাং সে এর বিরুদ্ধে ওয়াসয়াসা দিতেও অপারগ। এছাড়া মানবাকাঙ্ক্ষা [হাওয়া] এ থেকে মুক্ত। সুতরাং এটা একে প্রভাবান্বিত করতে পারে না।”[৩৬]

**১৭. আত্মশুদ্ধির জিহাদ:** “একমাত্র আল্লাহর সন্তুষ্টিকল্পে নিজের আত্মশুদ্ধির জন্য যে কেউ তাওবাসহ কঠিন মুজাহাদা করবে, তাকেই ইখলাসের রাস্তার দিকনির্দেশনা দেওয়া হবে।”

**১৮. ওলি না শয়তান:** “যদি কেউ পানির ওপর দিয়ে হেটে যেতে সক্ষম হয়, কিংবা বাতাসে ভাসমান জায়নামাযে সিজদা দেয় আর সে রাসূলের সুন্নাতকে অনুসরণ না করে, তাহলে সে ওলিআল্লাহ নয়- বরং সে হচ্ছে শয়তান।”

**১৯. শয়তানের ওয়াসওয়াসা থেকে পাপকামনা আরো মারাত্মক:** “শয়তানের ওয়াসওয়াসাকে ‘লা-হাওলা ওয়ালা কুয়্যাতা ইল্লাবিল্লাহিল আলিয়্যিল আজীম’ পাঠ করে বিতাড়িত করা যায়। কিন্তু মনের মধ্যে নিজ থেকে উদ্বুদ্ধ কুমন্ত্রণাকে বিতাড়ন খুব কঠিন। এজন্য প্রয়োজন হয় মুর্শিদের সুহবত ও কঠোর রিয়াজত-মুজাহাদা।”

**২০. বহিরাঙ্গ থেকে ব্যক্তিত্বের পরিচয় মিলে না:** “ব্যক্তিত্ব বা চরিত্র কখনো মানুষের বাহ্যিক রূপ দ্বারা বুঝা যায় না। ব্যক্তি মানুষ হিসেবে উন্নত স্তরে পৌঁছুয় উত্তম চরিত্র দ্বারা।”

---

[৩৫] প্রাগুক্ত।

[৩৬] প্রাগুক্ত, খ. ২, পৃ. ৭০।

**২১. দুর্নীতির মূল:** "নফসের প্রতি আনুগত্যই হচ্ছে সকল দুর্নীতির মূল।"

**২২. আল্লাহর গোলাম কারা:** "যে কেউ নিজের নফসকে দুশমন মনে করে তার বিরুদ্ধে জিহাদ ঘোষণা দেয়, সে-ই হচ্ছে আল্লাহর গোলাম।"

**২৩. দ্বীনের পাহারাদার কারা:** "যে ব্যক্তি তার হৃদয়ের পাহারাদার সে দ্বীনেরও পাহারাদার।"

**২৪. ফিরিশতার মাধ্যমে রূহানী শক্তি অর্জন:** তিনি বলেন, "একদিন নিয়মিত ওয়াজিফা পাঠ করছিলাম। কিছুটা তন্দ্রা এসে গেলো। অর্ধ-জাগ্রত অবস্থায় দেখতে পেলাম একজন ফিরিশতা আকাশ থেকে অবতরণ করলেন। তিনি নিজের রূহানী তাজাল্লি দ্বারা আমার হৃদয়কে আলোকিত করে বললেন, 'দাঁড়াও আবুল ক্বাসিম! কথা বলো। তোমার অন্তরে রূহ প্রবেশ করেছে', একথা শুনার পর আমার তন্দ্রা ভেঙ্গে গেলো। আমি কাঁদতে থাকি।"

**২৫. সুফিদের কথাবলা:** কেউ একজন তাঁকে সুফিদের কথাবলা সম্পর্কে প্রশ্ন করলেন। তিনি জবাব দিলেন, "সুফিদের কথন নেই।" অন্য আরেক ব্যক্তি এ জবাব সম্পর্কে প্রশ্ন করলে তিনি জবাব দেন, "আবুল ক্বাসিম [তিনি নিজে] যা বলেছে সত্য বলেছে। একজন সুফির বিচরণ ক্ষেত্র শুধুমাত্র অদৃশ্য জগতে। তাঁর জিহ্বা যখন শিথিল হয় এবং আল্লাহ তা'আলা তাঁকে কথা বলতে অনুমতি দেন, তখনই তিনি কথা বলেন। অন্যথায় তিনি নিরব থাকেন।" তিনি আরো বলেন, "আপনারা আমাকে পূর্বে কথিত বাক্য পুনরাবৃত্তি করতে বলবেন না- কারণ আমি তা পারবো না। আল্লাহ তাআলা ঐ কথাগুলো বলতে আমার মুখে রেখেছিলেন এবং জিহ্বাকে নাড়িয়েছেন। এগুলো কোনো কিতাব বা দারস থেকে প্রাপ্ত হই নি- বরং আল্লাহর অনুগ্রহ বৈ নয়।"

**২৬. তাসাওউফের সংজ্ঞা:** (১) তাসাওউফ এমন একটি চেষ্টা যেখানে মানব বাস করে। (২) তাসাওউফ বাস্তবে আল্লাহর গুণাবলীর অন্তর্ভুক্ত। তবে দৃশ্যত এটি হচ্ছে মানবের গুণ।[৩৭]

---

[৩৭] প্রথম সংজ্ঞা দ্বারা এটাই বুঝানো উদ্দেশ্যে যে, দূরত্ব নিশ্চিহ্ন করতে গাইরুল্লাহ থেকে সম্পূর্ণরূপে মুক্ত হয়ে প্রভুর নৈকট্য অর্জন। আর দ্বিতীয় সংজ্ঞা দ্বারা বুঝানো হচ্ছে, যখন দূরত্ব মিটিয়ে নৈকট্যের স্তরে উপনীত হবে, তখন সালিকের নিকট উন্মোচন হবে যে, যাবতীয় গুণাবলী শুধুমাত্র আল্লাহর। তার নিজস্ব গুণাবলী মূলত হাক্বিক্বাতের

**২৭. ফানা [বিলুপ্তি] ও বাকা [স্থিতি] সম্পর্কে হযরত জুনাইদ রাহিমাহুল্লাহর একটি (বঙ্গানূদিত) কবিতা:**

*আমার মাঝে আছে যা উপলব্ধি করেছি তা,*
*আমার জিহ্বা তব সাথে গোপনে বলেছে কথা।*
*আমরা একীভূত হয়েছি একদিকে,*
*অপরদিকে পড়ে আছি দূরত্ব রেখে।*
*সম্ভ্রম হেতু যদিও তুমি আমার চোখের দৃষ্টির আড়ালে,*
*পরমানন্দে দেখিয়েছে তব রূপলাবণ্য মমো অন্তরতম স্থলে।*

**২৮. ফানার অবস্থা:** তিনি বলেন, "কিছুদিনের জন্য আমার হতভম্বতা হেতু ইহ-পরলোকের সবাই ক্রন্দন করেছে। এরপর তাদের অনুপস্থিতি হেতু আমিও ক্রন্দনে রত হই। এখন আমার অবস্থা এরূপ হয়েছে যে, আমার না আছে তাদের সম্পর্কে জ্ঞান, না আছে নিজের সম্পর্কে জ্ঞান।"

**২৯. দেখা দুধরনের:** "কেনো বস্তু দেখার স্বরূপ দুটি: (১) প্রথমটি হচ্ছে অস্তিত্বের [বাকী] চোখে দেখা। (২) দ্বিতীয়টি হচ্ছে বিলুপ্তির [ফানী] চোখে দেখা। প্রথম ধরনের চোখে দেখা হলে, দর্শক প্রত্যক্ষ করবে- সমগ্র মহাবিশ্ব নিজের অস্তিত্বের [আল্লাহতে বাকীর অবস্থা] অবস্থাভেদে অসম্পূর্ণ আছে। কারণ সে ইন্দ্রিয়লব্ধ ঘটনাকে স্ব-অস্তিত্বশীল মনে করে না। অপরদিকে যখন বিলুপ্তির [আল্লাহতে ফানী অবস্থার] চোখে দেখা হয় তখন, সে উপলব্ধি করবে সমগ্র সৃষ্ট বস্তু অ-বিদ্যমান। শুধু আল্লাহ তা'আলা চির-অস্থিত্বশীল। উভয় ক্ষেত্রে কিন্তু, দর্শক সৃষ্ট বস্তু থেকে মুখ ফিরিয়ে নেয়। এ কারণেই রাসূলে করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম দুআ করতেন: 'হে আল্লাহ! বস্তু যেরূপ আছে সেরূপই আমাদেরকে দেখান। কারণ যে কেউ এরূপ দেখেবে সে সান্ত্বনা পাবে।'"[৩৮]

---

প্রতিচ্ছায়া মাত্র। এ স্তরে সে নিজের সকল গুণাবলী থেকে বিলীন হয়ে যায়। হযরত হাজবেরী রাহিমাহুল্লাহ বলেন, "তাওহিদের হাক্বিক্বাতে বাস্তবে কেনো মানবিক গুণাবলী নেই। এর কারণ হলো মানবিক গুণাবলী স্থায়ী নয়- এগুলো ছবি ও ছাপের মতো। এতে স্থায়িত্ব নেই, কারণ এগুলোর আসল সূত্র স্বয়ং আল্লাহ। সুতরাং বাস্তবে সব গুণাবলীর একমাত্র অধিকারী আল্লাহ তা'আলা।" -গ্রন্থকার

[৩৮] জানা থাকা প্রয়োজন যে, বাকা ও ফানা এ উভয় অবস্থা সাধারণ মানুষের স্তর নয়। উভয়টিই ওলিদের স্তরের [বা হালের] অন্তর্ভুক্ত। প্রথমটিকে 'ওয়াদাতুশ শুহূদ' ও দ্বিতীয়টিকে 'ওয়াদাতুল উজূদ' তত্ত্ব ধারা ব্যাখ্যাত হয়েছে। -গ্রন্থকার।

**৩০. আল্লাহ সম্পর্কে জ্ঞান [মা'রিফাত]:** তিনি বলেন, "মা'রিফাত বা আল্লাহপরিচিতি যখন উচ্চস্তরে আরোহণ করে। যখন তোমার হৃদয় এ জ্ঞান দ্বারা পরিপূর্ণ হয়ে ওঠে এবং তুমি তাঁর আনুগত্যে শান্তি অনুভব করো। তোমার মন-মানসিকতা তাঁর পবিত্র নাম উচ্চারণের কারণে স্পষ্ট হয় এবং তোমার বুঝ তাঁর ওপর নির্ভর করে। তখন তোমার মানবিক অস্তিত্ব আর থাকবে না। তোমার স্ব-ইচ্ছে বিলুপ্ত হবে। তোমার জ্ঞান আলোকিত হবে- কারণ এটি আসবে আল্লাহর পক্ষ থেকে, আল্লাহর হাক্বিক্বাতের ভাণ্ডার তোমার মাঝে উন্মোচন হবে।"

**৩১. সিদক্ব [সত্যবাদিতা] ও ইখলাসের [আন্তরিকতা] মধ্যে পার্থক্য:** তিনি বলেন, "ইখলাস সিদক্বকে ছাড়িয়ে গেছে। সিদক্বের স্তর ইখলাস থেকে উন্নত।"

**৩২. সালিক তিন প্রকারের:** "জেনে রাখো, সালিক তিন ধরনের: (ক) প্রথম সালিক অন্বেষাকাঙ্ক্ষী ও অনুসন্ধানী। সে আল্লাহর দিকে ধাবিত হয় শরীয়তের জ্ঞান আহরণ ও অনুসরণ করে। সে সকল আইন-কানুন মানে, সকল প্রকার উপাসনায় লিপ্ত থাকে ও হালাল-হারাম বুঝে চলে। (খ) দ্বিতীয় সালিক [প্রথমজনের সকল আমল করেও] আভ্যন্তরীণ পবিত্রতাসহ অগ্রসর হয়। দরোজায় পৌঁছুয়ে দাঁড়িয়ে থাকে। (গ) তৃতীয় সালিক কাঙ্ক্ষিত কক্ষের ভেতরে প্রবেশ করে সেখানেই থাকে।"

**৩৩. আল্লাহর ওপর ভরসার ব্যাখ্যা:** "যদি কেউ দাবি করে একমাত্র আল্লাহ তা'আলা হচ্ছেন তার আশ্রয়স্থল ও ভরসাস্থল, এবং একইসময় সে অপরদের কাছেও আশ্রয় ও সান্ত্বনা কামনা করে, তাহলে আল্লাহ তাকে বিপর্যয়ের মধ্যে ফেলে দেবেন। তার অন্তর থেকে জিকরুল্লাহ বিলুপ্ত করবেন। তাকে শুধুমাত্র জিহ্বার জিকিরে লিপ্ত রাখবেন। সে যদি তার এ নির্বুদ্ধিতা অনুধাবন করে এবং আল্লাহর দিকে ফিরে যায়, তাহলে তিনি তার ওপর থেকে বিপর্যয় ও বিপদাপদ আবার তুলে নেবেন। কিন্তু সে যদি গাইরুল্লাহর প্রতি নিজেকে সম্পৃক্ত রাখে কট্টরভাবে, আল্লাহ তা'আলা তার ওপর স্বীয় রহমত নাজিল করা থেকে বিরত হবেন। সে বঞ্চিত হবে তাঁর সৃষ্টির উপকার থেকে। এর বদলে তার মধ্যে পয়দা হবে অতিলোভ। ফলাফলস্বরূপ, মানুষ তার ওপর নিজেদের দাবি-দাওয়া পূরণের জন্য চাপ দেবে। একই সময় এদের অন্তরে তার প্রতি কোনো দয়ার উদ্রেক হবে না। এর ফলে, তার জীবনটি বরবাদ

হয়ে যাবে। তার মৃত্যুতে দুঃখ-বেদনা ছাড়া আর কোনো মূল্য থাকবে না। তার আখিরাতের জীবন হবে অনুতাপ-পরিতাপ ও অনুশোচনার।”

আল্লামা শাহ’রানী রাহিমাহুল্লাহ উপরোক্ত উদ্ধৃতি তুলে ধরার পর বলেন:
نحن نعوذ بالله من الرُّكون إلى غير الله تعالى
[নাহনু নাউ’যুবিল্লাহি মিনার-রুকূনি ইলা গ্বাইরিল্লাহি তা’আলা]
-“আমরা আল্লাহর কাছে আশ্রয় চাই, তাঁকে ছাড়া অন্য কারোর প্রতি ভরসা করা থেকে।”[৩৯]

**৩৪. উত্তম নিয়তের উপকারিতা ও পাপের নিয়তের অপকারিতা:** “যখন কেউ তার উত্তম নিয়তের একটিমাত্র দরোজা খুলে, তার জন্য আল্লাহ তা’আলা তাওফিকের ৭০টি দরোজা উন্মুক্ত করেন। অপরদিকে কেউ যখন পাপের নিয়তের একটি দরোজা খুলে, আল্লাহ তা’আলা তার জন্য ৭০টি লজ্জা ও অসম্মানের দরোজা উন্মুক্ত করেন। সে এ ব্যাপারে কিছুই বুঝতে পারে না।”[৪০]

**৩৫. জ্ঞানের মূল্য:** তিনি বলেন, “জ্ঞানের মূল্য আছে। এর বিনিময় মূল্য গ্রহণ না করে একে কাউকে দেবে না।” কেউ একজন প্রশ্ন করলো, “হযরত! এর মূল্যটা কী?” জবাব দিলেন, “যে কেউ একে ভালো ও উত্তম আচরণের দ্বারা অনুধাবন করে এবং তা নষ্ট করে না- তাকে দেওয়াই এর মূল্য।”[৪১]

**৩৬. সুন্নাতের অনুসরণই একমাত্র উন্মুক্ত পথ:** “সৃষ্টি ও স্রষ্টার মধ্যে সব রাস্তা বন্ধ হয়েছে একটিমাত্র পথ ছাড়া। এ পথটি হলো রাসূলে করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের পদচিহ্ন [সুন্নাতের] অনুসরণ।”

**৩৭. যারা জাহান্নামে চলে গেছে:** হযরত জুনাইদ বাগদাদী রাহিমাহুল্লাহকে প্রশ্ন করা হলো, “হযরত! একদল লোক বলে থাকে শরীয়তের অনুসরণ তাদের জন্য প্রযোজ্য নয়। কারণ, তারা মনে করে শরীয়ত হচ্ছে আল্লাহ পর্যন্ত পৌঁছুনোর মাধ্যম মাত্র।

---

[৩৯] ‘আক্বাওয়ালে সালাফ’ [ইংরেজি অনুবাদ] - শায়খ কামরুজ্জামান ইলাহাবাদী, খ. ২, পৃ. ৬৮১-৬৮২।
[৪০] প্রাগুক্ত, পৃ. ৬৮৪।
[৪১] প্রাগুক্ত, পৃ. ৬৮৫। লক্ষ করুন, এ কারণেই ইমাম গাযালী রাহিমাহুল্লাহ বলেছেন, অপরিপক্ক ব্যক্তির নিকট জ্ঞানের কোনো মূল্য নেই। হযরত জুনাইদ রাহিমাহুল্লাও এখানে একই কথা বলেছেন।

ইতোমধ্যে শরীয়তের অনুসরণ করে আমরা কাঙ্ক্ষিত স্তরে পৌঁছুয়ে গেছি, সুতরাং শরীয়ত অনুসরণ আমাদের জন্য আর জরুরী নয়। এদের সম্পর্কে আপনার মতামত কী?

তিনি জবাব দিলেন, "তারা পৌঁছুনোর ব্যাপারে যে দাবি করছে তা সত্য- কিন্তু তারা পৌঁছুয়েছে জাহান্নামে! যে ব্যক্তি চুরি কিংবা জিনা করে, তারাও এরূপ দাবীদারদের চেয়ে উত্তম। আমি যদি হাজার বছরও বেঁচে থাকি তথাপি শরীয়তের অনুসরণ তো বটেই, এমনকি [নফল] ইবাদত থেকেও গ্রহণযোগ্য কৈফিয়ত ছাড়া কখনো গাফিল হবো না।"

**৩৮. সত্যিকার সাদিক্বের [আল্লাহ তা'আলার বান্দা] পরিচয়:** তিনি সত্যিকার সাদিক্ব কারা তার পরিচয় দিতে যেয়ে বলেন, "একজন সাদিক্ব দৈনিক চল্লিশবার অস্থিরতা বোধ করেন। তিনি সর্বদা অনুসন্ধানে থাকেন উত্তম আমলের জন্য এবং কোথায় তিনি সর্বোচ্চ প্রতিদান পেতে পারেন। যেখানেই উত্তম প্রতিদান মিলবে সেখানেই তার বিচরণস্থল। অপরদিকে মুনাফিক ব্যক্তি একই অবস্থায় চল্লিশ বছর পর্যন্ত অতিবাহিত করবে। সে কখনো নিজেকে পরিবর্তন করে না। এ লোকদেখানো আমলের নাম 'প্রশংসা কুড়ানোর জন্য দর্শন'। আহলুল্লাহগণ এ ব্যাপারে সতর্ক।"

**৩৯. মুক্তির কারণ:** কেউ একজন তাঁকে জিজ্ঞেস করলো, "উত্তম আমল ছাড়া মুক্তি লাভ কী সম্ভব?" তিনি জবাব দিলেন, "বাস্তবে উত্তম আমলগুলোই হচ্ছে মুক্তিলাভের প্রকাশ বা নিদর্শন।"[৪২]

**৪০. অন্তঃসারশূন্য সুফি:** তিনি বলেছেন, "তুমি যদি দেখো, একজন সুফি বাহ্যিক দিকে খুব সুবেশ [স্মার্ট], তবে নিশ্চিত জেনে রেখো, তার অভ্যন্তর ফাঁকা।"

**হযরত জুনাইদ রাহিমাহুল্লাহর খুলাফাবৃন্দ**

তাঁর খলিফাদের সংখ্যা অনেক। এদের মধ্যে বিখ্যাত কজন হলেন: হযরত আবু বকর শিবলী রাহমাতুল্লাহি আলাইহি [মৃ. ৩৩৪ হি.], হযরত ইবনে হুসাইন জুরাইরী

---

[৪২] 'নাফাহাতুল উন্স', পৃ. ২৪৫, আক্বওয়ালে সালাফ থেকে উদ্ধৃত, পৃ. ৬৮৮। লক্ষ করুন: উক্ত বক্তব্য দ্বারা এটাই বুঝানো হয়েছে যে, আল্লাহ তা'আলা কাউকে যখন উত্তম আমল করার তাওফিত দেন, তখন ধরে নিতে হবে তাকে মুক্তি দেওয়াই প্রভুর উদ্দেশ্য। -গ্রন্থকার।

রাহমাতুল্লাহি আলাইহি [মৃ. ৩১১ হি.], হযরত আবুল মুগিত হুসাইন ইবনে মনসুর হাল্লাজ রাহমাতুল্লাহি আলাইহি [মৃত্যুদণ্ডে দণ্ডিত, ৩০৯ হি.], আবু আলী আহমদ রুজবারী বাগদাদী রাহমাতুল্লাহি আলাইহি [মৃ. ৩২২ হি.], আবু বকর মুহাম্মদ ইবনে কিত্তানী বাগদাদী রাহমাতুল্লাহি আলাইহি [মৃ. ৩২২ হি.], আবু হাসান ইবনে মুহাম্মদ মুজাইয়্যিন রাহমাতুল্লাহি আলাইহি [মৃ. ৩২৮ হি.], আবু মুহাম্মদ আবদুল্লাহ ইবনে মুহাম্মদ মুরতাইশ রাহমাতুল্লাহি আলাইহি [মৃ. ৩২৮ হি.] ও আবু ইয়াক্বুব ইসহাক্ব ইবনে মুহাম্মদ নাহরাজুরী রাহমাতুল্লাহি আলাইহি [মৃ. ৩৩০ হি.]।

**মৃত্যুকালীন অবস্থা**

মহাত্মন হযরত জুনাইদ বাগদাদী রাহিমাহুল্লাহ যখন বুঝতে পারলেন যে, তাঁর জীবনের ইতি হতে যাচ্ছে, তখন তিনি উপস্থিত খাদিমকে বললেন, 'আমাকে উযু সারতে সাহায্য করো।' উযু করানের সময় খাদিম তাঁর দাড়ি খিলাল করতে ভুলে গেলেন। তিনি তাকে এ ব্যাপারে অবগত করেন। এরপর তিনি সিজদাবনত হয়ে অঝোর ধারায় অশ্রু বিসর্জন দিতে থাকেন। উপস্থিত লোকজন জিজ্ঞেস করলেন, "হে শায়খ! সারা জীবনভর এতো ইবাদত-বন্দেগী করার পরও আজ আপনি এতো বেশি কাঁদছেন কেনো?"

তিনি জবাব দিলেন, "এখন থেকে কী কোনো উত্তম সময় আর বাকি আছে? আমার আমলনামার হিসাব-নিকাশ তো শীঘ্রই বন্ধ হবে।"

এরপর তিনি কুরআন শরীফ তিলাওয়াত করতে থাকেন। হযরত জুরাইরী রিাহিমাহুল্লাহ বর্ণনা করেন, "আমি হযরতকে বললাম, হে শায়খী! নিজেকে কিছুটা স্বস্থি দিন।" তিনি বললেন, "ওহে আবু মুহাম্মদ! এ মুহূর্তে আপনি কী কাউকে জানেন, যার কুরআনের প্রয়োজন আরো বেশি আছে? আমার আমলনামা তো ভাঁজ করা হচ্ছে। আমি আমার আমলমানা দেখতে পাচ্ছি আকাশে ঝুলন্তাবস্থায়। খুব সরু একটি সূতা দ্বারা বেধে রাখ হয়েছে। বাতাসে এটি দুলছে। আমি জানিনা, এ বাতাস মিলনের না পাপমুক্তির ঘোষণা। একদিকে আমি দেখতে পাচ্ছি জান কবজের ফিরিশতা আর অপদিকে আমি দেখতে পাচ্ছি পুলসিরাত। ঐ তো রাজাধিরাজ বিচারক! রাস্তাটি সেদিকে, আমি জানি না কোন রাস্তা দিয়ে আমাকে গমন করতে হবে।"

এরপর তিনি এক খতম কুরআন তিলাওয়াত শেষ করেন। আবার শুরু করে সূরা বাক্বারার ৭০ নাম্বার আয়াতে পৌঁছেন। তাঁর জবান বন্ধ হয়ে যায়। আঙ্গুলে গুণে তাসবীহ্ জপতে লাগলেন নিরবে। তারপর শাহাদাত অঙ্গুলি খাঁড়া করলেন। জবান থেকে বেরিয়ে আসলো: "বিসমিল্লাহির রাহমানির রাহীম" কালামটি। চোখ দুটো বন্ধ হয়ে গেলো। তাঁর রূহ মাটির কায়া থেকে বের হয়ে ইল্লিয়্যিনে আরোহণ করলো। ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন।

যুগের শ্রেষ্ঠ এই ওলি রজব মাসের ২৭ তারিখ, ২৯৮ হিজরি সনের শুক্রবার দিন ইন্তিকাল করেন। তাঁর মরদেহ গোসল দেওয়ার সময় চোখের মধ্যে পানি ঢালতে উদ্যোত হতেই এক গায়েবী আওয়াজ শোনা গেলো: "আমার প্রিয় বান্দার চোখে হাত দেবে না। আমার স্মরণের মাঝে এ দুটো চোখ বন্ধ হয়েছে। আর এগুলো পুনরায় খুলবে আমাকে দর্শনের মাধ্যমে।" গোসল দেনেওয়ালা ব্যক্তিগণ তাঁর অঙ্গুলিগুলো [খিলাল করার জন্য] খুলতে হাত দিতেই আবার আওয়াজ উঠলো: "থামো! ঐ অঙ্গুলিগুলো বন্ধ হয়েছে আমার নামের মাধ্যমে, আর এগুলো পুরনায় খুলবে আমার নির্দেশে।"[৪৩]

হযরতের ইন্তিকালে প্রতিক্রিয়া ব্যক্ত করতে যেয়ে হযরত ইমাম হাম্বলী রাহিমাহুল্লাহ বলেন, "আমরা যদি হযরত জুনাইদ বাগদাদী রাহমাতুল্লাহি আলাইহির গুণাগুণ বর্ণনা করতে যাই তাহলে অনেক খণ্ড কিতাব রচনা করেও পারবো না।"

হযরতের দাফন শেষে এক ওলিআল্লাহ তাঁকে স্বপ্নে দেখে জিজ্ঞেস করলেন, "ইয়া শায়খ! মুনকার ও নকীর ফিরিশতাদের জবাবদিহি কিরূপ ছিলো?" তিনি জবাব দিলেন, "ফিরিশতারা আমার সম্মুখে এসে প্রশ্ন করলেন, আপনার প্রভু কে? [من رَّبك] আমি মুসকি হেসে জবাব দিলাম, আমার প্রভু তিনি যাঁর প্রশ্নের [أَلَسْتُ بِرَبِّكُمْ] জবাবে আমি বলেছিলাম, অবশ্যই, আমরা অঙ্গীকার করছি। [قَالُوا بَلَى شَهِدْنَا] এখন তাঁর বান্দাহ ফিরিশতাকে জবাব দেওয়ার কী প্রয়োজন থাকতে পারে? আমি তো বাদশাহদের বাদশাহর সম্মুখে জবাব দিয়ে ফেলেছি! ফিরিশতাদ্বয় আর কিছু না বলে, একে অন্যের সঙ্গে একথা বলাবলি করে চলে গেলেন: 'তিনি তো দেখছি এখনও গভীর প্রভুপ্রেমে ডুবন্ত আছেন!'" আল্লাহ তা'আলা তাঁর এ উচ্চ মর্যাদাসম্পন্ন

[৪৩] মাসালিকুস সালিকীন, খ. ১।

ওলির মাক্বামাতকে আরো উন্নত করুন এবং সংরক্ষণ করুণ তাঁর সকল গোপন রহস্যাবলী।

ক্বাদিরীয়া তরিকা মুতাবিক শাইখুল মাশাইখ হযরত আবুল ক্বাসিম জুনাইদ বাগদাদী রাহিমাহুল্লাহর প্রধান খলিফা হযরত আবু বকর শিবলী রাহিমাহুল্লাহ হচ্ছেন পরবর্তী শায়খ। সুতরাং, আমরা এখন তাঁর মহামূল্যবান জীবন ও সাধনার ওপর যেটুকু সম্ভব আলোচনা করবো। হে আমাদের প্রভু! আমাদেরকে এমনভাবে আলোচনার তাওফিক দিন যা আপনার সন্তুষ্টির অনুকূলে। কারণ আমাদের একমাত্র উদ্দেশ্য হচ্ছে আপনার সন্তুষ্টি অর্জন।

# হযরত শায়খ আবু বকর শিবলী রাহমাতুল্লাহি আলাইহি
## (মৃত- ৩৩৪ হিজরি, সমাধি- খাইরাজান কবরস্থান, বাগদাদ, ইরাক)

তিনি ছিলেন ইলমে মারিফাতের সাগর, যুগের শায়খ, মাজযুব ইলাল্লাহ, শায়খুল মাশাইখ। ইলমে শরীয়তের ওপরও তাঁর অগাধ জ্ঞান ছিলো। হিজরি তৃতীয়-চতুর্থ শতকের তাসাওউফচর্চার নেতা, হযরত শায়খ আবুল ক্বাসিম জুনাইদ বাগদাদী রাহিমাহুল্লাহর প্রধান খলিফা হযরত আবু বকর শিবলী রাহমাতুল্লাহি আলাইহির জীবন ও সাধনার ওপর আলোচনা করে শেষ করা যাবে না। এ প্রসঙ্গে আমরা তাঁর চিত্তাকর্ষক জীবনের বিভিন্ন আকর্ষণীয় দিক তুলে ধরবো মাত্র।

**জন্ম ও নামকরণ**

হযরত আবু বকর শিবলী রাহিমাহুল্লাহর পরিবার বাগদাদে আসেন বর্তমান ইরানের খুরাশান প্রদেশের শিবলা নামক একটি গ্রাম থেকে।[৪৪] তাঁর জন্ম সামারা কিংবা বাগদাদে হয়েছিলো বলে উল্লেখিত হয়েছে। তবে তিনি পরবর্তীতে বাগদাদে জীবন কাটিয়েছেন। শিবলা গ্রামে তাঁর পূর্বপুরুষদের স্থায়ী বাসস্থান ছিলো বলেই তিনি ‘শিবলী’ নামে পরিচিত হন। অধিকাংশ জীবনীকার তাঁর জন্মের সন ২৪৭ হিজরি উল্লেখ করেছেন। পিতা-মাতা হযরতের নাম কী রেখেছিলেন এ ব্যাপারে দুটি বর্ণনা আছে। কেউ কেউ বলেছেন, ‘জুলাফ ইবনে জাহদার’, অন্যরা বলেছেন, ‘জাফর ইবনে ইউনুস’। সুতরাং তাঁর পিতার নাম ছিলো জাহদার কিংবা ইউনুস। তবে হযরত শিবলী রাহিমাহুল্লাহর কুনিয়াত হচ্ছে আবু বকর। তিনি আবু বকর শিবলী নামেই সুপরিচিত। বাগদাদে অবস্থিত তাঁর সমাধিস্থলে লিখা আছে, ‘জাফর ইবনে ইউনুস’।

কাজী ইয়াদ রাহিমাহুল্লাহ ‘তারতিবুল মাদারিক’ গ্রন্থে হযরত শিবলী রাহিমাহুল্লাহর জীবন ও কর্মের ওপর আলোচনা করেছেন। তিনি লিখেছেন, হযরত আবু বকর শিবলী রাহিমাহুল্লাহর পিতা বাগদাদের বাইতুল মালের কর্মকর্তা ছিলেন। হযরত আবু আবদুর রহমান বলেন: “হযরত শিবলী ছিলেন জ্ঞানবান ব্যক্তি। তিনি ফকীহ ও মুহাদ্দিস হিসেবে বাগদাদে সুপরিচিত ছিলেন। তিনি অনেক হাদিসে রাসূল

[৪৪] এ তথ্যটি এসেছে কাজী ইয়াদ রাহিমাহুল্লাহর ‘তারতিবুল মাদারিক’ কিতাব থেকে। তবে হযরত কামরুজ্জামান ইলাহাবাদী তাঁর ‘আক্বওয়ালে সালাফ’ কিতাবে বলেন, “তিনি মিশর থেকে এসে বাগাদাদে বসবাস করেন।”, খ. ২, পৃ. ৭৯৪।

সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম লিপিবদ্ধ করেন। শিবলী রাহিমাহুল্লাহ বলেছেন, আমার তাওবাহর শুরু হয় প্রথমত হযরত খাইরুন নাসসাজ রাহিমাহুল্লাহর সুহবতে থেকে।” তিনি অবশ্য যুগের প্রসিদ্ধ শায়খুত তরিকত হযরত জুনাইদ বাগদাদী রাহিমাহুল্লাহর মুরিদও ছিলেন। হযরত তাঁকে খিলাফত প্রধান করেন।

প্রাথমিক জীবনে হযরত শিবলী রাহিমাহুল্লাহ হাদিসের রাবী ছিলেন। তিনি রিওয়ায়েত করেছেন, হযরত মুহাম্মদ ইবনে মাহদী বসরী, আলী ইবনে মুহাম্মদ হাম্মাল, হুসাইন ইবনে আহমদ সাফফার, ইসমাঈল ইবনে হুসাইন ইবনে বান্দার, আবুল হাসান আলী ইবনে মুছান্নাহ আম্বারী, আবু সাহল সালুকী, আবু বকর রাজী প্রমুখ হাদিসের রাবী থেকে। তাঁর থেকে রিওয়ায়েত করেছেন হযরত আবু বকর আম্বুরী রাহিমাহুল্লাহ।[৪৫]

হারত আবু বকর শিবলী রাহিমাহুল্লাহ মালিকী মাজহাবপন্থী ফকিহ ছিলেন। একজন উচ্চপর্যায়ের আলিম ও মুফতি হিসেবেও তাঁর সুপরিচিতি ছিলো। ইমাম মালিক রাহিমাহুল্লাহ প্রণীত হাদিসের কিতাব ‘মুআত্তা’ তাঁর মুখস্ত ছিলো।[46]

হযরত সুলামী রাহিমাহুল্লাহ বলেন, “আল-মুয়াফফিক বাগদাদের খলিফা থাকাকালে হযরত শিবলী একদিন খাইরুন নাসসাজ রাহিমাহুল্লাহর ওয়াজ-মাহফিলে যোগ দেন। তিনি নিহাওয়ান্দে ফিরে এসে লোকজনদের বললেন, ‘আমাকে তোমাদের শহরের দায়িত্ব দেওয়া হয়েছে। তোমরা আমাকে শাসক হিসেবে গ্রহণ করো।’ তারা আনুগত্য প্রকাশের পর তাঁকে কিছু হাদিয়া দিতে চাইলে তিনি তা গ্রহণ করেন নি।”

হযরত আবু আবদুল্লাহ রাজী রাহিমাহুল্লাহ বলেন, “ইরাকের তরিকতের শায়খগণ বলেছেন, সফিতত্ত্বে বাগদাদের বিস্ময় তিনটি: শিবলী রাহিমাহুল্লাহর ইশারাত [ইঙ্গিত], মুরতাইশ রাহিমাহুল্লাহর সূক্ষ্ম বর্ণনা এবং জাফর খুলদী রাহিমাহুল্লাহর গল্পসমূহ।”[৪৭]

---

[৪৫] কাজী ইয়াদ রাহিমাহুল্লাহ- ‘তারতিবুল মাদারিক’ গ্রন্থ দ্র.।

[৪৬] আক্বওয়ালে সালাফ [ইংরেজি অনুবাদ], খ. ২, পৃ. ৭৯৪।

[৪৭] কাজী ইয়াদ রাহিমাহুল্লাহ - ‘তারতিবুল মাদারিক’, ইংরেজি অনুবাদ- আয়শা বিউলি, সূত্র: sunna.org

**আমির থেকে ভিক্ষুক**

হযরত আবু বকর শিবলী রাহিমাহুল্লাহ নিহাওয়ান্দের শাসক [গভর্ণর] থাকাকলে খলিফা আল-মুয়াফফিক বাগদাদ থেকে দূত মারফর জানালেন, তিনি যেনো তাঁর সঙ্গে সাক্ষাতে আসেন। সুতরাং রায় নগরীর শাসককে সঙ্গে নিয়ে তিনি বাগদাদে আসেন ও খলিফার সঙ্গে সাক্ষাৎ করেন। খলিফা উভয়কে বিশেষ মূলবান পোশাক (গাউন) পরিয়ে সম্মানিত করলেন।

শিবলি রাহিমাহুল্লাহ ও রায় শহরের শাসক নিহাওয়ান্দের পথে ফের যাত্রা করেন। পথিমধ্যে হঠাৎ রায়ের শাসক হাঁচি তুললেন। তিনি পরনের গাউনের হাতা দ্বারা নাক মুছে নিলেন। পরে কাফেলার কেউ একজন ব্যাপারটি খলিফাকে অবগত করেন। খলিফা এতে ক্ষুব্ধ হয়ে নির্দেশ দিলেন, “তার পরনের গাউনটি খুলে হাতকড়া লাগিয়ে আমার সম্মুখে নিয়ে এসো!” সৈন্যরা নির্দেশ পালন করলো। খলিফা রাগান্বিত হয়ে বললেন, “তুমি বাগদাদের খলিফার দেওয়া সম্মানের হানি করেছো! তোমার এই সম্মানকে ফিরে নেওয়া হলো এবং রায়ের শাসকের দায়িত্ব থেকেও বহিষ্কার করলাম।”

হযরত শিবলী রাহিমাহুল্লাহর হৃদয় এ সংবাদ শ্রবণে উন্মুক্ত হয়ে যায়। তিনি বলেন, “একটি গাউনকে রুমাল বানানোর অপরাধে যদি কেউ মর্যাদাশীল অফিসার হিসেবে দায়িত্ব হারায় ও অসম্মানিত হয় জাগতিক এক বাদশাহ দ্বারা, তাহলে বাদশাহদের বাদশাহ কাউকে যদি মর্যাদার গাউন [সুফিদের জুব্বা] পরিয়ে দেন ও সে এটিকে রুমাল বানায়, তার কী উপায় হবে?” তিনি গাউন খুলে সুফিদের জুব্বা পরে নিলেন। ছুটে গেলেন খলিফার দরবারে।

বললেন, “হে মহামতি খলিফা! একজন মরণশীল ব্যক্তি হয়ে আপনার দানকৃত একটি গাউনের প্রতি তুচ্ছ-তাচ্ছিল্যকে সহ্য করতে পারলেন না। আমাকে জগতসমূহের বাদশাহ একটি সম্মানের গাউন পরিয়ে দিয়েছেন। আমি একে কীভাবে আর আপনার মতো ব্যক্তির চাকুরি রক্ষার্থে খুলে ফেলতে পারি?”

তিনি এরপর আর কখনও বাগদাদের খলিফার দরবারে যান নি। হযরত খাইরুন নাসসাজ রাহিমাহুল্লাহর সুহবতে যেয়ে সুলুকের রাস্তায় পাড়ি জমালেন। কিছুদিন

পর একটি কারামত প্রকাশ পেলো। ফলে হযরত খাইরুন নাসসাজ রাহিমাহুল্লাহ শিবলী রাহিমাহুল্লাহকে হযরত জুনাইদ বাগদাদীর সুহবতে পাঠিয়ে দিলেন।

অন্য বর্ণনায় আছে, বাগদাদে এসে তিনি প্রথমে সাক্ষাৎ পান হযরত জুনাইদ রাহিমাহুল্লাহর একজন সাথী ও পীরভাই হযরত আবুল হাসান নূরী রাহিমাহুল্লাহর সাথে। হযরত নূরী তখন ইলমে তাসাওউফের ওপর বয়ান করছিলেন। তিনি বয়ান শুনে আধ্যাত্মিকভাবে প্রভাবান্বিত হন। বয়ান শেষ হওয়ার পর নূরী রাহিমাহুল্লাহ নিকট যেয়ে বললেন, "হযরত! আমি আপনার শিষ্যত্ব লাভে ধন্য হতে চাই।"

আবুল হাসান নূরী রাহিমাহুল্লাহ আগন্তুকের দিকে তাকালেন। এরপর বললেন, "হে আগন্তুক! আপনার তরিকতের মুর্শিদ হবেন আমার পীরসাহেব হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ।"

সুতরাং তিনি তখন হযরত জুনাইদ রাহিমাহুল্লার খানক্বায় এসে উপস্থিত হন। পরনের রেশমী কাপড় খুলে ফেলেন। তিনি আল্লাহর জন্য আল্লাহর দিকে পাড়ি জমালেন।

হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ তাঁকে মুরিদ হিসেবে গ্রহণ করলেও কয়েকটি শর্ত জুড়ে দিলেন। বললেন, এ মুহূর্তেই তোমাকে মোটা সুতার ত্যানা পরতে হবে। ঘুরো বেড়াতে হবে বাগদাদের রাস্তায় রাস্তায় ভিক্ষা করে! এক বছর এভাবে ভিক্ষা করার পর আমার নিকট ফিরে আসবে। হযরত শিবলী রাহিমাহুল্লাহ মুর্শিদের নির্দেশ মাথাপেতে মেনে নিলেন। সুতরাং আমির আবু বকর শিবলী হয়ে গেলেন সুলুকের রাস্তার দরবেশ ও সাধারণ ভিক্ষুক।

**হযরত শিবলী রাহিমাহুল্লাহ সম্পর্কিত বিভিন্ন ঘটনা ও বর্ণনা**

**১. উজিরের নিকট নালিশ ও ব্যর্থতা:** একদিন কোনো এক কাজে বাগদাদের উজির আলী ইবনে মুসা ইবনে জাররা এর নিকট শিবলী রাহিমাহুল্লাহ ও ইবনে মুজাহিদ মুক্বরী আসলেন। ইবনে মুজাহিদ নালিশের সুরে উজিরকে বললেন, "আজ আমি শিবলীকে আপনার সম্মুখে উন্মোচন করবো।" হযরত শিবলী রাহিমাহুল্লাহ কোনো কোনো সময় নিজের পরিধেয় বস্ত্র ছিড়ে ফেলতেন। ইবনে মুজাহিদ শিবলী রাহিমাল্লাহর দিকে চেয়ে প্রশ্ন করলেন, "হে আবু বকর! ভালো ব্যবহারযোগ্য

পরিধেয় বস্ত্র নষ্ট করার বৈধতা শরীয়তে কোথায় আছে?” শিবলী রাহিমাহুল্লাহ জবাব দিলেন, “শরীয়তে এ কথাটির ব্যাখ্যা কোথায়:

رُدُّوهَا عَلَيَّ * فَطَفِقَ مَسْحًا بِالسُّوقِ وَالْأَعْنَاقِ

-“এগুলোকে আমার কাছে ফিরিয়ে আন। অতঃপর সে তাদের পা ও গলদেশ ছেদন করতে শুরু করল।”? [ছোয়াদ: ৩৩]

হযরত ইবনে মুজাহিদ সাথে সাথে নিরব হয়ে গেলেন। উজির ইবনে জাররা ইবনে মুজাহিদের দিকে তাকিয়ে মন্তব্য করলেন, “আমি চেয়েছিলাম আপনি তাকে চুপ করে দেবেন- এখন দেখছি তিনি আপনাকেই চুপ করে দিলেন!” এরপর শিবলী রাহিমাহুল্লাহ ইবনে মুজাহিদকে উদ্দেশ্য করে বললেন, “মানুষ মনে করে আপনি হচ্ছেন এ যুগের কুরআনের ব্যাখ্যাতা। বলুন তাহলে, কুরআনের কোথায় উল্লেখিত আছে যে, প্রেমাস্পদ তাঁর প্রেমিককে শাস্তি দেবেন না?” ইবনে মুজাহিদ এবারও নিরব রইলেন। কিছুক্ষণ পর বললেন, “আপনিই বলুন- হে আবু বকর!” শিবলী রাহিমাহুল্লাহ কুরআন শরীফের এই আয়াতাংশ তিলাওয়াত করলেন:

وَقَالَتِ الْيَهُودُ وَالنَّصَارَى نَحْنُ أَبْنَاءُ اللهِ وَأَحِبَّاؤُهُ * قُلْ فَلِمَ يُعَذِّبُكُمْ بِذُنُوبِكُمْ

-“ইয়াহুদি ও খ্রিস্টানরা বলে: ‘আমরা হলাম আল্লাহর সন্তান ও তাঁর প্রিয়জন।’ বলুন: ‘তাহলে কেনো তিনি তোমাদেরকে তোমাদের পাপের দরুণ শাস্তি দেন?’” [সূরা মাইদাহ: ১২০]

এবার ইবনে মুজাহিদ মন্তব্য করলেন, “মনে হচ্ছে আমি এইমাত্র আয়াতটি শুনলাম প্রথমবারের মাতো।”

**২. কুরআন শরীফ তিলাওয়াত:** হযরত ইবনে মুজাহিদ একদিন হযরত শিবলী রাহিমাহুল্লাহর নিকট আসলেন। বললেন, “আপনার হাল-হাক্বিক্বাত কী? হে শায়খ! আমরা প্রত্যেকদিন উত্তম জিনিসের জন্য আশা রাখি। দৈনিক দুই বা তিন খতম কুরআন তিলাওয়াত করি।” শিবলী রাহিমাহুল্লাহ বললেন, “শায়খ! এ কোণে বসে ১৩ হাজার বার কুরআনের খতম করেছি! যদি এর কিছুটাও আল্লাহর দরবারে গ্রহণ হয়ে থাকে, তাহলে আমি তার সওয়াব আপনাকে দিয়ে দিতাম। গত তিন-চার বছর

যাবৎ আমি কুরআন তিলাওয়াত করে যাচ্ছি। এ পর্যন্ত চার ভাগের একভাগ মাত্র খতম করেছি!”[৪৮]

**২. তাঁর অন্তর্দৃষ্টি:** হযরত আবদুর রহমান সুলামী রাহিমাহুল্লাহ বলেন: “আবু বকরের দিকে যেভাবে তোমরা একে অন্যের দিকে চোখ দিয়ে তাকাও- সেভাবে তাকাবে না। শিবলী হচ্ছেন স্বয়ং আল্লাহ তা’আলার একটি চোখ।”[৪৯]

**৩. সুফিদের মুকুট:** হযরতের পীরসাহেব হযরত জুনাইদ বাগদাদী রাহিমাহুল্লাহ তাঁর এ বিশিষ্ট শাগরিদ সম্পর্কে মন্তব্য করেন: “প্রত্যেক জাতিগোষ্ঠির একেকজন মুকুট আছে। শিবলী হচ্ছেন সুফি সম্প্রদায়ের মুকুট।”

**৪. ওয়াক্তের মূল্য:** হযরত শিবলী রাহিমাহুল্লাহ ওয়াক্ত [সময়] এর মূল্য বর্ণনা করতে যেয়ে বলেন: “ওয়াক্ত হচ্ছে একটি মূলধন। এ মূলধনকে বশ্যতা ও আত্মসমর্পণের মধ্যে খরচ করো। মনে রোখো, এটাই হচ্ছে একমাত্র মূলধন যা তোমার সাথে থাকবে।”[৫০]

**৫. আশ্চর্য জিনিস কী?:** কিছু লোক তাঁকে প্রশ্ন করলো, “হযরত! আশ্চর্য জিনিস কী?” তিবি বললেন, “ঐ কলব যে আল্লাহর মা’রিফাত [পরিচিতি] লাভ করেও পাপকার্যে লিপ্ত হয়।”[৫১]

**৬. ডুমুর ভক্ষণ না করার কারণ:** হযরত শিবলী রাহিমাহুল্লাহ নিজেই বর্ণনা করেন, “আমি নিজে নিজে প্রতিজ্ঞা করলাম- কখনও কিছু ভক্ষণ করবো না, যদি না তা হালাল হয়। অর্থাৎ, হালাল হওয়ার ক্ষেত্রে নিশ্চিত না হয়ে খাবো না। এরপর একদিন একটি ডুমুর বৃক্ষের নিচে কিছুক্ষণের জন্য বিশ্রাম করি। আগ্রহ জন্মালো ডুমুর খাবো।

---

[৪৮] আল-কুরআনের গভীর মর্মার্থ ও রহস্যাবলী উদঘাটনের জন্যই তিনি এভাবে তিলাওয়াত করেছিলেন। -গ্রন্থকার।

[৪৯] অর্থাৎ, তাঁর অন্তর চক্ষু খোলা। হাদিসে কুদসীতে এ ব্যাপারে সুস্পষ্ট বর্ণনা আছে। [দেখুন: মিশকাত, পৃ. ১৯৭] -গ্রন্থকার।

[৫০] ঈমানের মূল হচ্ছে, ‘আল্লাহর নিকট নিজের নফসকে সোপর্দ করা’। এ আত্মসমর্পণের উদ্দেশ্য হচ্ছে আল্লাহর ‘উবুদিয়্যাত’ [দাসত্ব] অর্জন। আর আমাদের প্রিয় নবী রাসুলে করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের একটি বিশেষ গুণ ছিলো এই ‘উবুদিয়াত’। হাদিসে বর্ণিত আছে, العجز فخري -“আল্লাহর নিকট নিজেকে আত্মসমর্পণ করা হচ্ছে আমার জন্যে একটি গৌরবের সূত্র।” [মাজমুউল বাহার, খ. ৩, পৃ. ৫২৫।], সূত্র: আক্বওয়ালে সালাফ, খ. ২, পৃ. ৭৯৬।

[৫১] নাফাহাতুল উনস, পৃ. ৩৮৬।

গাছ থেকে একটি ডুমুর পেড়ে আনলাম। যে মুহূর্তে এটি মুখে দেবো তখনই এক আওয়াজ শ্রুতিগোচর হলো: "হে আবু বকর! আমাকে ভক্ষণ করো না। তোমার প্রতিজ্ঞা ভেঙ্গে যাবে। আমার গাছের মালিক একজন ইয়াহুদী!"

**৭. সিদ্দীকের মু'জিযা কী?:** তিনি একদা বিমারিস্তানে সফরে যান। সেখানকার শাসক তাঁর সঙ্গে সাক্ষাত করেন। এক পর্যায়ে তাঁকে প্রশ্ন করলেন, "শুনেছি একজন সিদ্দীকের বৈশিষ্ট্য হচ্ছে মু'জিযা। মু'জিযা না থাকলে তিনি কাজ্জাব [মিথ্যাবাদী]। আপনার মু'জিযা কী?" তিনি জবাব দিলেন, "আমার মু'জিযা হচ্ছে আল্লাহ তা'আলার নির্দেশসমূহ মানা ও তাঁর নিষেধসমূহ থেকে পরহেজ থাকা।"[৫২]

**৮. কালবে সালিম এর ব্যাখ্যা:** তিনি বলেন, "আল্লাহ তা'আলা বলেন:

إِلَّا مَنْ أَتَى اللَّهَ بِقَلْبٍ سَلِيمٍ

-"সে ব্যতীত, যে সুস্থ অন্তর নিয়ে আল্লাহর কাছে আসবে।" [সূরা শু'আরা: ৮৯]

একটি সুস্থ অন্তর বা কলব দ্বারা হযরত ইব্রাহিম আলাইহিসসালামের কলবের দিকে ইঙ্গিত করা হচ্ছে। কারণ, তাঁকে প্রতিজ্ঞা ভঙ্গ করা থেকে মুক্ত ও নিরাপদ রাখা হয়েছিল। আল্লাহর অসন্তুষ্টি থেকে সম্পূর্ণ নিরাপদ ছিলেন।"

**৯. মুরিদের উচ্চ স্তর:** "ঠিক কোন সময় কেউ সত্যিকার মুরিদে পরিণত হয়?" এ প্রশ্নের জবাবে হযরত শিবলী রাহিমাহুল্লাহ বলেন, "যখন তার বিভিন্ন অবস্থা- যেমন ভ্রমণে থাকাবস্থা, বাড়িতে অবস্থান, বর্তমান, ভবিষ্যৎ ইত্যাদি সবই তার নিকট সমান হয়ে যায়।"

**১০. আহলে বালা কারা:** তাঁকে নিম্নোক্ত হাদিসে উল্লেখিত 'আহলে বালা' কারা, এ প্রশ্ন করা হলো:

إذا رأيتم الهلال البلاء فاسألوا ربكم العافية

---

[৫২] লক্ষণীয় যে, এ প্রসঙ্গে 'মু'জিযা' শব্দের অর্থ, 'কারামত' বুঝতে হবে। কারণ হলো, মু'জিযা শুধুমাত্র নবী-রাসূলদের মাধ্যমে আল্লাহর নির্দেশে প্রকাশ পায়। অন্যদিকে ওলিদের ক্ষেত্রে আল্লাহর ইচ্ছায় প্রকাশ পেতে পারে কারামত। উভয়টিই কিন্তু অতিস্বাভাবিক ঘটনার অন্তর্ভুক্ত। -গ্রন্থকার।

-"তোমরা যখন আহলুল বালা কাউকে দেখো, তখন আল্লাহ তা'আলার নিকট কল্যাণের জন্য সওয়াল করো।"

বললেন, "'আহলে বালা' হচ্ছে তারা যারা আল্লাহ তা'আলা সম্পের্কে গাফিল।"[৫৩]

**১১. এ ব্যক্তিকে দজলা নদীতে নিক্ষেপ করো:** কথিত আছে, একব্যক্তি হযরত শিবলী রাহিমাহুল্লাহর ওয়াজ-মাহফিলে চিৎকার দিলেন। তিনি নির্দেশ দিলেন, "এ ব্যক্তিকে দজলা নদীতে নিক্ষেপ করো! সে যদি সত্যিকার সালিক হয়ে থাকে, তাহলে আল্লাহ তা'আলা তাকে উদ্ধার করবেন। কারণ আল্লাহ তা'আলা হযরত মূসা আলাইহিসসালামকে নীলনদে ভাসমান অবস্থায় উদ্ধার করেছিলেন। সে যদি মিথ্যাবাদী হয়, তাহলে নদীগর্ভে তলিয়ে যাবে, ঠিক যেভাবে ফিরাউনকে আল্লাহ তা'আলা সাগরে নিমজ্জিত করে দিয়েছিলেন।"[৫৪]

**১২. রাত্রি জাগরণ:** কথিত আছে হযরত শিবলী রাহিমাহুল্লাহর একজন খাদিম বলেছেন, "হযরত আবু বকর শিবলী রাহিমাহুল্লাহ এক নাগাড়ে দীর্ঘ ৬ মাস নিদ্রা যান নি।"

**১৩. প্রভুপ্রেম:** হযরত আবু সাহল সুলুকী বলেন, "আমি আবু বকর শিবলীকে বলতে শুনেছি, 'সৃষ্টি আপনাকে [অর্থাৎ আল্লাহকে] ভালোবাসে আপনার দয়া হেতু। আবু বকর আপনাকে ভালোবাসে আপনার পক্ষ থেকে পরীক্ষা হেতু!'"[৫৫]

**১৪. ইসমে যাতের গভীরার্থ:** তিনি বলেছেন, "আমি কখনো 'আল্লাহ' বলি না! তবে 'আল্লাহ' শব্দব্যহার হেতু আমাকে ক্ষমা করবেন, এ আশায় আমি তাঁকে আবদার জানাই।[৫৬]

---

[৫৩] 'আক্বওয়ালে সালাফ', খ. ২, পৃ. ৭৯৮। হযরত খতিবে বাগদাদী প্রণীত 'তারিখে বাগদাদ গ্রন্থে' [খ. ১২, পৃ. ১৬৯] বর্ণনাটি এভাবে এসেছে:

أخبرني الحسن بن غالب قال: سمعت عباسا الآجري يقول: سئل الشبلي عن قول النبي صلى الله عليه وسلم " :إذا رأيتم أهل البلاء فاسألوا الله العافية " قال: من هم أهل البلاء؟ قال :أهل الغفلة عن الله

[৫৪] তাবাক্বাত, পৃ. ৯০; আক্বওয়ালে সালাফ কিতাব থেকে উদ্ধৃত, পৃ. ৭৯৮-৭৯৯। লোকটিকে সত্যিকার অর্থে দজলা নদীতে ফেলে দেওয়া হয়েছিলো কী না, তার কোনো বর্ণনা পাওয়া যায় নি।

[৫৫] আল্লাহর পক্ষ থেকে পরীক্ষা-নীরিক্ষাকে ওলিরা তাদের প্রতি তাঁর রহমতের নিদর্শন মনে করেন। -গ্রন্থকার।

[৫৬] কাজী ইয়াদ- 'তারতিবুল মাদারিক' -আয়শা বিউলি অনূদিত; সূত্র: sunnah.org

**১৫. নিদ্রা থেকে মুক্ত থাকতে কঠোর ব্যবস্থা:** কথিত আছে, হযরত আবু বকর শিবলী রাহিমাহুল্লাহ চোখের সুরমা হিসেবে লবণ ব্যবহার করতেন। লোকজন এর কারণ জিজ্ঞেস করলে বললেন, "এটি ব্যবহার করি নিদ্রা থেকে মুক্ত থাকতে!"

**১৬. শরীয়তের জ্ঞান:** একদিন হযরত আবু বকর শিবলী রাহিমাহুল্লাহ আবু ইমরান আশইয়াব এর নেতৃত্বে অনুষ্ঠিত একটি বৈঠকে যোগদান করেন। কক্ষে প্রবেশ করতেই আবু ইমরান দাঁড়ালেন। শিবলী রাহিমাহুল্লাহকে নিজের পাশে বসতে দিলেন। উপস্থিত একজন আলিম ভাবলেন, শিবলী রাহিমাহুল্লাহ যে ইলমে শরীয়তের ক্ষেত্রে অজ্ঞ তা সবাইকে অবগত করার এখই উত্তম সময়! তিনি তাঁকে প্রশ্ন করলেন, "আচ্ছা, শায়খ শিবলী- বলুন তো, যখন কোনো মহিলার হায়েজের রক্ত দেখতে অন্যরকম লাগে তখন সে কী করবে?" হযরত শিবলী রাহিমাহুল্লাহ ১৮টি ভিন্ন জবাব দিলেন। আবু ইমরান উঠে যেয়ে হযরত শিবলীর হাতে চুমো খেলেন। বললেন, "ইয়া শায়খ! আমি মাত্র ১২টির খবর রাখি, বাকি ৬টি সম্পর্কে কিছুই জানতাম না।"

**১৭. কীভাবে মুক্তার সন্ধান পাওয় যায়:** হযরত শিবলী রাহিমাহুল্লাহ হযরত জুনাইদ বাগদাদী রাহিমাহুল্লাহর নিকট এসে বললেন, "হযরত! আপনাকে লোকে 'মুক্তা ব্যবসায়ী' বলে। সুতরাং হয় আমার নিকট একটি মুক্তা বিক্রি করবেন, না হয় আমাকে এমনিতেই একটি দান করবেন।"

হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ জবাব দিলেন, "আমি যদি তোমার নিকট একটি মুক্তা বিক্রি করতে চাই- তুমি এটির মূল্য পরিশোধ করতে পারবে না। আর যদি তা তোমাকে এমনিতেই দান করি, তুমি এর মূল্য অনুধাবন করতে ব্যর্থ হবে! বরং তুমি আমার মতো এক কাজ করো; মাথা নিচের দিকে রেখে সাগরে ডুব দাও! যদি ধৈর্যধারণ করতে সক্ষম হও, তাহলে তুমি তোমার মুক্তা পাবেই।"

শিবলী রাহিমাহুল্লাহ প্রশ্ন করলেন, "এখন তাহলে কী করবো? ইয়া শায়খী!"

হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ নির্দেশ দিলেন, "যাও! এক বছর যাবৎ গন্ধক বিক্রি করো যেয়ে।" এক বছরব্যাপী তিনি তা-ই করলেন। ফিরে আসার পর পীর সাহেব

এবার আরো নির্দেশ দিলেন, "এ কাজ দ্বারা তোমার মধ্যে খ্যাতি ও বাণিজ্যিক ফায়দা এনে দিয়েছে। এবার পুনরায় রাস্তায় রাস্তায় যেয়ে ভিক্ষা করো- আরো এক বছরের জন্য! সুতরাং, তুমি অল্পমূল্যের ব্যাপার নিয়ে আর ব্যস্ত থাকবে না।"

দীর্ঘ এক বছরব্যাপী হযরত আবু বকর শিবলী রাহিমাহুল্লাহ সমগ্র বাগদাদের আনাচে-কানাচে ঘুরে বেড়ালেন। মানুষের কাছে ভিক্ষা চাইলেন। কিন্তু কেউ তাঁকে ভিক্ষা দিলো না। তিনি ফিরে এসে কথাটি তাঁর পীর সাহেব হযরত জুনাইদ রাহিমাহুল্লাহকে অবগত করেন।

হযরত জুনাইদ তাঁকে বললেন, "দ্যাখো, তোমার মূল্য মানুষের নিকট ঝাররা পরিমাণও নেই! তোমার হৃদয় তাদের সঙ্গে যুক্ত করো না- না তাদের জন্য কোনো চিন্তা করবে। কিছুদিন তুমি ছিলে 'প্রাসাদ-সরকার', আরো কিছুদিনের জন্য 'গভর্ণর'। এবার তুমি সেখানে ফিরে যাও এবং সবার নিকট অতীতের কর্মকাণ্ডের জন্য ক্ষমাপ্রার্থনা করো।"

তিনি চলে গেলেন নিহাওয়ান্দে। ঘরে ঘরে যেয়ে ক্ষমা চাইলেন। নির্যাতনের বিনিময়ে টাকা প্রদান করলেন। সবাই ক্ষমা করলেও একজন ভুক্তভোগীর নিকট ক্ষমা চাইতে পারলেন না। তিনি তাঁকে খুঁজে পেলেন না। শিবলী রাহিমাহুল্লাহ এ লোকটি সম্পর্কে বলেন, "আমি সবে মিলে এক লক্ষ দিরহাম দান করলাম। কিন্তু আমার হৃদয় তখনও অস্থির ছিলো। কারণ আমি ঐ একটি লোককে পেলাম না।"

দীর্ঘ চার বছর পর তিনি তাঁর মুর্শিদের দরবারে ফিরে আসলেন। হযরত জুনাইদ তাঁকে বললেন, "তোমার মধ্যে এখনও কিছুটা আড়ম্বরতা ও গৌরব রয়ে গেছে! আরো এক বছর ভিক্ষা করো যেয়ে!"

শিবলী রাহিমাহুল্লাহ নিজেই বলেন, "আমি এ নির্দেশ পেয়ে পুনরায় ভিক্ষাবৃত্তিতে লেগে গেলাম। প্রত্যহ আমি ভিক্ষা করতে যাই, যাকিছু লোকে দেয়, তা নিয়ে ফিরে আসি হযরত শায়খীর নিকট। তিনি এগুলো আবার গবিরদের মধ্যে বণ্টন করে দেন। রাতের বেলা তিনি আমাকে ক্ষুদার্ত রাখেন। এক বছর এভাবে পার হওয়ার পর তিনি আমাকে বললেন, "এখন আমি তোমাকে আমার খানক্বায় অবস্থানের অনুমতি দিলাম। তবে একটি শর্ত আছে! তুমি অন্যান্য মুরিদ ও শায়খদের খিদমাত করবে।"

হযরত শিবলী রাহিমাহুল্লাহ আরো বলেন, "এরপর আমি এক বছর খানক্বার সবার খিদমত করি। হযরত শায়খ এবার বললেন, "হে আবু বকর! নিজের ব্যাপারে এখন তোমার ধারণা কী?" জবাব দিলাম, "ইয়া শায়খী! আমি দেখছি, প্রভুর সৃষ্ট সকল প্রাণীর চেয়ে সর্বাধিক নিকৃষ্ট ব্যক্তি আমি।" হযরত মন্তব্য করলেন, "এখন, তোমার ঈমান পূর্ণ হলো।"

এ পর্যায়ে এসে হযরত আবু বকর শিবলী রাহিমাহুল্লাহ কামালতের এমন উচ্চ পর্যায়ে আরোহণ করলেন যে, ইচ্ছে হলে তিনি জুব্বার হাতা চিনি দ্বারা পরিপূর্ণ করতে পারেন। তিনি রাস্তায় চোখে পড়া সকল বাচ্চাদের মুখে একেকটি চিনির টুকরো তুলে দিতে থাকেন। তাদের মুখে চিনির টুকরো দেওয়ার পূর্বে বলতেন, "বলো- আল্লাহ!"

এরপর তিনি তাঁর জুব্বার হাতা ভরে দিতেন দিরহাম ও দিনার দ্বারা। তিনি বলতেন, "যে কেউ একবার 'আল্লাহ' বলবে, আমি তার মুখ স্বর্ণ দ্বারা পরিপূর্ণ করবো।"

এভাবেই হযরত আবু বকর শিবলী রাহিমাহুল্লাহ সুলুকের রাস্তায় কঠোর সাধনার মাধ্যমে মা'রিফাতের মুক্তার সন্ধান পেলেন।[৫৭]

**১৮. সবার কল্লা কাটবো:** একদিন তিনি উন্মুক্ত তরবারি হাতে রাস্তায় ছুটতে লাগলেন। চিৎকার দিয়ে বলতে থাকেন, "যে কেউ 'আল্লাহ' নাম উচ্চারণ করবে, আমি এই তরবারি দ্বারা তার কল্লা কেটে ফেলবো!

লোকজন জিজ্ঞেস করলো, "কী হে আবু বকর! ইতোমধ্যে তুমি সবাইকে চিনি ও স্বর্ণের টুকরো দিলে 'আল্লাহ' বলার জন্য। এখন কেউ 'আল্লাহ' বললে তুমি মাথা কেটে দিতে চাও?"

তিনি জবাব দিলেন, "তখন আমি মনে করেছিলাম, সবাই তাঁর নাম উচ্চারণ করে সত্যিকার অভিজ্ঞতা ও প্রজ্ঞার মাধ্যমে। এখন আমি বুঝলাম, তারা তাঁর পবিত্র নাম

[৫৭] হযরত ফরিদুদ্দীন আত্তার রাহিমাহুল্লাহ, "তাজকিরাতুল আউলিয়া"- হযরত আবু বকর শিবলী রাহিমাহুল্লাহর জীবনী অধ্যায়।

উচ্চারণ করে বে-খেয়ালে ও অভ্যাস হেতু। আমি কীভাবে একটি অপবিত্র জিহ্বা দ্বারা তাঁর নাম উচ্চারণ করতে অনুমতি দিই?"

**১৯. কবিতা আবৃত্তি:** এক ব্যক্তি হযরত শিবলীর নিকট আসলেন। তিনি শুনতে পেলেন হযরত নিম্নোক্ত কবিতাটি সজোরে আবৃত্তি করছেন।

*"যার অভ্যেস হয়ে গেছে নিকটবর্তী থাকা*
*সে-কী কখনো দূরত্ব সইতে পারে?*
*তব প্রেম হেতু যে মুগ্ধ হয়েছে*
*সে-কী তব পর্দাকে সইতে পারে?*
*এবং যদিও চর্মচোখ তোমায় না দেখে*
*তবুও হৃদয়নেত্র তোমাকে তো দেখে।"*

**২০. মজযুব বেশে হযরত শিবলী রাহিমাহুল্লাহ:** একদিন তিনি সব স্থানে 'আল্লাহ' নাম লিখতে লাগলেন। হঠাৎ একটি গায়েবি আওয়াজ শুনলেন: "তুমি কতোক্ষণ নাম নিয়ে ব্যস্ত থাকবে? তুমি যদি সত্যিকার অন্বেষী হয়ে থাকো, তাহলে ঐ নামের মালিককে আপন করে নিতে অগ্রসর হও!"

এ কথাগুলো তাঁকে গভীরভাবে ভাবান্বিত করে তুললো। প্রচণ্ড আঘাত হানলো তাঁর অন্তরাত্মায়। সান্ত্বনা ও স্থিতি তাঁর মধ্য থেকে সম্পূর্ণরূপে বিলুপ্ত হয়ে গেলো। তাঁর মধ্যে আল্লাহপ্রেমের ছোঁয়া এতোই গভীরভাবে প্রোথিত হয়ে গেলো যে, তিনি আধ্যাত্মিক সংক্ষোভে একেবারে কাঁপতে থাকেন। তাঁর তনু-মন-দেহ থেকে স্বভাবিকতা বিলুপ্ত হয়ে গেলো। লেগে গেছে অন্তরে অসীমের প্রেমাগ্নি। রোমাঞ্চকর অনুভূতি হেতু তিনি প্রায় অজ্ঞান হয়ে ছুটে চললেন। নিজেকে শেষ করতে হবে! চিরতরে ধ্বংস করে দিতে হবে!

অন্তর্জ্বালা সইতে না পেরে ছুটে চললেন দজলা নদীর দিকে। লাফ মেরে পড়ে গেলেন নদীর পানিতে। কিন্তু বিধি বাম, নদীর পানিও তাঁকে গ্রহণ করলো না। একটি ঢেউ এসে তাঁকে তীরে তুলে দিলো। তিনি ছুটতে থাকেন। জ্বলন্ত অগ্নিতে নিজের দেহকে পুড়িয়ে ফেলতে নিমজ্জিত হলেন। কিন্তু হায়! অগ্নিও তাঁকে দগ্ধ করলো না। তিনি ছুটতে থাকেন, চলে গেলেন জঙ্গলে, যেখানে হিংস্র সিংহরা বাস করে। তিনি এদের সম্মুখে যেয়ে দাঁড়ালেন। ভাবলেন, এরা এখন আমাকে শেষ কবরে। কিন্তু

একী! সকল সিংহ তাঁকে দেখে পালিয়ে গেলো! কেথায় যাবেন একটুকু সান্ত্বনা পেতে? ছুটে গেলেন এক পাহাড়ের পাদদেশে। দ্রুত আরোহণ করলেন একেবারে শৃঙ্গে। লোফ মেরে পড়ে গেলেন নিচের দিকে! কিন্তু কোত্থেকে প্রচণ্ড বাতাসের এক কুণ্ডলী এসে তাঁকে আকাশে তুলে ভাসাতে থাকে। এরপর ধীর ধীরে জমিনে রেখে অদৃশ্য হয়ে যায়। তাঁর উদ্বিগ্নতা বেড়ে গেলো হাজার গুণ।

চিৎকার দিলেন, "হে আবু বকর! তোমার প্রতি চরম ধিক্কার! তোমাকে না গ্রহণ করে পানি, অগ্নি, হিংস্র জন্তু কিংবা পাহাড়!"

কর্ণগোচর হলো এক অপূর্ব গায়েবী আওয়াজ, "যাকে আল্লাহ গ্রহণ করে নিয়েছেন, তাকে আর কেউ গ্রহণ করতে পারে না!"

কিছু লোকজন ছুটে আসলো। তাঁকে ধরে নিয়ে গেলো পাগলাগারদে! চিৎকার দিলো সকলে, "এ ব্যক্তি পাগল!"

তিনি বললেন, "হ্যাঁ, তোমাদের চোখে আমি অবশ্যই পাগল আর তোমরা সবাই প্রকৃতিস্থ। আমার প্রভু আমার পাগলামী আরো বৃদ্ধি করুন এবং তোমাদের প্রকৃতিস্থকে বাড়িয়ে দিন। এ পাগলামী হেতু আমি যেনো আরো কাছে থেকে কাছে চলে যাই তাঁর। আর তোমরা সবাই প্রকৃতিস্থ হেতু চলে যাও তাঁর দূর থেকে দূরে!"

এরপর খলিফা তাঁর তত্ত্বাবধানের ব্যবস্থা করেন। লোকজন এসে বলপূর্বক তাঁর মুখের ভেতর ঔষধ ঢুকিয়ে গলদ্ধকরণ করায়। তিনি চিৎকার দিলেন: "তোমরা কেনো এমনভাবে এতো কষ্ট করছো? এ রোগ তো এমন নয় যে, কোনো ঔষধ দ্বারা নিরাময় হবে!"[৫৮]

**২১. জুহদের অর্থ:** হযরত শিবলী রাহিমাহুল্লাহকে জুহদ সম্পর্তে প্রশ্ন করলে জবাব দিলেন, "এটা হচ্ছে গাইরুল্লাহ থেকে কলবকে আল্লাহর দিকে ফিরিয়ে নেওয়া।"

---

৫৮ প্রাগুক্ত, ইংরেজি অনুবাদ থেকে, পৃ. ৩৮১-৩৮২।

**২২. হাক্বিক্বাতকে সংরক্ষণ করতে হবে:** হযরত আবু বকর আবহুরী রাহিমাহুল্লাহ বলেন, "আমি হযরত শিবলী রাহিমাহুল্লাহকে বলতে শুনেছি, 'কেউ যদি হাক্বিক্বাতের গোপন রহস্যাবলী সংরক্ষণ করতে ব্যর্থ হয়, তাহলে ঐ হাক্বিক্বাতের চোখ তার জন্য বন্ধ হয়ে যাবে।'"

**২৩. পাথর ছুড়লে বন্ধুরা কী পালায়:** হযরত শিবলী রাহিমাহুল্লাহ তখন কারাগারে। তাঁকে লোহার চেইন দ্বারা পায়ে বেড়ি বেঁধে রাখা হয়েছে। একদল লোক তাঁকে দেখতে গেলেন।

শিবলী রাহিমাহুল্লাহ জিজ্ঞেস করলেন, "তোরা কারা?"
তারা বললেন, "আমরা আপনার বন্ধুজন।"

শিবলী রাহিমাহুল্লাহ তাদের দিকে ছোট ছোট পাথর ছুড়ে মারলেন। তারা সবাই দ্রুত পালিয়ে গেলো। হযরত শিবলী চিৎকার দিলেন, "কোথাকার মিথ্যুকের দল! কটি পাথরের আঘাত লাগার ভয়ে বন্ধুরা কী বন্ধুর কাছ থেকে কখনো পালিয়ে যায়? তোরা তো তোমাদের নিজেদের বন্ধু, আমার নয়!"

**২৪. আল্লাহর সুদৃষ্টির কামনায়:** একদিন হযরতের মুর্শিদ হযরত জুনাইদ বাগদাদী রাহিমাহুল্লাহ তাঁকে দেখতে গেলেন। লক্ষ করলেন, তাঁর মুরিদ নিজের ভ্রূযুগলের লোম ছিড়ে ফেলছেন। তিনি জিজ্ঞেস করলেন, "কী হে আবু বকর! তুমি কী করছো?"

তিনি জবাব দিলেন, "হযরত! হাক্বিক্বাত উন্মোচন হয়েছে। আমি সহ্য করতে পারছি না। আমি নিজেকে দংশন করছি যাতেকরে, ভুলে হলেও তিনি আমার প্রতি অন্তত একনজর দৃষ্টিপাত করেন।"

**২৫. তাসাওউফের উচ্চমার্গের ব্যাখ্যা:** তিনি বলেন, "তাসাওউফ হচ্ছে একটি কলব [হৃদয়] যা বিশুদ্ধতার অনুরাগীদের মধ্যে বিশ্রাম নেয় [পবিত্র সত্তার আশ্রয়ে থাকে]; তার চিন্তা-চেতনা আনুগত্যের পর্দায় [আল্লাহর হুকুম-আহকাম পালনে ব্রত থাকে] ঢেকে থাকে; এবং বিপদক্ষণে উদারতা ও আনন্দের চরিত্রকে উন্মুক্ত করে [বিপদকে আল্লাহর পক্ষ থেকে পরীক্ষা ভাবে ও খুশি হয় যে, তিনি তাঁকে স্মরণ করছেন]।"

**২৬. সুফি ও ফক্বিরের ব্যাখ্যা:** তাঁকে প্রশ্ন করা হলো, সুফি কে? জবাব দিলেন, "যে কিছুই জিজ্ঞেস করে না [নিরব থাকেন], প্রতিরোধ করে না [আল্লাহর সকল ফায়সালা গ্রহণ করেন] এবং জমাও করে না [টাকা-কড়ি, ধন-সম্পদ সঞ্চয় করেন না]- সে-ই হচ্ছে সুফি।" আবার প্রশ্ন করা হলো, ফক্বির কে? জবাব দিলেন, "যে অস্তিত্বহীন [ফানার স্তরে] অবস্থায় বাড়িতে আছে, যেমনটি সে অস্তিত্বহীন অবস্থায় এককত্বের [ওয়াহ্‌দানিয়াতের] মাঝে থাকে।"

**২৭. কাবার মালিকের উপাসনা করতে হবে:** একদিন দেখা গেলো শিবলী রাহিমাহুল্লাহ একখণ্ড জ্বলন্ত কয়লা হাতে নিয়ে দৌড়াচ্ছেন। লোকজন প্রশ্ন করলেন, "কোথায় যাচ্ছো, হে আবু বকর?"

তিনি জবাব দিলেন, "আমি কাবা শরীফ জ্বালিয়ে দিতে ছুটে চলছি! এর ফলে মানুষ শুধুমাত্র কাবার মালিকের উপসনা করবে- কাবার নয়।"

**২৮. ঘুঘুর সাথে জিকির:** একদা হযরত আবু বকর শিবলী রাহিমাহুল্লাহ একনাগাড়ে ৭দিন যাবৎ একটি বৃক্ষের নিচে দাঁড়িয়ে নেচে নেচে 'হু! হু!' করে জিকির করেন। তাঁর বন্ধুরা প্রশ্ন করলেন, "এ তুমি কী করছো আবু বকর?"

তিনি জবাবে বললেন, "ঐখানে দেখো ঘুঘুটি কী সুন্দর বলছে, কূ! কূ! আর আমি তার সাথে তাল মিলিয়ে বলছি, হু! হু!" সবাই লক্ষ্য করলো, ঘুঘুটি তখন পর্যন্ত ডাক থামায় নি যতক্ষণ না শিবলী রাহিমাহুল্লাহ জিকির থামালেন।

**২৯. শ্বাস-নিঃশ্বাস ও চেতনার নিয়ন্ত্রণ:** তিনি বলেন, "তরিকতের সালিককে চেতনার মধ্যে লাগাম লাগাতে হবে [চেতনাকে শরীয়তবিরোধী কাজে লাগানো থেকে বিরত থাকতে হবে] এবং শ্বাস-নিঃশ্বাসকে পাহারায় রাখতে হবে [দমে দমে জিকির করতে হবে]।"

**৩০. হিম্মাত কেথায় থাকবে:** "তোমার হিম্মতকে সাথে রাখো- আগেও নয়, পিছেও নয়।"

**৩১. ওয়াইজ শিবলী রাহিমাহুল্লাহ:** মা'রিফাতের প্রভাবে হযরত শিবলী রাহিমাহুল্লাহ শুরু করেন ওয়াজ-নসিহত। তিনি মানুষের সম্মুখে ইলমে মা'রিফাতের অনেক গোপন রহস্য উন্মোচন করতে থাকেন। এ খবর হযরত জুনাইদ বাগদাদীর নিকট পৌঁছুলে তিনি চলে গেলেন তাঁর এ মজযুব মুরিদের নিকট। তিনি বললেন, "ওহে আবু বকর! আমাদের নিয়ম হচ্ছে- যা তুমি জনসমক্ষে উচ্চারণ করছো তা দূর পাহাড়ের গুহায় যেয়ে ব্যক্ত করা। তুমি কেনো এ বাজারে এসে এরূপ বকবক করছো?"

শিবলী রাহিমাহুল্লাহ বললেন, "মাফ করুন, ইয়া শায়খী! আমি ওয়াইজ এবং আমিই শ্রোতা! উভয় জগতে আর কে আছে, শুধু আমি ছাড়া? আরো সূক্ষ্ম করে বলি- এ শব্দগুলো আসছে আল্লাহ থেকে আল্লাহয়- শিবলী তো এখানে কোথাও নেই!"[৫৯]

হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ মন্তব্য করলেন, "এটাই যদি হয়, তাহলে তুমি অব্যাহতি পেলে।"

**৩২. প্রেমাণুরাগ কিসে নিয়ন্ত্রণ করে:** তাঁকে প্রশ্ন করা হলো, "প্রেমাণুরাগকে কোন জিনিস নিয়ন্ত্রণে রাখে?" জবাব দিলেন, "স্বভাবের নিয়ম-নীতি ও পর্দার উন্মোচন।"[৬০]

**৩৩. শিবলির তরবারি থেকে রক্ত ঝরে:** একদিন শায়খ জুনাইদ বাগদাদী রাহিমাহুল্লাহ হযরত আবু বকর শিবলী রাহিমাহুল্লাহকে বললেন, "তুমি যদি নিজের কর্মকে আল্লাহ তা'আলার নিকট ফেরৎ পাঠাতে চাও তাহলে তুমি বিশ্রাম নেবে।" শিবলী রাহিমহুল্লাহ বললেন, "ইয়া শায়খী! যদি আল্লাহর কর্ম আপনার নিকট ফিরে দিতে চান, তবেই আপনি বিশ্রাম নেবেন।" হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ মন্তব্য করলেন, "শিবলীর তরবারি থেকে রক্ত ঝরে পড়ে।"

---

[৫৯] এখানে কোনো বিভ্রান্তির অবকাশ নেই। শিবলী রাহিমাহুল্লাহ সম্পূর্ণ মজযুব অবস্থায় এ কথাগুলো বলেছিলেন। তিনি তখন এমন এক উচ্চতর স্তরে অবস্থান করছিলেন, যাকে সুফি-দরবেশগণ 'ফানা ফীল ফানা' [বিলুপ্তির মধ্যে বিলুপ্তি] বলেছেন। এ স্তরে শুধু আল্লাহ ছাড়া আর কিছুই, এমনকি নিজের অস্তিত্বও হারিয়ে যায়। -গ্রন্থকার।

[৬০] প্রেমমত্ত মানুষ মজনু হয়ে যেতো যদি একদিকে স্বাভাবিকতা হারিয়ে যায় আর অপরদিকে হাক্বিক্বাতের পর্দা উন্মোচন না হয়। হযরতের উক্তির ব্যাখ্যা এটাই। -গ্রন্থকার

**৩৪. জিকির-মুরাক্বাবার সময় ধ্যান ঠিক রাখার পদ্ধতি:** হযরত আবু বকর শিবলী রাহিমাহুল্লাহ প্রায়ই একটি গুহায় যেতেন। সাথে নিয়ে যেতেন এক আঁটি লাঠি। তিনি সেখানে বসে গভীর জিকির-মুরাক্বাবায় নিমগ্ন হতেন। তাঁর খেয়াল স্থির থাকতো আল্লাহর দিকে। সময় সময় খেয়ালের মধ্যে কিছুটা ব্যত্যয় ঘটলেই একটি লাঠি নিয়ে নিজের শরীরে জোরে আঘাত করতেন। আঘাতের প্রচণ্ডতায় লাঠি ভেঙ্গে যেতো। একদা সবগুলো লাঠি ভেঙ্গে যায়। তিনি তখন গুহার দেওয়ালে নিজের হাত ও পা দ্বারা আঘাত করতে থাকেন।

**৩৫. আল্লাহর মা’রিফাত সকল দুঃখ বিদূরণের সূত্র:** তিনি বলেন, “যে কেউ আল্লাহর মা’রিফাত লাভ করেছে, তার মধ্য থেকে সকল দুঃখ দূর হয়েছে।”

**৩৬. হাক্বিক্বাতের দৃষ্টি অক্ষত:** একব্যক্তি এসে তাঁকে বললো, “হে আবু বকর! আপনি আপনার চোখের দৃষ্টি হারিয়েছেন।” তিনি সম্মতি জানিয়ে বললেন, “হ্যাঁ, যে দৃষ্টিতে আপনাকে দেখেছি সেটি হারিয়েছে। আর যে দৃষ্টিতে আমি হাক্বিক্বাত অবলোক করছি সেটি অক্ষত আছ।”

**৩৭. খ্রিস্টান যুবকের কাবাগৃহে প্রবেশ:** হযরত শিবলী রাহিমাহুল্লাহ একদিন বাগদাদের ব্যস্ততম রাস্তায় দাঁড়িয়ে চিৎকার দিয়ে বললেন, “আমার এক হাজার দিরহামের প্রয়োজন। আমি গরীবদের জন্য জুতো কিনবো ও তাদেরকে নিয়ে হজ্জে যাত্রা করবো। কে আছে এক হাজার দিরহাম সাদ্বকা করার?”

এক খ্রিস্টান যুবক লাফ মেরে দাঁড়ালেন। বললেন, “আমি দিতে রাজী- তবে একটি শর্ত আছে। আপনি আমাকে সাথে নিয়ে যাবেন।”
তিনি বললেন, “হে যুবক! তুমি তো হজ্জে যাওয়ার জন্য যোগ্য নও।”
যুবক বললেন, “আপনার কাফেলায় কোনো খচ্চর নেই। আমাকে আপনার খচ্চর হিসেবে নিয়ে যান!”

সুতরাং, কাফেলা যাত্রা করলো। খ্রিস্টান যুবকটিও সঙ্গী হলো। তাকে পরানো হলো নেংটি। এতে লাগানো হলো দীর্ঘ একটি কাপড়ে মোড়ানো কৃত্রিম লেজ!

শিবলী রাহিমাহুল্লাহ যাত্রাকালে খ্রিস্টান যুবককে প্রশ্ন করলেন, "হে যুবক! তোমার কেমন লাগছে?
যুবক বললেন, "হে শায়খ! আমি খুব খুশি। আপনার সাথী হওয়ার ভাবনা আমাকে এতোই খুশি করেছে যে, আমি ঘুমোতে পারছি না।"

যাত্রাকালে কাফেলা বিভিন্ন স্থানে যাত্রাবিরতি করে। খিস্টান যুবক হজ্জযাত্রীদের জন্য জায়গা পরিষ্কার-পরিচ্ছন্ন করা, কাটা সরিয়ে ফেলা, বিছানা করে দেওয়া ইত্যাদি কাজ করতে থাকেন। মিক্বাতে পৌঁছুয়ে যখন ইহরাম পরার সময় আসলো, তখন খ্রিস্টান যুবকও হজ্জযাত্রীদের মতো ইহরাম পরে নিলেন। এরপর নিরাপদে কাফেলা মক্কা মুকাররমায় উপনীত হলো।

হযরত শিবলী রাহিমাহুল্লাহ খ্রিস্টান যুবকবে বললেন, "হে যুবক! তোমার কোমরবন্ধ থাকায় আমি তোমাকে বাইতুল্লাহ শরীফে প্রবেশ করতে দিতে পারি না।"

একথা শুনে যুবক কাঁদতে লাগলেন। সিজদায় পড়ে বললেন, "হে প্রভু! হযরত শিবলী আমাকে তোমার ঘরে প্রবেশ করতে দিচ্ছেন না।"

একটি গায়েবী আওয়াজ শুনা গেলো, "হে শিবলী! আমি তাকে বাগদাদ থেকে এখানে নিয়ে এসেছি। জ্বালিয়ে দিয়েছি তার অন্তরে প্রেমের আগুন। আমি নিয়ে এসেছি তাকে আমার ঘরের নিকট স্নেহ-মমতা দিয়ে। শিবলী! তুমি দূরে সরে যাও। হে আমার প্রিয়জন! তুমি প্রবেশ করো আমার গৃহে!"

খ্রিস্টার যুবক বাইতুল্লাহর ভেতর প্রবেশ করলো। কাফেলার যাত্রীরাও একে একে প্রবেশ করে কিছুক্ষণ পর বেরিয়ে আসলেন। কিন্তু ঐ যুবক বের হচ্ছিলেন না। শিবলী রাহিমাহুল্লাহ ডাক দিলেন, "হে যুবক! বেরিয়ে এসো।"

ভেতর থেকে জবাব আসলো, "তিনি আমাকে বের হতে দিচ্ছেন না। প্রত্যেকবার আমি কাবাগৃহের দরোজার দিকে যেয়ে দেখি, এটি বন্ধ। আমার কী হবে আমি জানি না।"

কাফেলা ফের যাত্রা করলো। খ্রিস্টান যুবক মক্কা শহরেই রয়ে গেলেন। আগেই তিনি ইসলামে দীক্ষিত হয়েছিলেন।

**৩৮. যুবক মুরিদের মৃত্যুর ঘটনা:** একদিন হযরত আবু বকর শিবলী রাহিমাহুল্লাহ আল্লাহ! আল্লাহ! বলে সরবে জিকির করছিলেন। তাঁর একজন যুবক মুরিদ প্রশ্ন করলেন, "হযরত! আপনি কেনো বলছেন না, 'লা-ইলাহা ইল্লাল্লাহ'।"

হযরত দীর্ঘশ্বাস ফেললেন। এরপর বললেন, "আমি অত্যন্ত ভীত-শঙ্কিত আছি। যদি 'লা-ইলাহা' [ইলাহ নেই] পর্যন্ত বলে আমার দম চিরতরে বন্ধ হয়ে যায়, আর আমি বলতে অপারগ হই 'ইল্লাল্লাহ' [শুধু আল্লাহ ছাড়া], তাহলে উপায় কী হবে? আমি তো ধ্বংস হয়ে যাবো।"

এ কথাগুলো যুবকের অন্তরে বিরাট প্রতিক্রিয়া সৃষ্টি করলো। তিনি কাঁপতে কাঁপতে অজ্ঞান হয়ে মাটিতে পড়ে গেলেন। কিছুক্ষণের মধ্যে তার প্রাণবায়ু বেরিয়ে গেলো। আকস্মিক ও অনাকাঙ্ক্ষিত এ মৃত্যুতে হযরত শিবলীও বিচলিত হলেন। তবে তিনি তখনো গভীর হালের অবস্থায় ছিলেন। লোকজন ছুটে এসে বললো, "আবু বকর এ খুনের জন্য দায়ী!" তারা তাঁকে ধরে খলিফার দরবারে হাজির করলো। শিবলী রাহিমাহুল্লাহ একজন মদ্যপের মতো মাথা ঘুরিয়ে ঘুরিয়ে খলিফার সম্মুখে দাঁড়ালেন।

খলিফা জিজ্ঞেস করলেন, "হে শিবলী! তোমার কী বক্তব্য আছে?"

তিনি বললেন, "হে খলিফা! এটা একটি আত্মা ছিলো যাকে প্রেমাগ্নি ভষ্মিভূত করেছে। মহান আল্লাহর সান্নিধ্যে ফিরে যেতে এটি এতোই বিভোর ছিলো যে, সে সফল হলো। এটি এমন একটি আত্মা যে সকল বন্ধন থেকে মুক্ত ছিলো। গ্বইরুল্লাহর সকল সম্পৃক্ততা থেকে চিরমুক্ত। এটা ছিলো একটি আত্মা, যে তার দেহপিঞ্জর থেকে মুক্ত হয়েছে সঠিক ক্ষণে। থাকতে পারে নি সেথায় ক্ষণকালও অতিরিক্ত। এটি মুহূর্তের জন্য হাক্বিক্বাতের উপস্থিতি হেতু বজ্রপাতে আক্রান্ত হয়েছে। এতে তার অভ্যন্তর থেকে অভন্তরে নূরের ঝলক লেগেছে। তার পাখি-সদৃশ রূহ আটকাপড়া দেহপিঞ্জর থেকে উড়ে গেছে। এতে শিবলীর অপরাধ বা পাপ কী হতে পারে? হে খলিফা!"

খলিফা বললেন, "এক্ষুণি শিবলীকে তাঁর বাড়িতে নিয়ে যাও। তাঁর কথাগুলো আমার আত্মাকে নাড়াচ্ছে। মনে হচ্ছে এক্ষুণি সিংহাসন থেকে পড়ে যাবো। তাড়াতাড়ি নিয়ে যাও!"

**৩৮. মুর্শিদ ও শাগরিদের অসুস্থতা:** একদা হযরত জুনাইদ ও হযরত শিবলী রাহমাতুল্লাহি আলাইহিমা উভয়ে অসুস্থ হয়ে পড়লেন। একজন খ্রিস্টান চিকিৎসক শিবলী রাহিমাহুল্লাহতে দেখতে আসেন। জিজ্ঞেস করলেন, "আপনি কী বেদনা অনুভব করছেন?"
শিবলী রাহিমাহুল্লাহ: "কিছুই নয়!"
ডাক্তার: "আপনি কী বলছেন?"
শিবলী রাহিমাহুল্লাহ: "বললাম তো, আমার কেনো বেদনা নেই।"

ডাক্তার চলে গেলেন হযরত জুনাইদ রাহিমাহুল্লাহর শয্যাপাশে। জিজ্ঞেস করলেন, "আপনি কী বেদনা অনুভব করছেন?"

হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ ডাক্তরকে তাঁর রোগ সম্পর্কে পুরোপুরি অবগত করলেন। খ্রিস্টান ডাক্তার তাঁর চিকিৎসা করে চলে গেলেন। এরপর উভয় বুজুর্গ একটি জায়গায় বসলেন। হযরত শিবলী রাহিমাহুল্লাহ প্রশ্ন করলেন, "ইয়া শায়খী! একজন খ্রিস্টানের নিকট আপনি সকল বেদনার কথা বললেন কেনো?"
তিনি জবাব দিলেন, "এর ফলে সে হয়তো অনুধাবন করবে যে, যদি তাঁর [আল্লাহর] বন্ধুকে এভাবে চিকিৎসা করার প্রয়োজন হয়, তাহলে তিনি [আল্লাহ!] তাঁর শত্রুর প্রতি কিরূপ ব্যবহার করবেন!" এরপর জিজ্ঞেস করলেন, "তুমি কেনো নিজের ব্যথার বর্ণনা তাকে দিলে না?"

শিবলী রাহিমাহুল্লাহ বললেন, "আমি লজ্জাবোধ করছিলাম। কীভাবে বন্ধুর শত্রুর নিকট নিজের অভিযোগ তুলে ধরবো!"

**৩৯. বীচিহীন আখরোট নিয়ে ঝগড়া:** একদিন হযরত আবু বকর শিবলী রাহিমাহুল্লাহ কোথাও যাচ্ছিলেন। পথিমধ্যে সাক্ষাৎ ঘটলো দুটি বালকের সঙ্গে। তারা একটি খোলসযুক্ত আখরোট নিয়ে ঝগড়া করছিলো। উভয়ে ছিলো এটির দাবিদার। তিনি

আখরোটটি হাতে তুলে নিয়ে বললেন, “থামো! ধৈর্য ধরো। তোমাদের উভয়কে এটি ভাগ করে দিচ্ছি। এর ভেতর দুটি বীচি আছে।”

তিনি শক্ত আখরোটটির খোলস ভেঙ্গে ফেললেন। হায়! এ কী? ভেতরে কিছুই নেই যে! সাথে সাথে একটি গায়েবী আওয়াজ শুনা গেলো, “ভাগ করো, যদি তুমি ভাজক হয়ে থাকো!”

লজ্জিতমুখে শিবলি রাহিমাহুল্লাহ মন্তব্য করলেন, “একটি শূন্য আখরোটের জন্য এতো ঝগড়া! শূন্যকে ভাগ করে ভাজক হওয়ার এতো ভঙ্গিমা!”

**৪০. তাওহিদের ব্যাখ্যা কী:** তাঁকে তাওহিদের ব্যাখ্যা সম্পর্কে প্রশ্ন করা হলো। তিনি জবাব দিলে, “যে কেউ তাওহিদকে কোনো সংজ্ঞা দ্বারা ব্যাখ্যা দেয়, সে সঠিক রাস্তা হারিয়েছে। যে কেউ একে ইশারার মাধ্যমে বুঝাতে চায়, সে একজন কানকথাদাতা। যে কেউ এটা সম্পর্কে আলোচনা করে সে বুদ্ধিমান। যে কেউ এ ব্যাপারে নিরব সে অজ্ঞ। যে কেউ ভাবে সে তাওহিদে উপনিত হয়েছে সে ফল পায় নি। যে কেউ ভাবে সে এর কাছে গিয়েছে, সে আসলে দূরে। আর তুমি যদি একে মুখে ব্যাখ্যা করো ও ধীশক্তি দ্বারা উপলব্ধি করো, তহলে এটি তোমার মতো একটি কৃত্রিম বস্তু!”

**৪১. আমার দেহ দ্বারা জাহান্নাম পরিপূর্ণ করে দাও:** বর্ণিত আছে, হযরত বায়িজিদ বিস্তামী রাহিমাহুল্লাহকে প্রশ্ন করা হয়েছিল, “পরোপকারিতা কী?” তিনি জবাব দিয়েছিলেন, “আমি আল্লাহকে বলেছি, জাহান্নামের উপর আমার দেহকে একটি সেতুর মতো বানিয়ে দাও। এর ওপর দিয়ে পাপিরা বেহেশতে চলে যাবে। কঠিন শাস্তি থেকে রেহাই পাবে।”

হযরত শিবলী রাহিমাহুল্লাহকে উক্ত কথাটি কেউ একজন জানালো। তিনি বললেন, “কিন্তু আমি আল্লাহকে বলেছি, হে প্রভু! আমার দেহ দ্বারা সমগ্র জাহান্নামকে পরিপূর্ণ করে দিন, যাতেকরে তোমার আর কোনো বান্দাহ এতে প্রবেশের সুযোগই পায় না!”

**৪২. হযরত মনসুর হাল্লাজ ও হযরত শিবলী রাহমাতুল্লাহি আলাইহিমা:** শায়খ আবু বকর শিবলী রাহিমাহুল্লাহ হযরত মনসুর হাল্লাজ রাহিমাহুল্লাহর বিশিষ্ট বন্ধু ও

পীরভাই ছিলেন। উভয় ওলির পীরসাহেব ছিলেন হযরত আবুল ক্বাসিম জুনাইদ বাগদাদী রাহিমাহুল্লাহ।

হযরত হাল্লাজ রাহিমাহুল্লাহ যখন 'আনাল হাক্ব' [আমিই সত্য] বলে চিৎকার দিলেন তখন যুগের প্রায় সকল উলামা ও ওলিআল্লাহগণ বললেন, এটা অতিবাড়াবাড়ি। এমনকি তাঁর পীরসাহেব জুনাইদ রাহিমাহুল্লাহও বললেন, 'তিনি মাতাল হয়ে গেছেন।' শিবলী রাহিমাহুল্লাহকেও জেলে প্রেরণ করা হয় একজন 'পাগল' ব্যক্তি হিসেবে। তিনি প্রথমে হাল্লাজ রাহিমাহুল্লাহর উক্ত চিৎকারকে সমর্থন জানিয়েছিলেন। কিন্তু জুনাইদ রাহিমাহুল্লাহ বললেন, "শিবলীও 'মাতাল হয়ে' সমর্থন করেছেন। এরপর প্রকৃতিস্থ অবস্থায় তিনি [শিবলী] হাল্লাজ রাহিমাহুল্লাহর উক্তিকে প্রত্যাখ্যান করেন।"

মোটকথা, উভয় ওলি 'প্রেমমত্ত' অবস্থায় উক্ত কথাটি সমর্থন করেছিলেন। শিবলী রাহিমাহুল্লাহ সময়মতো এ মগ্নতা থেকে বেরিয়ে আসেন কিন্তু হাল্লাজ রাহিমাহুল্লাহ মৃত্যুর পূর্ব পর্যন্ত এ অবস্থায় ছিলেন। তিনি প্রকৃতিস্থ অবস্থায় ফিরে আসেন নি।

যাক, যেদিন হযরত মনসুর রাহিমাহুল্লাহকে ফাঁসির মঞ্চে নেওয়া হয়েছিল, এর আগেরদিন জেলে থাকাবস্থায় তিনি কিবলামুখী হয়ে দাঁড়ালেন। উচ্চ হালের মধ্যে আল্লাহর সঙ্গে কথাবার্তা শুরু করেন। পরের দিন চেইনে বাঁধা থাকাবস্থায়ই নৃত্য করতে থকেন। তাঁকে এ অবস্থায় নিয়ে যাওয়া হলো।

তখন অনেক লোক তামাশা দেখতে হাজির হয়েছে। হযরত আবু বকর শিবলী রাহিমাহুল্লাহ এগিয়ে যেয়ে হযরত মনসুর রাহিমাহুল্লাহর সম্মুখে কিবলামুখী করে একখানা জায়নামায বিছিয়ে দিলেন। তিনি দুরাকাআত নামায আদায় করলেন। এরপর দল্লাজের নির্দেশে হাল্লাজ রাহিমাহুল্লাহর ওপর মেঘের মতো পাথর নিক্ষেপ শুরু হয়। শিবলী রাহিমাহুল্লাহ এ দৃশ্য দেখে অজ্ঞান হয়ে পড়ে গেলেন। এদিকে হযরত হাল্লাজ মৃত্যুর পূর্ব পর্যন্ত জ্ঞান হারান নি। তাঁকে হাজারবার বেত্রাঘাত করা হলো।

শিবলী রাহিমাহুল্লাহর জ্ঞান ফেরার পর দাঁড়ালেন। সবাই তখনও অসংখ্য ছোটবড়ো পাথর প্রচণ্ড বেগে মনসুর হাল্লাজ রাহিমাহুল্লাহর গায়ে নিক্ষেপ করছিলো। তাঁর শরীর

ক্ষতবিক্ষত হয়ে যায়। ঝরতে থাকে রক্ত অঝোর ধারায়। কিন্তু হযরত মনসুর রাহিমাহুল্লাহ এ করুণ অবস্থার মধ্যেও অট্টহাসি দিচ্ছিলেন।

এরপর মুহাব্বাতের নিদর্শন স্বরূপ হযরত শিবলী রাহিমাহুল্লাহ তাঁর বন্ধুর দিকে একটি গোলাপ ফুল ছুড়ে মারলেন। হযরত মনসুর এটি লক্ষ করলেন। তিনি কেঁদে ফেললেন। করুণ দৃষ্টিতে শিবলী রাহিমাহুল্লাহর দিকে তাকালেন। কেউ তাঁকে প্রশ্ন করলো, "হে মনসুর! এখন আপনি কাঁদছেন কেনো? গায়ে পাথর পড়ার সময় হাসলেন! পাগল হয়ে গেছেন? শিবলী রাহিমাহুল্লাহ তো একটি ফুল নিক্ষেপ করেছেন মাত্র!"

শিবলী রাহিমাহুল্লাহ জবাব দিলেন, "যে লোকগুলো পাথর নিক্ষেপ করছে, তারা তো জানে না কী করছে? কিন্তু আমার বন্ধু শিবলী তো সব জানেন! তিনি কীভাবে ফুল নিক্ষেপ করলেন? এ ফুল আমার দেহে হাজার পাথর থেকেও বেশি ব্যথা দিয়েছে! আল্লাহ তাঁকে ক্ষমা করুন। এ ফুলটি নিক্ষেপ করার কারণে তিনি প্রভুর দরবারে জবাবদিহির সম্মুখীন হবেন! অন্যদেরকে প্রভু মাফ করে দেবেন, করণ তাঁদের এ আমল হচ্ছে অজ্ঞতার মধ্যে- খলিফার নির্দেশ মানতে তারা বাধ্য। তাদের অন্ধত্বের ফলে তারা এটি করতেও পরে। কিন্তু শিবলী? তিনি তো আ'রিফ! আমি তাঁরই জন্য কাঁদছি। এ বিশাল জনতার মধ্যে তিনিই হচ্ছেন একমাত্র ব্যক্তি যিনি পাপকাজ করলেন!"

**মত্যুকালীর অবস্থা**[৬১]

তাঁর ইন্তিকালের তারিখটি ছিলো, হযরত আবদুর রহমান সুলামী রাহিমাহুল্লাহর মতে, ৩৩৪ হিজরির জিলহাজ্জ মাসে। অন্যরা বলেছেন, দিনটি ছিলো উক্ত মাসের শেষ দিন শুক্রবার। ইবনে নাফি' বলেন, মৃত্যুর সন ছিলো ৩৩৫ হিজরি। খতিবে বাগদাদ রাহিমাহুল্লাহ, তারিখে বাগদাদে বলেন, "প্রথমোক্ত সনটি সঠিক। এ সময় তাঁর বয়স হলেছিলো ৮৭ বছর। তাঁকে বাগদাদের খাইরাজান মাকবারায় সমাহিত করা হয়।"

[৬১] বর্ণিত ঘটনাবলী লিপিবদ্ধ করেছেন হযরত কাজী ইয়াদ রাহিমাহুল্লাহ তাঁর 'তারতিবুল মাদারিক' [আয়শা বিউলি কর্তৃক ইংরেজিতে অনূদিত] নামক গ্রন্থে। সূত্র: sunnah.org

হযরত খুলদি বর্ণনা করেন, "আমি হযরতের খাদিম বাকরামকে প্রশ্ন করলাম, 'তাঁর মৃত্যুকালীন অবস্থা কী ছিলো?' তিনি জবাব দেন, 'তিনি আমাকে বললেন, "হে বাকরাম! আমার এক দিরহাম ঋণ অপরিশোধিত ছিলো, মালিককে না পেয়ে পরিশোধ করতে পারি নি। এর বদলে আমি এক হাজার দিরহাম সাদক্বা করেছি ঐ ব্যক্তির নামে। এ মুহূর্তে এ ব্যাপারটি ছাড়া আমার অন্তরে আর কোনো ভাবনা নেই।"

এরপর তিনি পুনরায় বললেন, "হে বাকরাম! আমাকে ওযু কিরিয়ে দাও। নামায আদায় করবো।" আমি ওযু করালাম, তবে তাঁর দাড়ি খিলাল করতে ভুলে গেলাম। তিনি কথা বলতে পারছিলেন না। আমার হাতে ধরে তা দাড়ির উপর রাখলেন। এরপরই তিনি এ মায়াবী ধরার কোল থেকে বিদায় গ্রহণ করে তাঁর চিরকাঙ্ক্ষিত প্রেমাস্পদের নিকট চলে গেলেন। ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন।'"

এরপর হযরত খুলদি রাহিমাহুল্লাহ কাঁদতে লাগলেন। বললেন, "আপনি ঐ ব্যক্তি সম্পর্কে কী বলবেন, যিনি তাঁর জীবনের শেষ মুহূর্তেও শরীয়তের একটি আদবের খেলাফ পর্যন্ত করেন নি?"

হযরত শিবলী রাহিমাহুল্লাহর খাদিম বাকরাম আরো বলেন, "জিলহাজ্জ মাসের শেষ শ্রক্রবার শায়খী শরীরের ব্যথা হেতু কিছু পাতলা অনুভব করেন। তিনি আমাকে জিজ্ঞেস করলেন, "আমরা কী [জুমুআ'র নামায আদায়ের জন্য] মসজিদে যাবো?" জবাব দিলাম, "হ্যাঁ।" তিনি আমার কাঁধের ওপর ভর করে মসজিদের উদ্দেশে যাত্রা করলেন। আমরা যখন অনুলেখদের ইমারতের নিকট আসি তখন একব্যক্তির সঙ্গে সাক্ষাৎ ঘটলো। হযরত তাকে বললেন, "আগামীকাল শায়খের সাথে সাক্ষাৎ করবো। কিছু কাজ আছে।" নামায শেষে আমরা ঘরে ফিরে আসি। তিনি পরের দিন অনেকটা দুর্বল হয়ে পড়লেন। এদিন দিবাগত রাতই তাঁর মৃত্যু হয়। আমাকে বলা হলো, 'এই এই স্থানে একজন উচ্চ পর্যায়ের ওলি বাস করেন। তিনি লাশের গোসল দেন।'

আমি ভোর হওয়ার পূর্বেই লাশের গোসল প্রদানকারী ওলিআল্লাহর ঘরের দরোজার সামনে যেয়ে কড়া নাড়লাম। ভেতর থেকে তিনি বললেন, "আবু বকর শিবলীর মৃত্যু হয়েছে, তাই না?" আমি অবাক হয়ে জবাব দিলাম, "জী ... হযরত! তিনি বিদায় হয়েছেন।" তিনি বাইরে আসলেন। আমি এবার আরো আশ্চর্য হলাম, তিনিই তো

গতকালে যার সঙ্গে সাক্ষাৎ ঘটেছিলো, সে-ই শায়খ! আমি বলে উঠলাম, "লা-ইলাহা ইল্লাল্লাহ! কী বিরাট বিস্ময়!" এরপর তাঁকে জিজ্ঞেস করলাম, "রাতের গভীরে যাঁর উপাসনা করেন তাঁর কসম! আপনি কীভাবে জানলেন, হযরত শিবলী ইন্তিকাল করেছেন?"

তিনি জবাব দিলেন, "নির্বোধ কোথাকার! শিবলী রাহিমাহুল্লাহর আর কী কাজ থাকতে পারে আমার সাথে? তিনি কী গতকাল জুমুআ নামাযে যাওয়ার পূর্বে আমাকে বলেন নি, আগামীকাল আমার সাথে সাক্ষাৎ করবেন, কিছু কাজ আছে?"

হে প্রভু! আপনার প্রিয় বান্দা ও আশিক হযরত শিবলী রাহিমাহুল্লাহর রূহানী ফায়েজ দ্বারা এ অধমকে মালামাল করুন। উপকৃত করুন এ গ্রন্থের সকল পাঠককেও। তাঁর জীবনের বিভিন্ন দিক ও ঘটনাবলী বর্ণনা করতে যেয়ে অনেক ভুল-ত্রুটি হয়েছে। আপনি অনুগ্রহ করে অনাকাঙ্ক্ষিত এসব ভুলের জন্য আমাকে মাফ করুন। হযরত শিবলী রাহিমাহুল্লার গোপন রহস্যাবলী সংরক্ষণ করুন।

**খুলাফাবৃন্দ**

হযরত আবু বকর শিবলী রাহমাতুল্লাহি আলাইহির দুজন মাত্র খলিফার নাম বিভিন্ন জীবনীগ্রন্থে পাওয়া যায়। এরা হচ্ছেন:

১. হযরত শায়খ আবদুল আজিজ বিন আসআদ ইয়ামনী তামিমী রাহিমাহুল্লাহ।

২. হযরত আবুল হাসান নূরী রাহমাতুল্লাহি আলাইহি।

আলহামদুলিল্লাহ! বাগদাদের শায়খ, মজযুব ইলাল্লাহ, ওলিকূল শিরোমণি হযরত আবু বকর শিবলী রাহিমাহুল্লাহর জীবন ও সাধনার ওপর আলোচনার এখানেই সমাপ্তি। ক্বাদিরীয়া সুফি তরিকানুযায়ী পরবর্তী শায়খ হচ্ছেন হযরত আবদুল আজিজ বিন আসাদ ইয়ামনী তামিমী রাহমাতুল্লাহি আলাইহি। ইনশাআল্লাহ! আমরা তাঁর জীবন ও সাধনার ওপর পরবর্তীতে আলোচনা করবো। হে আল্লাহ! আমরা সর্বদাই আপনার পক্ষ থেকে তাওফিক প্রাপ্তির মুখাপেক্ষী।

# শায়খ আবদুল আজিজ বিন আসাদ ইয়ামনী তামিমী রাহমাতুল্লাহি আলাইহি
## (মৃত্যু- ৩৩২ হিজরি, সমাধি- বাগদাদ, ইরাক।)

হযরত আবদুল আজিজ বিন আসাদ ইয়ামনী তামিমী রাহিমাহুল্লাহ ছিলেন বাগদাদের বিখ্যাত ওলি হযরত আবু বকর শিবলী রাহমাতুল্লাহি আলাইহির খলিফা। ইয়ামনে জন্ম নেওয়া এই ওলিআল্লাহ উচ্চ পর্যায়ের জাহিদ ও আবিদ হিসেবে পরিচিত ছিলেন। তাঁর জীবন ও কর্মের ওপর খুব বেশি লেখালেখি হয় নি। এরপরও পাঠকদের অন্তরের খোরাক হিসেবে যেটুকু সম্ভব তথ্যাদি আমরা বিভিন্ন সূত্র থেকে তুলে ধরছি। ওয়ামা তাওফিকী ইল্লাবিল্লাহ।

**বংশপরিচয় ও জন্ম**

বনী তামিম হচ্ছে আরবের একটি প্রসিদ্ধ গোত্র। হযরত ইব্রাহিম আলাইহিসসালাম হচ্ছেন এ বংশের ঊর্ধ্বতন পুরুষ। প্রাচীন যুগে এ বংশের একজন প্রসিদ্ধ গোত্রপতির নাম ছিলো আত-তামিম। তাঁরই নামানুসারে গোত্রের নামকরণ হয়েছে। হযরত ইব্রাহিম আলাইহিসসালাম পর্যন্ত তার নসবনামা হচ্ছে এই:
তামিম ইবনে মূর ইবনে ‘ঈদ, ইবনে আমর ইবনে ইলিয়াস ইবনে মুদার[৬২] ইবনে নাজির ইবনে মা’আদ ইবনে আদনান, ইবনে ইসমাঈল [আ.] ইবনে ইব্রাহিম [আ.]।

ঈসায়ী ৬ষ্ঠ শতকের দিকে আরব উপদ্বীপের পূর্বাঞ্চলে বনী তামিম গোত্রের বসবাস ছিলো। হিজরতের আট বছর পর এ গোত্র ইসলামে দীক্ষিত হয়। রাসূলে করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বনী তামিম গোত্রের প্রশংসা করেছেন। একটি হাদিসে আছে:

عَنْ أَبِي هُرَيْرَةَ قَالَ: مَا زِلْتُ أُحِبُّ بَنِي تَمِيمٍ مُنْذُ ثَلاَثٍ، سَمِعْتُ مِنْ رَسُولِ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ يَقُولُ فِيهِمْ، سَمِعْتُهُ يَقُولُ: «هُمْ أَشَدُّ أُمَّتِي، عَلَى الدَّجَّالِ» ، قَالَ: وَجَاءَتْ صَدَقَاتُهُمْ، فَقَالَ رَسُولُ اللَّهِ صَلَّى اللَّهُ عَلَيْهِ وَسَلَّمَ: «هَذِهِ صَدَقَاتُ قَوْمِنَا» ، وَكَانَتْ سَبِيَّةٌ مِنْهُمْ عِنْدَ عَائِشَةَ، فَقَالَ: «أَعْتِقِيهَا فَإِنَّهَا مِنْ وَلَدِ إِسْمَاعِيلَ»

---

[৬২] মুদার কুরাইশ বংশের একজন ঊর্ধ্বতন পুরুষ ছিলেন।

-"হযরত আবু হুরাইরাহ রাদ্বিআল্লাহু আনহু থেকে বর্ণিত, তিনি বলেন: আমি বনী তামিম সম্পর্কে তিনটি বিষয় রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের কাছ থেকে শুনার পর তাদেরকে ভালোবেসে যাচ্ছি: "তারা আমার উম্মাহর মধ্যে দাজ্জালের বিরুদ্ধে সর্বাধিক দৃঢ়।" যখন তাদের জাকাতের টাকা আসলো তখন রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন: "এটা আমাদের কওমের জাকাত।" আর যখন এদের একজন হযরত আইশা রাদ্বিআল্লাহু আনহার মালিকানায় বন্দীনী ছিলো। তিনি [সা.] বললেন: "এ মহিলাকে মুক্ত করো! কারণ সে হচ্ছে ইসমাঈল [আ.] এর বংশধর।"[৬৩]

আমীরুল মু'মিনীন হযরত আলী ইবনে আবি তালিব রাদ্বিআল্লাহু আনহুর পত্রাদি, তাফসিরুল কুরআন, বর্ণনা ও বাণীর সংকলন 'নাজহাতুল বালাগাহ'[৬৪] কিতাবের পত্র নং ১৮-তে আছে, হযরত আলী রাদ্বিআল্লাহু আনহু বলেন, "মনে রেখো, বনী তামিম এমন একটি বংশ যাদের তারকা এখনও অস্তমিত হয় নি। তাদের মধ্যে একজন মহান ব্যক্তির মৃত্যু হলে অপর আরেকজন তার স্থলাভিষিক্ত হন। ইসলামে দীক্ষিত হওয়ার পর বা এমনকি ইসলামপূর্ব যুগেও এরা কখনো নীচ, হিংসুক কিংবা পরশ্রীকাতর ছিলেন না। তাদের মর্যাদা উঁচু ছিলো। আমাদের সঙ্গে তাদের আত্মীয়তার সম্পর্ক ও বন্ধুত্বপূর্ণ সম্পর্ক বিদ্যমান।"[৬৫]

উক্ত বনী তামিম বংশে দুজন বিখ্যাত ওলির জন্ম হয়। এদের একজন হচ্ছেন আবদুল আজিজ হারিস বিন আসাদ ইয়ামনী তামিমী রাহিমাহুল্লাহ। আর অপরজন হচ্ছেন তাঁরই পুত্র হযরত আবুল ফজল আবদুল ওয়াহিদ ইয়ামনী তামিমী রাহিমাহুল্লাহ। উভয়ে ছিলেন স্ব-স্ব যুগের তরিকতের শাইখুল মাশাইখ।

হযরত আবদুল আজিজ তামিমী রাহিমাহুল্লাহ কতো সনে জন্মগ্রহণ করেছিলেন তার কোনো সুস্পষ্ট বর্ণনা পাওয়া যায় নি। তবে তিনি যে ইয়ামনে জন্মগ্রহণ করেছিলেন

---

[৬৩] সহীহ বুখারি, হাদিস নং ২৫৪৩, আল-মাকতাবাতুশ শামিলা।

[৬৪] এ কিতাবে ২৪১টি বয়ান, ৭৯টি পত্র ও ৪৮০টি বাণী আছে। এর সংকলক ছিলেন, হিজরি ৪র্থ শতকের লেখক শরীফ রাযী। লেখক শিয়া মতাবলম্বী হওয়ায় সবগুলো বর্ণনা সুন্নিদের নিকট গ্রহণযোগ্যতা পায় নি। তবে এখানে বর্ণিত বর্ণনাটির ব্যাপারে কোনো মতানৈক্য আছে বলে আমাদের জানা নেই।

[৬৫] তথ্যসূত্র: revolvy.com

এ ব্যাপারে কারো দ্বিমত নেই। প্রাথমিক শিক্ষা-দীক্ষা শেষে তখনকার আব্বাসী খিলাফতের রাজধানী বাগদাদে চলে যান। সেসময় ওলিকুল শিরোমণি হযরত জুনাইদ বাগদাদী রাহিমাহুল্লাহর প্রধান শাগরিদ ও খলিফা হযরত আবুবকর শিবলী রাহিমাহুল্লাহ উচ্চ পর্যায়ের মযজুব ওলি হিসেবে বাগদাদ শহরে সুপরিচিত ছিলেন।

বাগদাদে বসবাস শুরুর পর তিনি হযরত আবু বকর রাহিমাহুল্লাহর সঙ্গে সাক্ষাৎ করেন এবং তরিকতের রাস্তায় ভ্রমণের জন্য হযরতের মুরিদ হন।

### বিশিষ্ট আবিদ

হযরত শিবলী রাহিমাহুল্লাহর খানক্বায় অবস্থান করে হযরত তামিমী রাহিমাহুল্লাহ কঠোর সাধনায় লিপ্ত হন। অচিরেই তিনি ‘আবিদ’ হিসেবে সবার নিকট পরিচিতি অর্জন করেন। তাঁর আধ্যাত্মিক উচ্চ মাক্বামাতের কথা সবাই জানতেন।

### খলিফা

হযরত তামিমী রাহিমাহুল্লাহর একমাত্র জানা খীলফা ছিলেন তাঁরই সুযোগ্য পুত্র হযরত আবুল ফজল আবদুল ওয়াহিদ ইয়ামনী তামিমী রাহিমাহুল্লাহ।

### ইন্তিকাল

হযরত আবদুল আজিজ হারিস বিন হাসান ইয়ামনী তামিমী রাহিমাহুল্লাহর মৃত্যু সন ছিলো ৩৩২ হিজরি। ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন। বাগদাদেই তিনি সমাহিত আছেন। আল্লাহ তা’আলা তাঁর গোপন রহস্যাবলী সংরক্ষণ করুন।

ক্বাদিরীয়া সুফি তরিকানুযায়ী পরবর্তী শায়খ হচ্ছেন হযরত আবুল ফজল আবদুল ওয়াহিদ ইয়ামনী তামিমী রাহিমাহুল্লাহ। আমরা তাই তাঁরই জীবনালোচার প্রয়াস পাচ্ছি। এ ব্যাপারে মহান আল্লাহর দরবারে আমরা সাহায্য কামনা করি।

## হযরত আবুল ফজল আবদুল ওয়াহিদ ইয়ামনী তামিমী রাহমাতুল্লাহি আলাইহি (মৃত্যু- ৪২৫ হিজরি, সমাধি- বাগদাদ, ইরাক।)

হযরত আবদুল ক্বাদির জিলানী রাহমাতুল্লাহি আলাইহির শায়খ হযরত আবু সাঈদ মুবারক বিন আলী মাখদুমী রাহিমাহুল্লাহ থেকে হযরত আবু বকর শিবলী রাহিমাহুল্লাহ পর্যন্ত তরিকতের সিলসিলা '**জুনাইদিয়া**' নামে পরিচিত ছিলো। শায়খুল মাশাইখ হযরত আবুল ক্বাসিম জুনাইদ বাগদাদী রাহিমাহুল্লাহর নামানুসারে এ নামকরণ। সুতরাং হযরত আবুল ফজল তামিমী রাহিমাহুল্লাহকে বিভিন্ন কিতাব ও লেখায় **জুনাইদিয়া** তরিকার শায়খ হিসেবে উল্লেখ করা হয়েছে।

**জন্ম**

তযরত আবুল ফজল রাহিমাহুল্লাহর পিতা ছিলেন যুগের আরেক শীর্ষস্থানীয় শাইখুল মাশাইখ হযরত আবদুল আজিজ বিন হারিস বিন আসাদ তামিমী রাহিমাহুল্লাহ। তিনি তাঁর তরিকতের শায়খও ছিলেন। আমরা ইতোমধ্যে তাঁর জীবনের ওপর সংক্ষিপ্ত আলোচনা করেছি।

হযরত আবুল ফজল রাহিমাহুল্লাহর জন্ম ও প্রাথমিক জীবন সম্পর্কে খুব বেশি জানা যায় নি। তবে তিনি যে ইয়ামনেই জন্মগ্রহণ করেছিলেন তা নিশ্চিত। এ কারণেই তাঁর নামের শেষে 'ইয়ামনী' শব্দটি ব্যবহৃত হয়। তাঁর জন্ম সন নিয়েও মতানৈক্য আছে জীনবীকারদের মধ্যে। এক বর্ণনামতে ২২৭ হিজরি সনে তাঁর জন্ম হয় এবং ৪২৫ হিজরি ইন্তিকাল করেন। এ হিসেবে তিনি ১৯৮ বছর জীবিত ছিলেন![৬৬] আমাদের মতে এ তথ্যটি সঠিক নয়। প্রায় দুশ বছর কেউ আখিরী জামানায় জীবিত থাকতে পারেন- তা সঠিক বলে মনে হয় না। তবে তাঁর মৃত্যুর হিজরি সন সঠিক বলেই প্রতীয়মান হয়।

জন্মের পর হযরতের নাম রাখা হয় আবদুল ওয়াহিদ। পরবর্তীতে তিনি আবুল ফজল আবদুল ওয়াহিদ ইয়ামনী তামিমী নামে পরিচিত হন। তাঁর পিতার মতো তিনিও 'হানাফি' ফিকহের অনুসারী ছিলেন।

---

[৬৬] দেখুন: https://www.revolvy.com/page/Abu-Al-Fazal-Abdul-Wahid-Yemeni-Tamimi

## হযরতের রূহানিয়্যাত

তাঁর তরিকতের মুর্শিদ ছিলেন স্বীয় পিতা হযরত আবদুল আজিজ তামিমী রাহিমাহুল্লাহ। তিনি শায়খের পক্ষ থেকে খিলাফত লাভও করেন। তবে তিনি বাগদাদে যেয়ে সেখানকার বিখ্যাত ওলিআল্লাহ হযরত আবু বকর শিবলী রাহিমাহুল্লাহর সুহবত লাভেও ধন্য হন। শিবলী রাহিমাহুল্লাহও তাঁকে খিলাফত দান করেন। এ ব্যাপারে হযরত শাহ ওয়ালিউল্লাহ মুহাদ্দিসে দেহলবী রাহিমাহুল্লাহ বলেন: "আবদুল ওয়াহিদ তামিমী রাহিমাহুল্লাহ খিলাফতের খিরক্বা পরিধান করেন তাঁর পিতা আবদুল আজিজ তামিমী ও আবু বকর শিবলী রাহিমাহুল্লাহর কাছ থেকে। এটি তরিকতের বিভিন্ন সিলসিলায় বিদ্যমান আছে।"[৬৭]

হযরত আবুল ফজল রাহিমাহুল্লাহ জীবনের অধিকাংশ সময় ভ্রমণের মধ্যে কাটিয়েছেন। তিনি মানুষকে হিদাআতের দিকে ডাক দেন। তাঁর হাতে অসংখ্য মানুষ বাইআত গ্রহণ করে উপকৃত হয়। মানুষ হযরতকে 'খাদিমুশ শারীয়াহ' [শরীয়তের খাদিম], 'সালিকুত তারিক্বাহ' [তরিকতের সালিক] এবং 'ওয়াক্বিফুল হাক্বিক্বাহ' [হাক্বিক্বাত উন্মোচনকারী] উপাধিতে ভূষিত করে।[৬৮]

## হযরতের অনুপম চরিত্র মাধুর্য

হযরত আবুল ফজল রাহিমাহুল্লাহ অত্যন্ত উচ্চ পর্যায়ের আখলাক্বের অধিকারী ছিলেন। তাঁর চারিত্রিক বৈশিষ্ট্য অনেকটাই খলিফাতুর রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম হযরত আবু বকর সিদ্দীক রাদ্বিআল্লাহু আনহুর মতো ছিলো। তাঁর যুগে তিনি ছিলেন বড়ো মাপের একজন 'আবিদ, জাহিদ এবং ইমামুত তাক্বওয়া। সারাটি জীবন তিনি সুন্নাতে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম পূর্ণাঙ্গরূপে অনুসরণ করেছেন।[৬৯]

## মানুষকে হিদায়াতের প্রতি আহ্বান

আগেই উল্লেখ করেছি, হযরত আবুল ফজল তামিমী রাহমাতুল্লাহি আলাইহি জীবনের অধিকাংশ সময় সফর করে কাটিয়েছেন। এর মূল উদ্দেশ্য ছিলো মানুষকে

---

৬৭ মাসালিকুস সালিহীন।

৬৮ www.revolvy.com

৬৯ 'খাজিনাতুল আসফিয়াহ', খ. ১, পৃ. ৮৯।

শরীয়ত ও তরীকতের রাস্তায় চলার আহ্বান ও উৎসাহিত করা। মূলত এ দুটো রাস্তা সঠিকভাবে পালনের মধ্যেই নিহীত আছে হিদায়াত ও মুক্তির উপায়। শরীয়তের অনুসরণ ছাড়া যেমন তরিকতের সালিক হওয়া যায় না, তেমনি শুধুমাত্র শরীয়তের অনুসরণই কাঙ্ক্ষিত মাক্বামে আরোহণের জন্য যথেষ্ট নয়। তাই তরিকতের মাশাইখে আজম বলেছেন, শরীয়ত ও তরিকত মূলত একই বৃক্ষের দুটি শাখা মাত্র। উভয়টি মিলেই পুরো বৃক্ষ।

হযরত তামিমী রাহিমাহুল্লাহ সে যুগের আব্বাসী খিলাফতের অন্তর্ভুক্ত বিরাট ভূখণ্ডের বিভিন্ন অঞ্চলে ভ্রমণ করেছেন। তাঁরই প্রচেষ্টায় 'জুনাইদিয়া' [পরবর্তীতে ক্বাদিরীয়া] তরিকার বিকাশ ঘটে মুসলিম বিশ্বের বিভিন্ন এলাকায়। অসংখ্য মানুষকে মুরিদ করে আল্লাহপ্রেমের ছোঁয়া দ্বারা মালামাল হতে তিনি সাহায্য করেছেন। তাঁর নেতৃত্বে একদল মুবাল্লিগীনের জামাআত সৃষ্টি হয়। এরা আব্বাসী খিলাফতের অভ্যন্তরস্থ প্রত্যন্ত অঞ্চলে ইসলামের দাওয়াত নিয়ে যান।[৭০]

## খলিফা

আমরা অনেক অনুসন্ধান চালিয়েও হযরত আবুল ফজল তামিমী রাহিমাহুল্লাহর মুরিদান ও খুলাফাবৃন্দের কেনো তালিকা আবিষ্কার করতে পারি নি। তবে ক্বাদিরীয়া সুফি তরিকা সম্পর্কিত সকল কিতাবেই তাঁর একজন খলিফার নাম উল্লেখিত হয়েছে। তিনি হচ্ছেন শায়খ মুহাম্মদ ইউসুফ আবুল ফারাহ তারতুসী রাহমাতুল্লাহি আলাইহি।

## হযরতের ইন্তিকাল

كُلُّ نَفْسٍ ذَائِقَةُ الْمَوْتِ - সবাইকে একদিন মৃত্যুর স্বাদ গ্রহণ করতে হবে।[৭১] তবে কারো মৃত্য আনন্দের বার্তা নিয়ে আসে আর কারোরটি হয় ভীষণ ভয়ঙ্কর। আমরা আল্লাহর দরবারে আশ্রয়প্রার্থী। আল্লাহর বন্ধুজনরা তো মায়াবী এ দুনিয়া থেকে প্রেমাস্পদের সান্নিধ্যে ফিরে যেতে সদাউদগ্রীব। আল্লাহর রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাই বলেছেন: الدُّنْيَا سِجْنُ الْمُؤْمِنِ، وَجَنَّةُ الْكَافِرِ -"দুনিয়া হচ্ছে

---

৭০ প্রাগুক্ত।

৭১ আল-কুরআন, সূরা আলে ইমরান, আয়াত ১৮৫।

মু'মিনদের জন্য কয়েদখানা এবং কাফিরদের জন্য জান্নাত।"[৭২] হে আল্লাহ! দুনিয়ার এ কয়েদখানায় আমাদেরকে যতোদিন জীবিত রাখবেন ততোদিন মু'মিন হিসেবে রাখুন এবং মৃত্যুর সময় আমাদের দৌলতে ঈমানকে সংরক্ষণ রেখে খাতিমা বিল খাইর করে আপনি ও আপনার বন্ধুজনদের সান্নিধ্যে নিয়ে যান। আমীন।

যুগের একজন শ্রেষ্ঠ ওলিআল্লাহ হযরত আবুল ফজল আবদুল ওয়াহিদ ইয়ামনী তামিমী রাহমাতুল্লাহি আলাইহি তাঁর মাহবুবের সান্নিধ্যে চলে যান ৪২৫ হিজরি সনের ২৬শে জমাদিউল আখির মাসে। ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন। আল্লাহ তা'আলা তাঁর এই আপনজনের মাক্বামাত আরো উন্নত করে দিন।

ক্বাদিরীয়া তরিকামতে সিলসিলার পরবর্তী শায়খ হচ্ছেন হযরত শায়খ মুহাম্মদ ইউসুফ আবুল ফারাহ তারতুসী রাহমাতুল্লাহি আলাইহি। অতএব, পরবর্তীতে আমরা হযরত তারতুসী রাহিমাহুল্লাহর জীবন ও সাধনার ওপর আলোচনার আশারাখি। মহান আল্লাহ তা'আলার দরবারে প্রার্থনা: হে আল্লাহ! একমাত্র আপনার সন্তুষ্টিকল্পে উদ্বুদ্ধ আমাদের এ আকাঙ্ক্ষাটুকু পূর্ণ করুন। আমীন।

[৭২] সহীহ মুসলিম [كِتَابُ الزُّهْدِ وَالرَّقَائِقِ], হযরত আবু হুরাইরাহ রাদ্বিআল্লাহু আনহু থেকে বর্ণিত।

# হযরত শায়খ মুহাম্মদ ইউসুফ আবুল ফারাহ তারতুসী রাহমাতুল্লাহি আলাইহি
## (মৃত- ৪৪৭ হিজরি, সমাধি- বাগদাদ, ইরাক।)

সাহেবে কারামত হিসেবে পরিচিত হযরত মুহাম্মদ ইউসুফ আবুল ফারাহ তারতুসী রাহিমাহুল্লাহ যুগের একজন প্রসিদ্ধ ওলিআল্লাহ ছিলেন। সমসাময়িক উলামায়ে কিরাম ও মাশাইখে আজম তাঁকে যুগের একজন শীর্ষস্থানীয় সুফি-দরবেশ হিসেবে সম্মান করতেন।

**জন্ম**

মুহাম্মদ ইউসুফ তারতুসী রাহিমাহুল্লাহ ৪০৭ হিজরি সনে বর্তমান সিরিয়ার তারতুস নামক একটি শহরে জন্মগ্রহণ করনে। তাঁর পিতার নাম ছিলো শায়খ আবদুল্লাহ বিন ইউনুস তারতুস। জন্মের পর তাঁর নাম রাখা হয় মুহাম্মদ ইউসুফ। তাঁর কুনিয়াত হলো আবুল ফারাহ। এছাড়া তিনি আলাউদ্দিন নামেও পরিচিত ছিলেন।

**যুগের কুতুব**

প্রত্যেক যুগেই একজন সর্বোচ্চ পর্যায়ের ওলিআল্লাহ বিদ্যমান থাকেন। তাসাওউফের ভাষায় তিনি হচ্ছেন কুতুব। হযরত মুহাম্মদ ইউসুফ তারতুসী রাহিমাহুল্লাহ তাঁর যুগের কুতুব[৭৩] হিসেবে সুপরিচিত ছিলেন।

**ইন্তিকাল**

হযরত ইউসুফ তারতুসী রাহিমাহুল্লাহর জীবন ও সাধনা সম্পর্কে খুব বেশি কিছু জানা যায় নি। মাত্র ৪০ বছর বয়সে তিনি এ মায়াবী ধরার কোল থেকে বিদায় গ্রহণ করেন। ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন। হিজরি ৪৪৭ সনের শা'বান মাসের ৪ তারিখ তিনি নিজ জন্মস্থান তারতুসে ইহলোক ত্যাগ করেন। এ সময় আব্বাসী খলিফা ক্বাইউম বি আমরিল্লাহ বাগদাদের মসনদে অধিষ্ঠিত ছিলেন। হযরত ইউসুফ তারতুসী রাহিমাহুল্লাহ সিরিয়ার তারতুসেই সমাহিত আছেন। আল্লাহ তা'আলা তাঁকে জান্নাতুল ফিরদাউসের 'আলা মাক্বামে অধিষ্ঠিত করুন।

---

৭৩ 'কুতুব' [قطب] এর শাব্দিক অর্থ 'দণ্ড' বা 'খুঁটি'। পারিভাষিক অর্থ 'সর্বোচ্চ পর্যায়ের আধ্যাত্মিক স্তরে উন্নীত ওলিআল্লাহ'।

**খলিফা**

**হযরত মুহাম্মদ ইউসুফ আবুল ফারাহ তারতুসী রাহিমাহুল্লাহর একজন মাত্র খলিফার নাম পাওয়া যায়। তিনি হচ্ছেন, শায়খ ইব্রাহিম আবুল হাসান আলী হাসিমী হানকারী রাহমাতুল্লাহি আলাইহি।**

কাদ্বিরীয়া সিলাসিলা মুতাবিক পরবর্তী শায়খ হচ্ছেন শায়খ ইব্রাহিম আবুল হাসান আলী হাসিমী হানকারী রাহমাতুল্লাহি আলাইহি। তিনি ছিলেন গাউসুল আজম হযরত আবদুল ক্বাদির জিলানী রাহমাতুল্লাহি আলাইহির দাদাপীর। ইনশাআল্লাহ! এখন আমরা হযরত শায়খ হানকারী রাহিমাহুল্লাহর জীবন ও সাধনার ওপর আলোচনা করবো। তাওফিকদাতা একমাত্র আল্লাহ তা’আলা।

# শায়খ ইব্রাহিম আবুল হাসান আলী বিন মুহাম্মদ হাসিমী হানকারী রাহমাতুল্লাহি আলাইহি

## (মৃত- ৪৪৬ হিজরি, সমাধি- বাগদাদ, ইরাক।)

ক্বাদিরীয়া তরিকার এই মহাত্মন শায়খুল মাশাইখ যুগের একজন শ্রেষ্ঠ ওলিআল্লাহ ছিলেন। ইলমে শরীয়তের ওপরও তাঁর অগাধ জ্ঞান ছিলো। তাঁকে 'শাইখুল ইসলাম' উপাধিতে ভূষিত করেন সমসাময়িক মাশাইখে আজম। তাঁর হাজার হাজার মুরিদান ছিলেন। ইমামুত তরিকত গাউসুল আজম শায়খ আবদুল ক্বাদির জিলানী রাহমাতুল্লাহি আলাইহির মুর্শিদ হযরত আবু সাঈদ মুবারক মুখাররিমী রাহিমাহুল্লাহও হযরত আবুল হাসান রাহিমাহুল্লাহর সুহবতে দীর্ঘ ১৮ বছর কাটিয়েছিলেন। হযরত আবুল হাসান সারা জীবন সুন্নাতে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের অনুসরণ করেছেন।

**জন্ম**

ইরাকের মসুল শহরের নিকটস্থ হানকার নামক একটি গ্রামে ৪০৯ হিজরি সনে হযরত আবুল হাসান রাহিমাহুল্লাহর জন্ম হয়। এসময় ২৫তম আব্বাসী খলিফা ছিলেন ক্বাদির বিল্লাহ। তাঁর খিলাফতকাল ছিলো ৩৮০ থেকে ৪২২ হিজরি পর্যন্ত।

হযরত আবুল হাসান হানকারী রাহিমাহুল্লাহর বিখ্যাত খলিফা হযরত আবু সাঈদ মুবারক মুখাররিমী রাহিমাহুল্লাহ উচ্চ পর্যায়ের আবিদ ছিলেন। তিনি স্বীয় পীরের জীবন ও সাধনা এবং অন্যান্য বিষয়ে বেশ কিছু গ্রন্থ প্রণয়ন করেন। সাহাবায়ে কিরাম রিদ্বওয়ানুল্লাহি তা'আলা আজমাঈনের জীবন ও আখলাক্বের ওপরও তিনি উন্নতমানের গ্রন্থাদি লিখেন। তিনি মুতাজিলা ফিরক্বার বিরুদ্ধে সোচ্চার ছিলেন।[৭৪]

**বংশ পরিচয় ও নামকরণ**

হযরত আবুল হাসান রাহিমাহুল্লাহর পূর্বপুরুষ ছিলেন রাসূলে করিম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের চাচাতো ভাই আবু সুফিয়ায় জায়িদ রাদ্বিআল্লাহু আনহু। তাঁর নসবনামা বিভিন্ন কিতাবে বর্ণিত হয়েছে। যথা:- হযরত আবুল হাসান হানকারী,

---

[৭৪] মাসালিকুস সালিকীন, পৃ. ৩২৮।

পিতা শায়খ মুহাম্মদ জাফর, পিতা শায়খ ইউসুফ, পিতা শায়খ মুহাম্মদ, পিতা শায়খ শরীফ উমর, পিতা শায়খ শরীফ আবদুল ওয়াহাব, পিতা হযরত আবু সুফিয়ান জায়িদ রাদ্বিআল্লাহু আনহু।[৭৫]

হযরত আবুল হাসান রাহিমাহুল্লাহর নাম কী ছিলো এ ব্যাপারে বেশ ইখতিলাফ বিদ্যমান। বিভিন্ন বর্ণনায় তাঁর নাম ‘মুহাম্মদ বিন মাহমুদ’, ‘আলী বিন মাহমুদ’, ‘আলী বিন ইউসুফ’ ও ‘আলী বিন মুহাম্মদ’ লিপিবদ্ধ আছে। তবে অধিকাংশ ইতিহাসবিদ তাঁর নাম ছিলো ‘আলী বিন মুহাম্মদ’ বলেছেন।[৭৬]

## শিক্ষা

লেখক ইবনে খিলক্বান বলেন, হযরত আবুল হাসান রাহিমাহুল্লাহ শরীয়ত ও তরিকতের ওপর উচ্চতর জ্ঞানার্জন করেছিলেন। যুগের শীর্ষস্থানীয় উলামা ও মাশাইখে আজমের সুহবত লাভে তিনি ধন্য হন। ইসলামী শিক্ষার মূল বিষয়বস্তু যেমন ফিকাহ ও হাদিসে তাঁর দক্ষতা ও জ্ঞানের পরিধি ছিলো অত্যন্ত প্রশস্ত। তিনি হযরত আবু উলা মিসরি রাহিমাহুল্লাহর সাক্ষাৎ লাভ করেন। তাঁর থেকে হাদিসও বর্ণনা করেছেন। শরীয়ত ও তাসাওউফের ওপর তিনি অগাধ জ্ঞানের অধিকারী ছিলেন। যুগের উলামা-মাশাইখ তাঁকে ‘শাইখুল ইসলাম’ নামে ভূষিত করেন।[৭৭]

## সুলুকের রাস্তায়

সুলুকের রাস্তায় পাড়ি জমানোর পূর্বে শাইখুল ইসলাম হযরত আবুল হাসান হানকারী রাহিমাহুল্লাহ সে যুগের মুসলিম বিশ্বের সর্বত্র সফর করেছেন। এসব সফরে যুগের শ্রেষ্ঠ উলামা-মাশাইখের সাথে তাঁর সাক্ষাৎ ঘটে। অবশেষে যেদিন তিনি হযরত আবুল ফারাহ তারতুসী রাহিমাহুল্লাহর খানক্বায় প্রবেশ করেন, সেদিন থেকে তাঁর সফরের ইতি ঘটে।

হযরত আবুল হাসান রাহিমাহুল্লাহ সে যুগের শাইখুত তরিকত হযরত শায়খ আবুল ফারাহ তারতুসী রাহিমাহুল্লাহর মুরিদ হয়ে সুলুকের রাস্তায় পাড়ি জমান। ইলমে ফিকাহ ও হাদীসের ওপর এতো উচ্চ পর্যায়ের জ্ঞানবান ব্যক্তি হওয়া সত্ত্বেও তিনি

---

৭৫ ‘তাজকিরা হামিদীয়া’, ‘তাজকিরা কুতবিয়া’ ও ‘আজকারে কলন্দরিয়া’; সূত্র, ‘জিকরে হাসান’, পৃ. ২৬২।

৭৬ জিকরে হাসান।

৭৭ ‘আদ-দারুল মুনযিম’, খ.২, পৃ. ১০৭। সূত্র: মাশাইখে ক্বাদিরীয়া (ইংরেজি অনুবাদ), পৃ ১৮২।

অনুধাবন করেছিলেন যে, হাক্বিক্বাতের জ্ঞান কখনও কিতাব অধ্যয়নে হাসিল হয় না। সুদির্নিষ্ট ও শরীয়তসম্মত পদ্ধতি অবলম্বন করে আমলী চেষ্টা-সাধনা ও খাস করে আল্লাহর অনুগ্রহ প্রাপ্তি ছাড়া এ জ্ঞানের অধিকারী কেউ হতে পারেন নি। তিনি এটাও বুঝতে পারেন যে, চেষ্টা-সাধনা ও আমল সঠিকভাবে আঞ্জাম দেওয়ার একমাত্র রাস্তা হচ্ছে মুর্শিদে কামিলের সুহবত লাভ। সুতরাং তাঁর যুগের জুনাইদিয়া তরিকার একজন শ্রেষ্ঠ ওলি হযরত আবুল ফারাহ তারতুসী রাহিমাহুল্লাহর হাতে বাইআত গ্রহণ করে সুলুকের রাস্তায় কঠোর সাধনায় নিমজ্জিত হন।

হযরত আবুল হাসান রাহিমাহুল্লাহর জীবনীকারগণ লিখেন, তাঁর মুজাহাদা-মুশাহাদা ও উবুদিয়াতের মাত্রা এ পরিমাণ ছিলো যে, দীর্ঘদিন তিনি দিনের বেলা রোজা রেখেছেন ও সারারাত আল্লাহর ইবাদত-বন্দেগিতে কাটিয়েছেন। কোনো কোনো সময় তিনদিনে একবার খাবার মুখে দিতেন। ইশা ও তাহাজ্জুদের মধ্যস্থ সময়ের ভেতর তিন খতম কুরআন তিলাওয়াত করতেন। ‘আনওয়ারে সুফিয়্যাহ’ নামক কিতাবে আছে, দৈনিক ১০ খতম কুরআন শরীফ তিলাওয়াত করতেন।[৭৮]

**একটি ভবিষ্যদ্বাণী**

একদিন হযরত আবুল হাসান রাহিমাহুল্লাহকে কেউ প্রশ্ন করলো, “হযরত! আপনি কী শাইখুল ইসলাম?”

তিনি জবাবে বললেন, “আমি দ্বীনের ওপর বৃদ্ধ হয়েছি। আমার পরবর্তী বংশধরদের মধ্যে একটি দল থাকবে, যারা রাজা-বাদশাহদের সম্মুখে উপস্থিত হবে। তাদের মর্যাদা হবে খুব উঁচু। এদের কেউ কেউ খুব ধনী হবে, অন্যরা হবে গরীব।”

হযরতের এ ভবিষ্যদ্বাণী অক্ষরে অক্ষরে পরিপূর্ণ হয়েছিল। তাঁর সাহেবজাদা শায়খ জাহির রাহিমাহুল্লাহ তরিকতের উচ্চতর শায়খ ছিলেন। তিনি হানকারের শায়খ হিসেবে প্রসিদ্ধি লাভ করেন।

হযরতের নাতি শায়খ মূসা রাহিমাহুল্লাহ হানকার ছেড়ে সিতান নামক অঞ্চলে যেয়ে তাসাওউফের খিদমাত করেছেন।

---

[৭৮] ‘মাসালিকুস সালিহীন’, খ. ১, পৃ. ৩২৮; ‘আনওয়ারে সুফিয়্যাহ’, পৃ. ১২১।

শায়খ মূসা রাহিমাহুল্লাহর সাহেবজাদা শায়খ আবু আলী রাহিমাহুল্লাহ ছিলেন খুব সাহসী ব্যক্তি। তিনি সিতান ছেড়ে চলে যান কিচ মাকরান নামক শহরে। সেখানকার মানুষ তাদের স্বৈরাচারী শাসনকর্তার ওপর ভীষণভাবে ক্ষুব্ধ ছিলো। তারা তাকে শাসকের পদ থেকে সারিয়ে হযরত আবু আলী রাহিহুল্লাহকে সুলতান নির্বাচিত করে। সুলতান আবু আলী রাহিমাহুল্লাহর এক পুত্রের নাম ছিলো রাশীদুদ্দীন। তিনি যখন পরিণত বয়সে পদার্পণ করেন তখন সুলতান তাঁকে রাজ্যের শাসনভার সমজিয়ে দেন। এরপর সুলতান আবু আলী রাহিমাহুল্লাহ বাকি জীবন নির্জনে কাটান আল্লাহর ইবাদত-বন্দেগী ও জিকরুল্লাহর মাঝে।

এসময়ই হযরত সাইয়্যিদ আহমদ তিরমিযী রাহিমাহুল্লাহ কিচ মাকরান শহরে যেয়ে স্বীয় পরিবারবর্গসহ স্থায়ীভাবে বসবাস শুরু করেন। সুলতান রাশীদুদ্দীনের এক পুত্রসন্তান ছিলেন। তাঁর নাম ছিলো শাহজাদা বাহাউদ্দীন। হযরত তিরমিযী রাহিমাহুল্লাহর মেয়ে বিবি হাজ্জ ও শাহজাদা বাহাউদ্দীন বিবাহবন্ধনে আবদ্ধ হন। তাঁদের ঔরশে মোট তিনজন পুত্রসন্তানের জন্ম হয়। এরা হচ্ছেন শাহজাদা জামালুদ্দীন, শাহজাদা জিয়াউদ্দীন ও শাহজাদা হামিদুদ্দীন হাকিম। শেষোক্ত ব্যক্তি তরিকতের শায়খ ছিলেন। তিনি পরবর্তীতে ‘সুলতানে তারিকীন’ খেতাবে ভূষিত হন।

পরবর্তীতে সুলতান হিসেবে অধিষ্ঠিত হন শাহজাদা বাহাউদ্দীন। পরে তিনি সিংহাসন ছেড়ে দেন তাঁর ভাই শায়খ শাহাবুদ্দিন আবুল বাক্বার নিকট। বাহাউদ্দীনের দুজন পুত্রসন্তানের দেখভালের দায়িত্ব নেন নতুন সুলতান শাহাবুদ্দিন। এ দুজনের নাম ছিলো শায়খ হাকিম ও শায়খ রুকনুদ্দিন হাতিম।

কিছুদিন পর শায়খ বাহাউদ্দীন বৃদ্ধ বয়সে স্বীয় পুত্রদ্বয় শায়খ জামালুদ্দীন ও শায়খ জিয়াউদ্দীনকে নিয়ে পবিত্র হজ্জ পালনের উদ্দেশ্যে মক্কা মুকাররমায় যান। হারামাইন শিরীফাইন ভ্রমণ শেষে ফেরার পথে ইয়ামন সালিহা নামক স্থানে শায়খ বাহাউদ্দীন ইন্তিকাল করেন। পিতার মৃত্যুতে শোকাহত পুত্রদ্বয়ের মন চাইলো না, সে স্থান ছেড়ে জন্মভূতিমে ফিরে আসতে। সুতরাং এ দুজন শায়খের বংশধর ইয়ামন সালিহায় এখনও বিদ্যমান আছেন।

এদিকে সুলতান শাহাবুদ্দিন সিংহাসনের ভার স্বীয় ভাতিজা হামিদুদ্দীনের হাতে ন্যস্ত করেন। কিছুদিন পরই শাহাবুদ্দিন মারা যান।

উক্ত বর্ণনা থেকে হযরত শায়খ আবুল হাসান হানকারী রাহিমাহুল্লাহর ভবিষ্যদ্বাণীর সত্যতা সুস্পষ্টভাবে প্রমাণিত হলো।[৭৯]

### সমকালীন যুগের জগতখ্যাত শাইখবৃন্দ

হযরত আবুল হাসান হানকারী রাহিমাহুল্লাহর যুগ ছিলো শরীয়ত ও তরিকতের স্বর্ণযুগ। এ ইলমী গবেষণার যুগে অনেক ইমাম-উলামা-মাশাইখ জীবিত ছিলেন। তাঁদের জীবনভর জ্ঞানচর্চা, শরীয়ত ও তাসাওউফের ওপর গভীর তথ্যানুসন্ধান ও সাধনার সুফল আজো মুসলিম জনতা এবং অমুসলিম বিশ্বসমাজও উপকৃত হচ্ছেন এবং কিয়ামত পর্যন্ত হতে থাকবেন। নিচে সমকালীন যুগের কয়েকজন বিশ্ববিখ্যাত উলামা-মাশাইখের নাম উল্লেখ করছি।

১. হুজ্জাতুল ইসলাম ইমাম আবু হামিদ গাযালী রাহিমাহুল্লাহ [৪৫০-৫০৫ হি / ১০৫৮-১১১১ ঈ.]
২. ইমাম হাফিজ দারাকুতনী রাহিমাহুল্লাহ। [৩০৬-৩৮৫ হি. / ৯১৮-৯৯৫ ঈ.]
৩. শাইখুল হানাফিয়া ইমাম কুদুরী রাহিমাহুল্লাহ। [৩৬২-৪২৮ হি. / ৯৭৩-১০৩৭ ঈ.]
৪. দার্শনিক ও চিকিৎসক ইবনে সিনা রাহিমাহুল্লাহ। [৩৭০-৪২৯ হি. / ৯৮০-১০৩৭ ঈ.]
৫. ইমাম বাইহাকী রাহিমাহুল্লাহ। [৩৮৪-৪৫৮ হি. / ৯৯৪-১০৬৬ ঈ.]
৬. হযরত শায়খ আবদুল ক্বাহির জুরযানী রাহিমাহুল্লাহ। [৪০০-৪৭১ হি. / ১০০৯-১০৭৮ ঈ.]
৭. হযরত শায়খ আবুল হাসান খিরক্বানী রাহমাতুল্লাহি আলাইহি। [৩৫২-৪২৪ হি. / ৯৬৩-১০৩৩ ঈ.]

[৭৯] 'জিকরে হাসান' দ্রঃ।

## খুলাফাবৃন্দ ও বংশধর

হযরতের কজন খলিফা ছিলেন তার কোনো তলিকা পাওয়া যায় নি। তবে দুজন সম্পর্কে বিভিন্ন কিতাবে উল্লেখিত আছে। এরা হচ্ছে তাঁরই সুযোগ্য পুত্র হযরত শায়খ জাহির রাহিমাহুল্লাহ এবং হযরত শায়খ আবু সাঈদ মুবারক মুখাররিমী রাহিমাহুল্লাহ। হযরতের বংশধর সম্পর্কে ইতোমধ্যে তথ্যাদি তুলে ধরেছি। তাঁর সন্তান হযরত জাহিদ রাহিমাহুল্লাহর বংশধররা পরবর্তীতে পাক-ভারতের বাহারপুর, শিয়ালকোট, লাইলপুর ও লাহুরে বসতি স্থাপন করেছিলেন। এখনও তাদের অনেকে বিভিন্ন গ্রামের মালিক আছেন।[৮০]

## হযরতের ইন্তিকাল

ইব্রাহিম আবুল হাসান আলী বিন মুহাম্মদ হাসিমী হানকারী রাহমাতুল্লাহি আলাইহি তাঁর মাহবুবের ডাকে সাড়া দিয়ে ৪৪৬ হিজিরি সনের ১লা মুহাররম পৃথিবী থেকে চিরবিদায় গ্রহণ করেন। ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন। তিনি বাগদাদের নিকটস্থ স্বীয় জন্মস্থান হানকারে সমাহিত আছেন। আল্লাহ সুবহানাহু ওয়াতা'আলা হযরতের মাক্বামাত আরো উন্নত করুন। তাঁর রুহানী ফায়েজ দ্বারা আমাদেরকে মালামাল করুন।

ক্বাদিরীয়া তরিকা মুতাবিক পরবর্তী শায়খ হচ্ছেন হযরত শায়খ আবু সাঈদ মুবারক মুখাররিমী রাহিমাহুল্লাহ। ইমামুত তরিক্বত গউসুল আজম শায়খ আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহ হচ্ছেন তাঁর সুযোগ্য খলিফা। হযরত মুখাররিমী রাহিমাহুল্লাহর জীবন ও সাধনা সম্পর্কে বিস্তারিত জানা যায় নি। এরপরও পাঠকদের খোরাক যোগাতে আমরা আপ্রাণ চেষ্টা চালাবো। তাঁর সম্পর্কে যেটুকু সম্ভব তথ্যাদি পরবর্তী পৃষ্ঠাসমূহে তুলে ধরবো ইনশাআল্লাহ। ওয়ামা তাওফিকী ইল্লাবিল্লাহ।

---

[৮০] জিকরে হাসান।

# হযরত শায়খ আবু সাঈদ মুবারক মুখাররিমী রাহমাতুল্লাহি আলাইহি
## (মৃত- ৫১৩ হিজরি, সমাধি- বাগদাদ, ইরাক।)

তিনি ছিলেন একাধারে মুহাদ্দিস, ফকীহ এবং সুফি শায়খ। হযরত ইমাম আহমদ ইবনে হাম্বল রাহিমাহুল্লাহ কর্তৃক প্রতিষ্ঠিত ফিকহের অনুসারী এই যুগশ্রেষ্ঠ ওলিআল্লাহ ছিলেন ক্বাদিরীয়া তরিকার প্রতিষ্ঠাতা হযরত শায়খ আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহর মুর্শিদ ও উস্তাদ।

**জন্ম ও শিক্ষা**

হযরত আবু সাঈদ মুখাররিমী[৮১] রাহিমাহুল্লাহ মসুলের নিকটবর্তী হানকার নামক স্থানে জন্মগ্রহণ করেন। এখানেই তাঁর পীর সাহেব হযরত আবুল হাসান রাহিমাহুল্লাহরও জন্ম হয়। বিভিন্ন কিতাবে হযরত আবু সাঈদের জন্মসন ৪০৩ হিজরি বলে লিপিবদ্ধ করা হয়েছে।

জন্মস্থান হানকার থেকে পরিবারবর্গ বাগদাদের নিকটস্থ আল-মুখাররিম নামক ছোট্ট একটি শহরে স্থায়ীভাবে বসবাসের উদ্দেশ্যে চলে আসেন। সুতরাং হযরত আবু সাঈদ রাহিমাহুল্লাহর জীবনের প্রায় সবটুকু সময়ই এই মুখাররিম শহরে অতিবাহিত হয়। এ কারণেই তিনি মুখাররিমী হিসেবে পরিচিত হন। 'নেকলেসেস অফ জেম' নামক কিতাবে আছে, ইয়াজিদ ইবনে মুখাররিম এর কয়েকজন সন্তান সর্বপ্রথম এখানে বসবাস শুরু করেছিলেন। এ কারণে এটির নামকরণ হয়েছে, আল-মুখাররিম।

প্রাথমিক শিক্ষাশেষে আব্বাসী খিলাফতের রাজধানী ও জ্ঞান-বিজ্ঞান চর্চার তখনকার পৃথিবীর শ্রেষ্ঠ কেন্দ্রস্থল বাগদাদে গিয়ে উচ্চপর্যায়ের লেখাপড়া করেন। হাদিস ও ফিকাহ শাস্ত্রে পারদর্শী হয়ে ওঠেন উচ্চ মেধাসম্পন্ন হযরত আবু সাঈদ রাহিমাহুল্লাহ।

---

[৮১] কোনো কোনো বর্ণনায় তাঁর নাম 'মাখজূমী' উল্লেখিত হয়েছে। তবে 'Necklaces of Gems' নামক গ্রন্থের লেখক শায়খ মুহাম্মদ ইবনে ইয়াহইয়া তাদিফী বলেন, তাঁর নামের সঠিক উচ্চারণ হচ্ছে মুখাররিমী।

## ‘বাবুল আযাজ’ মাদরাসা প্রতিষ্ঠা

বাগদাদের ‘বাবুল আযাজ’ নামক স্থানে হযরত আবু সাঈদ মুখাররিমী রাহিমাহুল্লাহ একটি মাদরাসা প্রতিষ্ঠা করেন। পরবর্তীতে এ মাদরাসার দায়িত্ব নেন হযরতের প্রধান খলিফা হযরত শায়খ আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহ। এখানে বসেই তিনি সুলুকের ওপর উচ্চাঙ্গের বর্ণনা করেছেন।[৮২]

## একটি বিশেষ কারামত

হযরত আবু সাঈদ রাহিমাহুল্লাহ ‘ওলি তারাশ’ [ওলি সৃষ্টিকারী] ছিলেন। তিনি যখনই আন্তর্দৃষ্টি দ্বারা কারো প্রতি তাকাতেন তখনই ঐ ব্যক্তির হৃদয় থেকে গ্বাইরুল্লাহর সকল ভেজাল বের হয়ে যেতো। সৃষ্টি হয়ে যেতো অন্তরে খোদাপ্রেমের অনুরাগ। অনুরূপ তিনি যখন কাউকে জড়িয়ে [মুআনাকা] ধরতেন তখনও ঐ ভাগ্যবান ব্যক্তিটি ওলিতে পরিণত হয়ে যেতেন।

## খলিফার উচ্চ প্রশংসা

আগেই বলেছি, হযরতের প্রধান খলিফা ছিলেন শাইখুত তরিকত হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লা। হযরত আবু সাঈদ রাহিমাহুল্লাহ তাঁর এ খলিফা সম্পর্কে উচ্চ প্রশংসা করেছেন। বলেছেন, “শায়খ আবদুল ক্বাদির [রাহিমাহুল্লাহ] আমার নিকট থেকে খিরক্বা প্রাপ্ত হন। আর আমিও তাঁর নিকট থেকে খিরক্বা লাভ করেছি। আমরা উভয়েই একে অন্য থেকে আধ্যাত্মিক সুফল পেয়েছি।”

## সাহেবে কারামত

হযরত আবু সাঈদ মুখাররিমী রাহমাতুল্লাহি আলাইহি কারামতওয়ালা বুজুর্গ ছিলেন। বিলায়াতের সিলসিলায় তাঁর মর্যাদা উচ্চ পর্যায়ে ছিলো। ইমামুত তরিকত শায়খ আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহকে খিলাফত প্রধানকালীন ঘটনাটি আমরা পরবর্তীতে বর্ণনা করবো ইনশাআল্লাহ। এতেই হযরতের উচ্চ মাক্বমাতের স্বরূপ পাঠকরা বুঝতে সক্ষম হবেন বলে আমরা মনে করি।

---

[৮২] প্রগুক্ত।

## হযরতের খুলাফাবৃন্দ

হযরতের অনেক খলিফা ছিলেন। কিন্তু তাঁর প্রধান খলিফা হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহ হওয়ায় কেউই অন্যদের নাম লিপিবদ্ধ করেন নি।

## ইন্তিকাল

হযরত আবু সাঈদ মুখাররিমী রাহিমাহুল্লাহ ৫১৩ হিজরি সনে এ মায়াবী পৃথিবী থেকে বিদায় গ্রহণ করেন। ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন। আল্লাহ তা'আলা তাঁকে দীর্ঘ হায়াতে তায়্যিবাহ দান করেছিলেন। তিনি ১১০ বছর এ পৃথিবীর বুকে জীবিত ছিলেন। স্বীয় প্রতিষ্ঠিত বাগদাদের বাবুল আযাজ মাদরাসা সংলগ্ন স্থানে হযরতের সমাধি অবস্থিত।

ক্বাদিরীয়া তরিকার পরবর্তী শায়খ হচ্ছেন, ইমামুত তরিকত হযরত শায়খ মুহিউদ্দীন আবদুল ক্বাদির জিলানী রাহমাতুল্লাহি আলাইহি। সুতরাং আমরা এখন বিখ্যাত এই ওলিআল্লাহর জীবনের বিভিন্ন দিক নিয়ে বিশদ আলোচনার প্রয়াস পাচ্ছি। আমরা আল্লাহর পবিত্র দরবারে প্রার্থনা করি, হে মহান কুদ্দুস জিন্দা খোদা! আপনার এ মহান ওলির জীবনালোচনার নিয়ত করছি আপনার পবিত্র নাম স্মরণ করে। আমরা আবদার জানাই আপনার নিকট, সঠিক তথ্যনির্ভর এবং হৃদয়োন্মচনী একটি লেখা যাতে পাঠকদের উপহার দিতে পারি, আমাদেরকে সে তাওফিক দান করুন। আপনার ইচ্ছা ছাড়া কারোর ক্ষমতা নেই ভালো কিছু করার।

# ইমামুত তরিকত হযরত সাইয়্যিদ শায়খ মুহিউদ্দীন আবদুল ক্বাদির জিলানী রাহমাতুল্লাহি আলাইহি[৮৩]
## (মৃত- ৫৬১ হিজরি, সমাধি- বাগদাদ, ইরাক।)

তিনি ছিলেন বিখ্যাত ক্বাদিরীয়া সুফি তরিকার প্রতিষ্ঠাতা, স্বীয় যুগের শ্রেষ্ঠ ওলিআল্লাহ হযরত শায়খ সাইয়্যিদ মুহিউদ্দীন আবু মুহাম্মদ আবদুল ক্বাদির জিলানী রাহমাতুল্লাহি আলাইহি।

**বংশ পরিচয়**

হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহর পিতা এবং মাতা উভয় দিক থেকে সাইয়্যিদ তথা হুজুর পুর নূর সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের বংশধর ছিলেন। পিতার দিক থেকে তাঁর নসবনামা হচ্ছে: মুহিউদ্দীন আবু আবদুল ক্বাদির, পিতা- আবু সালেহ জঙ্গি দোস্ত মূসা, পিতা- আবু আবদুল্লাহ, পিতা- ইয়াহইয়া জাহিদ, পিতা- মুহাম্মদ, পিতা- দাউদ, পিতা- মূসা, পিতা- আবদুল্লাহ, পিতা- মূসা জাওন, পিতা- আবদুল্লাহ মাহদি [মুজাল], পিতা- হাসানুল মুছান্না, পিতা- আমীরুল মু'মিনীন হযরত আবু মুহাম্মদ হাসান [রা.], পিতা- আমীরুল মু'মিনীন হযরত আলী ইবনে আবি তালিব [রা.]। সুতরাং তিনি হুসাইনী সাইয়্যিদ ছিলেন।

মাতার দিক থেকেও তিনি সাইয়্যিদ ছিলেন। তাঁর মাতার নাম সাইয়্যিদা বিবি উম্মুল খাইর ফাতিমা রাহমাতুল্লাহি আলাইহা। তিনি ছিলেন নবীজী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের আদুরে দুলালী হযরত ফাতিমা রাদ্বিআল্লাহু আনহার বংশধর। হযরত

---

[৮৩] হযরত গউসুল আজম জিলানী রাহিমাহুল্লাহর জীবন ও সাধনার ওপর অনেক গ্রন্থ রাচিত হয়েছে। এ প্রসঙ্গে তাঁর জীবনালোচায় আমরা যেসব গ্রন্থ থেকে তথ্যাদি সংগ্রহ করেছি তার মধ্যে উল্লেখযোগ্য কটি হলো: ১. "নাজমুয জাহিরা" - ইবনে তুযজি হারভি (রাহ.); ২. "মুনতাজাম" - ইবনে জাওযী (রাহ.); ৩. "তারিখে কাবির" - হাফিজ জাহাবী (রাহ.); ৪. "তাবাক্বাত" - ইবনে রজব হাম্বলী (রাহ.); ৫. "কিতাবুত তারিখ [আল-বিদায়া ওয়ান নিহায়া]" - ইবনে কাছির (রাহ.); ৬. "তারিখে বাগদাদ" - ইবনে নাজ্জার (রাহ.); ৭. "তাবাক্বাতুল কুবরা" - আবদুল ওয়াহহাব শা'রানী (রাহ.); ৮. "ক্বাওয়াইদুল জাওয়াহির" - মুহাম্মদ বিন ইয়াহইয়া তাদিফী (রাহ.); ৯. "বাহজাতুল আসরার"- আবুল হাসান আলী শাতুনুফী (রাহ.); ১০. "গাউছুল আযম" - আবদুল হক মুহাদ্দিসে দেহলভী (রাহ.); ১১. "নুযহাতুল খাতিরিল ফাতির ফী মানাক্বিবে শায়খ আবদিল ক্বাদির" - মুল্লা আলী ক্বারী (রাহ.); ১২. "তাফরীহুল খাতির ফী মানাক্বিবে শাইখ সৈয়্যদুনা আবদুল ক্বাদির" - সৈয়দ আবদুল ক্বাদির আরবেলী (রাহ.)।

হুসাইন রাদ্বিআল্লাহু আনহু ছিলেন তাঁর উর্ধতন পূর্বপুরুষ। সুতরাং হযরত জিলানী রাহিমাহুল্লাহ হাসানী সাইয়্যিদও ছিলেন।

## জন্ম ও শিক্ষা

হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহর জন্মের পূর্ব থেকেই তাঁর আগমনের বেশ কিছু ইশারা-ইঙ্গিত পরিলক্ষিত হয়েছিল। সমসাময়িক ও পূর্ব যুগের একাধিক তরিকতের শাইখুল মাশাইখ হযরতের আবির্ভাবের ভবিষ্যদ্বাণী করেছিলেন। নিচে এ সম্পর্কিত কয়েকটি বর্ণনা তুলে ধরছি।[৮৪]

**১. শাইখুল মাশাইখ আবুল ক্বাসিম জুনাইদ বাগদাদী রাহমাতুল্লাহি আলাইহি:** হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহর যুগের প্রায় দুশ বছর পূর্বে তিনি জিবীত ছিলেন। বাগদাদের বিখ্যাত এই ওলিআল্লাহ একদা উচ্চ পর্যায়ের হালের অবস্থায় বলেন: "আমাকে জানানো হলো যে, হিজরি ৫ম শতকের শেষের দিকে একজন ওলির জন্ম হবে। তাঁর নাম হবে আবদুল ক্বাদির এবং উপাধি হবে মুহিউদ্দীন। তিনি জিলান নামক স্থানে জন্মগ্রহণ করবেন। তবে বাগদাদে স্থায়ীভাবে বসবাস করবেন।"

**২. ইমাম হাসান আসকারী রাহমাতুল্লাহি আলাইহি:** শায়খ আবু মুহাম্মদ রাহিমাহুল্লাহ বর্ণনা করেন, ইন্তিকালের পূর্বে শায়খ আসকারী রাহিমাহুল্লাহ তাঁর জুব্বা হযরত শায়খ মা'রুফ কারখী রাহিমাহুল্লাহর হাতে তুলে দিয়ে বললেন, 'এটি শায়খ আবদুল ক্বাদির জিলানীকে দেবেন।' হযরত মা'রুফ কারখী রাহিমাহুল্লাহ এ জুব্বাটি হযরত জুনাইদ বাগদাদী রাহিমাহুল্লাহর নিকট হস্তান্তর করেন। তিনি হস্তান্তর করেন হযরত শায়খ দানূরী রাহিমাহুল্লাহর নিকট। এরপর অন্যান্য শায়খের হাত হয়ে এটি শায়খ আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহর নিকট আসে ৪৯৭ হিজরি সনে।[৮৫]

**৩. শায়খ আবু বকর বিন হাও'আর রাহিমাহুল্লাহ:** তিনি গউসুল আজম শায়খ আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহর পূর্বের যুগে জীবিত ছিলেন। বাগদাদের একজন বিশিষ্ট ওলিআল্লাহ হিসেবে পরিচিতি এই শায়খ একদিন এক মজলিসে উপস্থিত থাকাকালে বলেন: "ইরাক্বে ৭ জন আক্বতাব [উচ্চপদস্থ ওলি] আছেন। তাঁরা হচ্ছেন:
১. শায়খ মা'রুফ কারখী রাহিমাহুল্লাহ।

---

[৮৪] এ বর্ণনাগুলোর সূত্র হচ্ছে এই ইন্টারনেট সাইট: sufiwiki.com/Abdul_Qadir_Jilani
[৮৫] 'মাখযানুল ক্বাদিরীয়া', সূত্র: sufiwiki.com

২. শায়খ ইমাম আহমদ ইবনে হাম্বল রাহিমাহুল্লাহ।
৩. শায়খ বিশরে হাফী রাহিমাহুল্লাহ।
৪. শায়খ মানসুর বিন আম'আর রাহিমাহুল্লাহ।
৫. শায়খ আবুল ক্বাসিম জুনাইদ বাগদাদী রাহিমাহুল্লাহ।
৬. শায়খ সাহল বিন আবদুল্লাহ তুশতারী রাহিমাহুল্লাহ।
৭. শায়খ আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহ।"

শায়খ আবু বকর রাহিমাহুল্লাহর মুরিদ সাইয়্যিদ আবু মুহাম্মদ রাহিমাহুল্লাহ এ তালিকাভুক্ত শায়খদের কথা শুনে স্বীয় মুর্শিদকে প্রশ্ন করলেন: "ইয়া শাইখী! আমরা এ তালিকার ৬ জন ওলির নাম শুনেছি ও তাঁদেরকে জানি। কিন্তু সপ্তম ব্যক্তির নাম শুনি নি- কে এই আবদুল ক্বাদির জিলানী?" শায়খ আবু বকর রাহিমাহুল্লাহ জবাব দিলেন, "আবদুল ক্বাদির রাহিমাহুল্লাহ একজন অনারব এবং উচ্চ পর্যায়ের ওলি। তিনি ৫ম হিজরি শতকের শেষের দিকে জন্মগ্রহণ করবেন। তিনি বাগদাদে বসবাস করবেন।"[৮৬]

**৪. ইমাম মুহাম্মদ বিন সাঈদ ঝানজানী রাহিমাহুল্লাহ:** তাঁর স্বরচিত 'নুযহাতুল খাওয়াতির' গ্রন্থে তিনি বলেন, "হযরত শায়খ আবি আলী হাসান ইয়াসারাজুঈ রাহিমাহুল্লাহর যুগ থেকে হযরত শায়খ আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহর যুগ পর্যন্ত যতো ওলির জন্ম হয়েছে, সবাই হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহর আগমনের ভবিষ্যদ্বাণী করে গেছেন।"

হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহর জন্ম তরিখ সম্পর্কে দুটি বর্ণনা বিদ্যমান। প্রথমটি হলো ১ম রমজান ৪৭০ হিজরি। দ্বিতীয়টি হলো তিনি জন্মগ্রহণ করেন ২য় রমজান ৪৭০ হিজরি। অধিকাংশ জীবনীকার দ্বিতীয় তারিখটিকে গ্রহণ করেছেন। তিনি পারস্যের জিলান অঞ্চলের নাইফ নামক স্থানে জন্মগ্রহণ করেন।

---

[৮৬] 'বাহজাতুল আসরার', সূত্র প্রাগুক্ত।

## জন্মকালীন ঘটনা

১. তাঁর জন্মের সময় মাতা ফাতিমার বয়স ছিলো প্রায় ৬০ বছর। সাধারণত এতো বেশি বয়সে মহিলারা গর্ভবতী হাওয়ার ক্ষমতা হারিয়ে ফেলেন।

২. তাঁর জন্মের আগের দিন জিলান অঞ্চলে প্রায় এগারো শত সন্তানের জন্ম হয়। এদের সবাই আল্লাহর খাস বান্দা হওয়ার সৌভাগ্য লাভ করেন।

৩. হযরত আবু সাঈদ মূসা রাহিমাহুল্লাহ বর্ণনা করেন: "শায়খ আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহর পিতা স্বপ্নে দেখলেন, হযরত নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাঁকে বললেন, "হে আমার পুত্র আবু সালেহ! আল্লাহ তোমাকে একটি পুত্রসন্তান দান করেছেন, যে আমার আপনজন এবং আল্লাহর প্রিয় বান্দাহ। তাঁর বেলায়েতের স্তর খুব উপরে।"[৮৭]

## প্রাথমিক জীবন ও শিক্ষা

শিশুকাল থেকেই শায়খ আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহ অন্যান্য সমবয়সীদের তুলনায় ভিন্ন ছিলেন। তাঁর মধ্যে গাম্ভীর্য ও অন্যমনস্কতা বিরাজ করতো। তিনি আল্লাহর জিকিরও করতেন। অল্প বয়সেই তিনি পিতৃহারা হন। তাঁর দাদা আবদুল্লাহ সামাঈ রাহিমাহুল্লাহ তাঁর ভরণপোষণের দায়িত্ব নেন। তাঁর এ ওলিআল্লাহ দাদার নিকট থেকে তিনি বিশেষভাবে উপকৃত হন। প্রাথমিক শিক্ষা-দীক্ষা দাদার হাতেই সম্পাদিত হয়।

যখন তাঁর বয়স ৪ কিংবা ৫ বছর, তখন মাতা ফাতিমা তাঁকে জিলানের স্থানীয় একটি মাদরাসায় পাঠান। তিনি ১০ বছর বয়স পর্যন্ত এ মাদরাসায় লেখাপড়া করেন। এ সময়কার একটি অত্যাশ্চর্য ঘটনার কথা বিভিন্ন জীবনীগ্রন্থে লিপিবদ্ধ আছে। ঘটনাটিকে পূর্ণাঙ্গ সত্যায়িত করার কোনো উপায় নেই। একমাত্র আল্লাহ তা'আলাই এ ব্যাপারে সর্বাধিক অবগত। নিচে এটি বর্ণিত হলো।

**ফিরিশতাদের দ্বারা স্বাগত:** শিশু হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহ যখনই মাদরাসার অভ্যন্তরে প্রবেশ করতেন, তখনই তাঁর চোখে পড়তো উজ্জ্বল নূরারী চেহারাসম্পন্ন কিছু লোক তাঁর সম্মুখে হাঁটছেন। তিনি এদের কাউকে চিনতেন না। এ ব্যাপারটি তাঁর পুত্র সাইয়্যিদ আবদুর রাজ্জাক রাহিমাহুল্লাহ বর্ণনা করেছেন। তিনি বলেন, "একদিন কেউ একজন হযরতকে প্রশ্ন করলেন, আপনি কখন জানলেন যে, আল্লাহ তা'আলা আপনাকে ওলায়াতের মাক্বামে উন্নীত করেছেন?

---

[৮৭] প্রাগুক্ত।

আল্লাহ তা'আলা আপনাকে ওলায়াতের মাক্বামে উন্নীত করেছেন? তিনি জবাব দিলেন, 'আমি যখন ১০ বছরের বালক, তখন দেখতাম ফিরিশতারা আমার সাথে হাঁটতেন। মাদরাসার অভ্যন্তরে প্রবেশ করার পর এরা বলতেন, 'আল্লাহর বন্ধুকে অগ্রসর হতে দাও! আল্লাহর বন্ধুকে অগ্রসর হতে দাও!' আমি তখনই বুঝতে পারি যে, আল্লাহ তা'আলা আমাকে অনুগ্রহ করে তাঁর ওলায়েত দান করেছেন।'"[৮৮]

## দাদার ইন্তিকাল

হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহর দাদা হযরত আবদুল্লাহ সামাঈ রাহিমাহুল্লাহ উক্ত মাদরাসায় হযরতের পড়াশোনার সময়ই ইন্তিকাল করেন। ফলে তাঁর লেখাপড়ার দায়িত্ব পড়ে স্বীয় মহিয়সী মাতা ফাতিমার ওপর। তিনি এ দায়িত্ব সঠিকভাবেই পালন করেন। হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহর বয়স যখন ১৮ বছর তখন নিম্নোক্ত অত্যাশ্চর্য ঘটনাটি সংঘটিত হয়।

## ষাঁড়ের জবানে কথা শ্রবণ

একদিন হযরত আবদুল ক্বাদির রাহিমাহুল্লাহ জিলানের উদ্দেশ্যে যাত্রা করেন। গন্তব্যস্থলে পৌঁছুয়ে তিনি একটি রাস্তা ধরে হাঁটছিলেন। দেখতে পেলেন, সামনেই একটি ষাঁড়, ধীরে ধীরে এগুচ্ছে। তিনি এটির পেছনে পেছনে কিছুদূর পর্যন্ত অগ্রসর হলেন। হঠাৎ ষাঁড়টি ঘুরে দাঁড়িয়ে স্পষ্ট ভাষায় তাঁর সঙ্গে কথা বলা শুরু করে দিল! বললো, "ওহে! তোমাকে এসব কাজের জন্য বানানো হয় নি, কিংবা এগুলো করার নির্দেশ দেওয়া হয় নি!" এরপর ষাঁড়টি দ্রুত সেখান থেকে প্রস্থান করলো। হযরত জিলানী রাহিমাহুল্লাহ কিছুক্ষণ অবাক হয়ে সেখানে দাঁড়িয়ে রইলেন। এরপর তিনি বাড়ির দিকে পা বাড়ালেন। মাতার নিকট ঘটনাটি বর্ণনা করলেন। তাঁকে আবদার জানালেন, "মা, আমি উচ্চতর লেখাপড়া ও আধ্যাত্মিক ইলম অর্জনের লক্ষ্যে বাগদাদে যেতে চাই। আপনি আমাকে অনুমতি দিন।" তখন ৭৭ বছয় বয়স্কা বৃদ্ধা মাতা আন্তরিকভাবে এ আবদার গ্রহণ করে নিলেন। হযরত জিলানী রাহিমাহুল্লাহকে বাগদাদে প্রেরণের সকল আয়োজন করলেন।

---

[৮৮] বাহজাতুল আসরার - আবুল হাসান আলী শাতুনুফী (রাহ.)।

**বাগদাদের উদ্দেশ্যে যাত্রাকালে মায়ের উপদেশ**

বৃদ্ধ বয়সে সাধারণত মা-বাবা নিজের সন্তানাদির খিদমতের মুখাপেক্ষী থাকেন। জীবন সায়াহ্নে সন্তানাদির দায়িত্ব হয় মা-বাবাকে দেখভাল করা। ঠিক যেমনটি মা-বাবা ছোটকালে তাদেরকে লালন-পালন করেছিলেন। হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহর বয়স যখন ১৮ বছর তখন তাঁর মন উচ্চশিক্ষা অর্জনে আকুল হয়ে ওঠে। মাতা ফাতিমা জানতেন তাঁর এ সন্তান সাধারণ নয়। তিনি যে একদিন ওলিকূল শিরোমণির মর্যাদায় ভূষিত হবেন সেটা তিনি বুঝতে পেরেছিলেন। বাগদাদে যেতে তাঁকে অনুমতি দিলেন ও ভ্রমণের সকল আয়োজন শেষ করলেন।

আগেকার যুগে দীর্ঘ ভ্রমণে কেউই একা যেতো না। বড় বড় দল বা কাফেলা এক সঙ্গে ভ্রমণ করতেন। সাথে থাকতো সফরের রসদপত্র, মালামাল, খাবার-পানীয় ও বাহন হিসেবে উট, ঘোড়া ও খচ্চর। আঁকাবাঁকা রাস্তায় চলতো কাফেলা। পাড়ি দিতে হতো ছোট-বড় জঙ্গল ও জনশূন্য মরুভূমি। সুতরাং ভ্রমণকালে কাফেলা কখনো নিরাপদ ছিলো না। বনদস্যুরা আক্রমণ করে লুটিয়ে নিতো কাফেলার সর্বস্ব। এমনকি অনেককে নির্মমভাবে হত্যাও করতো।

বিদায়ক্ষণে সায়্যিদা উম্মুল খাইর ফাতিমা পুত্র আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহর জন্য খাস দিলে দু'আ করলেন। এরপর বললেন, "বাবা আবদুল ক্বাদির! আমি খুব বৃদ্ধ বয়সে পদার্পণ করেছি। মনে হয়, তোমার সঙ্গে আর দেখা হবে না। তবে মৃত্যুর পূর্ব পর্যন্ত তোমার জন্য আমি আল্লাহর দরবারে দু'আ করতে থাকবো। মহাবিশ্বের পালনকর্তা মহান আল্লাহ তা'আলা তোমাকে সফল করুন। দান করুণ উচ্চতর আধ্যাত্মিক জ্ঞান।" ফাতিমার চোখ বেয়ে অশ্রু পড়তে লাগলো। হযরত আবদুল ক্বাদির রাহিমাহুল্লাহ মাকে জড়িয়ে ধরলেন। ফাতিমা আবার বললেন, "তোমার মরহুম পিতা আমার নিকট ৮০ দিনার রেখে গেছেন। এ থেকে ৪০ দিনার তোমাকে দিচ্ছি। বাকি ৪০ দিনার তোমার ভাই সাইয়্যিদ আবু আহমদ আবদুল্লাহর জন্য আমার নিকট রেখে দিলাম"। এরপর তিনি ৪০ দিনার আবদুল ক্বাদির রাহিমাহুল্লাহর জামার হাতার ভেতর সেলাই করে লুকিয়ে রাখলেন। আবার দু'আ করে ফাতিমা বললেন, "হে আমার প্রিয় পুত্র! তোমাকে আমি ভ্রমণে যাত্রার প্রাক্কালে একটি উপদেশ দিচ্ছি। কখনও মিথ্যা বলবে না। সর্বদা সত্য কথা বলবে। মিথ্যা বলার ধারণাও মনের ভেতর স্থান দেবে না।"

যুবক হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহ বললেন, "মাগো আমার! আমি আমার হৃদয় থেকে প্রতিজ্ঞা করলাম, আমি সর্বদা তোমার এ উপদেশকে মান্য করে চলবো।" এরপর সাইয়্যিদা ফাতিমা পুত্রকে জড়িয়ে ধরে কপালে চুমু খেলেন। মায়ের মায়া-মুহাব্বতের চোখে প্রিয় পুত্রের চেহারা পানে শেষ বারের মতো গভীর দৃষ্টিপাত করলেন। বললেন, "যাও বাবা আবদুল ক্বাদির! আল্লাহর সন্তুষ্টি অর্জনের উদ্দেশ্যে যাত্রা করো। তিনি তোমার সাথে আছেন। তিনিই তো তোমার সাহায্যকারী ও অভিভাবক।" মা ও পুত্রের চোখ দুটো বেয়ে অশ্রু ঝরতে লাগলো। শুরু হলো আব্বাসী খিলাফতের রাজধানী বাগদাদ পানে দীর্ঘ ভ্রমণ।

**ভ্রমণকালীন সেই বিখ্যাত ঘটনা**

প্রিয় মায়ের কাছ থেকে বিদায় নিয়ে কাফেলার সঙ্গে হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহ চলতে থাকেন। কয়েকবার বৃদ্ধ মায়ের দিকে ফিরে ফিরে তাকান। তিনি জানতেন হয়তো, হয়তো মা-জননীর চেহারা তিনি আর কোনোদিন দেখবেন না। এরপর কয়েকদিনের পথ পাড়ি দিয়ে কাফেলা হামাদান শহরে নিরাপদে পৌঁছুলো। এখানে যাত্রাবিরতি শেষে কাফেলা পুনরায় ভ্রমণ শুরু করে।

পথিমধ্যে কাফেলা একটি গভীর জঙ্গলের ভেতর দিয়ে যাচ্ছিলো। তখন ৬০ জনের একটি বড়ো দস্যু দল উন্মুক্ত তরবারি হাতে কাফেলার ওপর হামলা চালায়। এ ডাকাত দলের নেতার নাম ছিলো আহমদ বাদাওয়ী। খুব দুর্দান্ত ও নির্মম অত্যাচারী এ ডাকাতের কথা শুনলেই মানুষ ভয়ে কাঁপতে থাকতো। কাফেলার ক্ষমতা ছিলো না বাদাওয়ীর বিরুদ্ধে দাঁড়ানোর। সবাই আত্মসমর্পণ করলো ও মূল্যবান মালামাল ডাকাত সর্দারের হাতে তুলে দিল। বাদাওয়ী সব মালামাল একত্রিত করে সকল দস্যুদের মধ্যে বণ্টন করা শুরু করলো। কাফেলার সদস্যরা বন্দী অবস্থায় অদূরে দাঁড়িয়ে এ দৃশ্য অবলোকন করছিলো। হযরত আবদুল ক্বাদির রাহিমাহুল্লাহও নিরবে দাঁড়িয়ে সবকিছু দেখছিলেন। ডাকাতদের কয়েকজন অস্ত্র হাতে বন্দীদের দেহে পুনরায় তল্লাশি শুরু করে। তারা দেখছিলো কারোর নিকট আরো কিছু মূল্যবান জিনিসপত্র লুকানো আছে কী না। তবে বালক আবদুল কাদির রাহিমাহুল্লাহর দেহ কেউই তালাশ করলো না। সবাই ভাবলো, এ বালকের নিকট আর কী-ই বা থাকতে পারে। তবে একজন ডাকাত হঠাৎ তাঁর নিকট উপস্থিত হলো। কড়া গলায় প্রশ্ন করলো,

"হে বালক! তোমার নিকট কোনো মূল্যবান জিনিস আছে কী?"

তিনি জবাব দিলেন, “আছে! আমার নিকট ৪০ দিনার আছে।”
ডাকাত একথা শুনে অট্টহাসিতে ফেটে পড়লো। সে যুবক আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহর নিকট থেকে সরে গেলো। ভাবলো, এ যুবক মশকরা করছে!

আরো কিছুক্ষণ পর, আরেক ডাকাত এসে যুবক আবদুল কাদিরকে একই প্রশ্ন করলো। তিনি এবারও একই উত্তর দিলেন, “আমার নিকট ৪০ দিনার আছে।” এ ডাকাতও ভাবলো, বালকটি মশকরা করছে।

এরপর সকল ডাকাত একত্রিত হয়ে একে অন্যের সঙ্গে বালক আবদুল কাদির রাহিমাহুল্লাহর ‘মশকরা’ নিয়ে হাসাহাসি শুরু করলো, “তার নিকট ৪০ দিনার আছে! হা! হা! হা!”[৮৯]

ডাকাতদের হাসি-তামাশা সর্দার আহমদ বাদাওয়ীর দৃষ্টি আকর্ষণ করলো। সে একজনকে নির্দেশ দিলো, “যাও! ঐ বালককে আমার নিকট নিয়ে এসো।”

হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহ সামনে আসার পর সর্দার প্রশ্ন করলো, “কী হে বালক? তোমার নিকট ৪০ দিরহাম আছে শুনলাম। কথাটি কী সত্যি?”
তিনি আগের মতোই জবাব দিলেন, “জী হাঁ! আমার কাছে ৪০ দিনার আছে।”
বাদাওয়ী বললো, “দেখি কোথায় আছে! বের করো।”

হযরত জিলানী রাহিমাহুল্লাহ জামার হাতা দেখিয়ে বললেন, “এখানেই আছে। আমার মাতা দিনারগুলো সেলাই করে লুকিয়ে রেখেছেন!” ডাকাত উঠে এসে জামার হাতা ছিড়ে ফেললো। এ্যা! সত্যিই তো? ৪০টি দিনার বেরিয়ে আসলো। আহমদ বাদাওয়ী ও তার ডাকাতদল অবাক হয়ে গেলো। সর্দার জিজ্ঞেস করলো, “হে যুবক! আমরা তো কেউই জানতাম না- বা বিশ্বাস করি নি, তোমার নিকট এতো বেশি দিনার লুকানো আছে। তাহলে কেনো তুমি আমাদেরকে বলে দিলে?”

---

[৮৯] জানা থাকা দরকার যে, সে যুগে ৪০ দিনার বিরাট অঙ্কের টাকা ছিলো। এতো টাকা একজন বালকের নিকট থাকবে তা বিশ্বাসযোগ্য না থাকায়, ডাকাতরা ভেবেছিলো তিনি মশকরা করছেন। তাছাড়া টাকা থাকলেও তো ডাকাতদেরকে বলে দেওয়ার কথা ছিলো না।

হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহ জবাব দিলেন, "এ সফর শুরুর সময় আমার বৃদ্ধা আম্মাজানকে প্রতিশ্রুতি দিয়েছিলাম, জীবনে কখনও মিথ্যা বলবো না। তাহলে বলুন, হে সর্দার! আমি কীভাবে মাকে দেওয়া প্রতিশ্রুতি ষাটজন মাত্র ডাকাতের ভয়ে ভঙ্গ করি?"

একথা শুনে আহমদ বাদাওয়ীর চোখ দুটো অশ্রুতে ভিজে গেলো। নিজেকে বড়ো ছোট মনে হলো। কাঁদুনে সুরে মন্তব্য করলো, "হে মহান যুবক! তোমার মায়ের নিকট দেওয়া ওয়াদা রক্ষার্থে, আজকে যে আনুগত্যের নিদর্শন দেখালে- তাতে সত্যিই নিজেকে অতি ছোট্ট বলে মনে হচ্ছে। লজ্জায় আমার মাথা হেট হয়ে গেছে। আমি তো দীর্ঘদিন যাবৎ আমার সৃষ্টিকর্তা প্রভুর নির্দেশ ও আনুগত্য থেকে দূরে সরে আছি! আমার কী উপায় হবে?"

ডাকাত সর্দার আহমদ বাদাওয়ী কাঁদতে কাঁদতে বেঁহুশ হয়ে গেলেন। ছুটে এসে হযরত আবদুল ক্বাদির জিলানীর পায়ে পড়লেন। যুবক আবদুল ক্বাদির রাহিমাহুল্লাহ তাঁকে কাঁধে ধরে উঠালেন। আহমদ বাদাওয়ী ভীষণ লজ্জিত হয়ে আল্লাহর দরবারে তাওবা করতে লাগলেন। ডাকাতদলের সবাই এ দৃশ্য দেখে আবেগাপ্লুত হয়ে পড়লো। নিজেদের গোনাহের জন্য লজ্জিত হলো। সকলে একসাথে যুবক আবদুল ক্বাদির রাহিমাহুল্লাহকে ঘিরে দাঁড়িয়ে তাওবা করলো। প্রতিজ্ঞা করলো, আর কোনোদিন তারা ডাকাতি করবে না। দস্যুবৃত্তি চিরতরে ছেড়ে দেবে। এরপর তারা কাফেলার সদস্যদের নিকট লুণ্ঠিত সব মালামাল ফেরৎ দিলো।

পরবর্তীতে গাউসুল আজম হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহ এ ঘটনার কথা স্মরণ করে বলেছিলেন, "এ ৬০ জন ডাকাতই সর্বপ্রথম আমার হাতে তাওবা করেছিলো।"

**বাগদাদে অবস্থানের প্রাথমিক দিনগুলো**

হিজরি ৪৮৮ সন [১০৯৫ ঈসায়ী]। বাগদাদের মসনদে অধিষ্ঠিত আছেন খলিফা মুনতাসির বিল্লাহ। এ বছরই যুগের গউস হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহ বাগদাদে আগমন করেন। আব্বাসী খেলাফতের মধ্যে দুর্বলতা হেতু সমগ্র মুসলিম জনপদে তখন শুরু হয়েছে অরাজকতা। খলিফাগণ দুনিয়াবী

বিলাসিতায় গা ভাসিয়ে দিয়েছেন। মুসলিম উম্মাহের মধ্যে ইসলামী তাহজিব-তামাদ্দুন ও মূল্যবোধ সর্বনিম্নে পৌঁছুয়েছে।

বাগদাদে আসার দীর্ঘ ভ্রমণ শেষে হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহর নিকট মায়ের দেওয়া সেই ৪০ দিনার প্রায় শেষ হয়ে যায়। কিছুদিনের মধ্যেই তিনি শূন্যহস্ত হয়ে পড়েন। বাধ্য হয়ে উপোস থাকতে হয় দিনের পর দিন। জীবনরক্ষার্থে তিনি ছুটে গেলেন বাগদাদের অদূরে খসরুজ নামক বাজারে। তিনি অনুসন্ধান করেন হালাল খাদ্যের। কিন্তু দেখতে পেলেন, সেখানে অনেক নিঃস্ব দরবেশ একই উদ্দেশ্যে উপস্থিত হয়েছেন। তাঁরাও হন্যে হয়ে হালাল খাদ্যের সন্ধানে লিপ্ত। এখানে হালাল খাদ্য পাওয়া যাবে না। ফের যাত্রা করলেন বাগদাদের দিকে। পথিমধ্যে সাক্ষাৎ ঘটলো জিলান থেকে আগত এক মুসাফিরের সাথে।

মুসাফির জিজ্ঞেস করলেন, "হে যুবক! জিলান থেকে আসা যুবক আবদুল ক্বাদির কোথায় আছেন বলতে পারবেন?"
শায়খ জবাব দিলেন, "আমিই আবদুল ক্বাদির।"
মুসাফির হযরতের হাতে এক টুকরো স্বর্ণখণ্ড তুলে দিয়ে বললেন, "আপনার আম্মাজান এটি আপনাকে দিয়েছেন।"

হযরত জিলানী রাহিমাহুল্লাহ আল্লাহর পবিত্র দরবারে শুকরিয়া জ্ঞাপন করলেন। প্রিয় মা-জননীর খবরা-খবর জানলেন। এরপর তিনি পুনরায় ঐ খসরুজ বাজারের দিকে পা বাড়ালেন।

সেখানে পৌঁছুয়ে দরবেশদের মধ্যে স্বর্ণখণ্ড ভাগ করে বণ্টন করলেন। নিজের জন্য সামান্য অংশ রাখলেন। এরপর বাগদাদে ফিরে আসলেন।

তিনি বেশ কিছু খাবার প্রস্তুত করলেন। গরীবদের দাওয়াত করে নিয়ে আসলেন এবং তাদের সঙ্গে বসে খাবার খেলেন। এভাবেই বাগদাদের প্রাথমিক দিনগুলো অতিহাবিত হয় হযরত আবদুল ক্বাদির জিলানী রাহমাতুল্লাহি আলাইহির।

## শরীয়তের উচ্চতর প্রাতিষ্ঠানিক জ্ঞানার্জন

তখন বাগদাদের নিযামিয়া বিশ্ববিদ্যালয় ছিলো পৃথিবীবিখ্যাত বিদ্যাপীঠ। এখানে ইসলামী বিষয়বস্তু ছাড়াও বিজ্ঞান এবং দর্শনের ওপর উচ্চতর অধ্যয়ন হতো। হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহ বেশ কজন বিখ্যাত শিক্ষকের নিকট এ প্রতিষ্ঠানে বিভিন্ন বিষয়ে অধ্যয়ন করেন। এসব বিষয়ের মধ্যে ছিলো:

১. ফিকাহ্ [চার মাজহবের মাসআলা-মাসাঈল]।
২. তাফসিরুল কুরআন।
৩. সুন্নাতে রাসূলে করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম।
৪. হাদিস শরীফ।
৬. আরবি ভাষা ও ব্যাকরণ।

হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহ হাম্বলী মাজহাবের অনুসারী ছিলেন। তিনি হাম্বলী ফিকাহ অধ্যয়ন করেন হযরত আবু সাঈদ মুখাররিমী রাহিমাহুল্লাহর নিকট। তাঁর তাফসির, সুন্নাহ ও হাদিস শাস্ত্রের উস্তাদ ছিলেন হযরত আবু গালিব আহমদ ও হযরত আবু ক্বাসিম আলী রাহমাতুল্লাহি আলাইহিমা। তিনি নিযামিয়া বিশ্ববিদ্যালয়ের পরিচালক হযরত আবু জাকারিয়া ইয়াহইয়া তাবরিজী রাহিমাহুল্লাহর নিকট আরবি ভাষা ও ব্যাকরণ অধ্যয়ন করেন।[৯০]

## মুর্শিদের হাতে বাইআত গ্রহণ

হযরত শায়খ আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহর ফিকাহ শাস্ত্রের উস্তাদ হযরত শায়খ আবু সাঈদ মুখাররিমী রাহিমাহুল্লাহ জুনাইদিয়া তরিকার একজন যুগশ্রেষ্ঠ ওলিআল্লাহ ছিলেন। বাগদাদের নিযামিয়া মাদরাসায় অধ্যয়নকালে এই উস্তাদের নিকট হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহ বাইআত গ্রহণ করেন। এরপর মুর্শিদের নির্দেশে নিয়মিত জিকির-আজকার ও মুরাক্বাবা-সাধনায় নিমগ্ন হন।

## অধ্যয়নকালীন কঠিন দিনগুলো

অধ্যয়নকালে বাগদাদের জীবন খুব কঠিন ছিলো হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহর জন্য। তিনি কঠোর পরীক্ষার সম্মুখীন হন। হযরত নিজেই বলেছেন, “বাগদাদে পড়াশুনাকালীন সময় আমার ওপর এতোই কঠিন ও নিষ্ঠুর কষ্ট-

---

[৯০] শায়খ মুহাম্মদ বিন ইয়াহইয়া তাফিদী রাহি, প্রণীত ‘ক্বাওয়াইদুল জাওয়াহির’ দ্র:।

কাঠিন্যতা পতিত হয় যে, এগুলো যদি কোনো পাহাড়ে রাখা হতো, তাহলে তা দিখণ্ডিত হয়ে যেতো!"

তিনি আরো বলেছেন, "যখনই দুঃখ-কষ্টের মাত্রা বেড়ে আমার জন্য অসহনীয় হয়ে ওঠতো তখন আমি রাস্তার উপর শুয়ে গড়াগড়ি করতে করতে আল-কুরআনের এই পবিত্র আয়াত দুটি পাঠ করতাম:

فَإِنَّ مَعَ الْعُسْرِ يُسْرًا * إِنَّ مَعَ الْعُسْرِ يُسْرًا

-"নিশ্চয় কষ্টের সাথে স্বস্তি রয়েছে। অবশ্যই, কষ্টের সাথে স্বস্তি রয়েছে।" [সূরা ইনশিরাহ : ৫-৬]
উক্ত আয়াতদ্বয় তাকরার করে নিজেকে সান্ত্বনা দিতাম।"

দারস শেষে তিনি বাগদাদের নিকটস্থ জঙ্গলে চলে যেতেন। সময় সময় জঙ্গলে বসে সারারাত আল্লাহর জিকির করে কাটিয়ে দিতেন। আবহাওয়া ঠাণ্ডা, গরম যাই হতো তিনি তার পরোয়া করতেন না। ক্লান্তিবোধ করলে পাথরের ওপর মাথা রেখে মাটিতে পড়ে বিশ্রাম নিতেন। এসব জিকিরের সময় তাঁর মাথায় থাকতো পাগড়ি ও পরনে পাতলা জুব্বা। ক্ষিদে পেলে চলে যেতেন নিকটস্থ দজলা নদীর তীরে। যাকিছু খাবারযোগ্য লতাপাতা ও শাক-সবজি পেতেন তা-ই ভক্ষণ করতেন। তিনি বলতেন, "এরূপ জীবন-যাপনে আমি বেশ আনন্দবোধ করতাম আত্মিকভাবে। সময় সময় আল্লাহর নৈকট্য লাভে ধন্য হতাম।"

**বাগদাদে দুর্ভিক্ষের সময়ে চরম ধৈর্যধারণ**

একদা বাগদাদে চরম দুর্ভিক্ষ দেখা দেয়। মানুষ এতোই ক্ষুদার্ত ছিলো যে, যে যেখানে একদুটো দানা পেয়েছে সেগুলো ভক্ষণ করে জীবনরক্ষা করতে থাকে। বেঁচে থাকার জন্য সবাই হিমশিম খাচ্ছিলো। এরপর একটি দানাও আর কোথায় অবশিষ্ট থাকলো না। মানুষ বৃক্ষরাজির পাতা, ফুল, মূল ও কাণ্ড খেতে লাগলো বাঁচার তাগিদে। এসময় হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহও সবার মতো খাদ্যের সন্ধানে শহরের বাইরে এখানে সেখানে যেতেন। কিন্তু অসংখ্য মানুষের শূন্য হাত দেখে তিনি ফিরে আসতেন শহরে। তিনি দেখলেন, অন্যান্য ক্ষুদার্তরা তাঁর থেকেও বেশি জরাজীর্ণ। সুতরাং তারা যাতে কিছু খাবার পায় সে জন্য নিজে কিছু না খেয়েও থাকা উত্তম হবে। ফলে কোনো কোনো সময় বেশ কয়েকদিন যাবৎ তিনি উপোশ থাকতেন।

কিন্তু না খেয়ে আর কদিন কাটানো সম্ভব? হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহ অসহ্য ক্ষুদার জ্বালায় খাদ্যের সন্ধানে একদিন চলে গেলেন 'সূকুর রাইহান' নামক বাগদাদের একটি বাজারে। বাজার প্রাঙ্গণে প্রবেশকালে ভীষণ ক্ষুদা হেতু দাঁড়িয়ে থাকতে পারলেন না। মাটিতে পড়ে গেলেন। অদূরেই একটি মসজিদ তাঁর নজরে পড়লো। তিনি কোনোমতে হামাগুড়ি দিয়ে ঐ মসজিদের ভেতর প্রবেশ করলেন। হেলান দেওয়া সঠিক নয় জেনেও তিনি একটি দেওয়ালে শক্তিহীন দেহকে ঠেকে রাখলেন। অনেকক্ষণ এভাবে বসে কাটালেন। এরপর দেখলেন, একব্যক্তি ভেতরে প্রবেশ করছেন।

আগন্তুক মসজিদের একটি কোণের নিকট বসে পাত্র থেকে কিছু খাবার বের করে থালায় রাখলেন। এতে ছিলো ভুনা মাংস ও রুটি। শায়খ আবদুল ক্বাদির জিলানী নিজেই বলেন, "এরপর তিনি খাওয়া শুরু করলেন। আমার ক্ষুদার জ্বালা এতোই বেশি ছিলো যে, তিনি যখনই রুটি ও মাংসের লুকমা মুখে দিচ্ছিলেন, তখনই স্বয়ংক্রিয়ভাবে আমার মুখ খুলে যাচ্ছিলো- মনে হচ্ছিলো আমার মুখেও কিছু খাবার ঢুকছে!" এ অবস্থা যখন বিরাজ করছিলো, তিনি নিজের নফসের দিকে খিয়াল করে বললেন, "হে আমার নফস! তুমি ধৈর্যহারা হয়ো না। মহামহিম আল্লাহর ওপর ভরসা করো। তাঁর অনুগ্রহ ও দয়ার কথা স্মরণ করো।" এ কথাগুলো উচ্চারণ করার পর তিনি কিছুটা স্বস্থি বোধ করলেন। তাঁর মুখ আর এমনিতেই খুলে গেলো না।

কিছুক্ষণ চলে যাওয়ার পর ঐ কোণে বসা ব্যক্তি হযরতের নিকট আসলেন। তিনি তাঁকে কিছু খাবার গ্রহণ করতে অনুরোধ জানালেন। শায়খ আব্দুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহ বললেন, "মাফ করবেন হযরত! আমার খাদ্যের প্রয়োজন নেই।" কিন্তু নিমন্ত্রণকারী বললেন, "আমি আপনাকে আবারও অনুরোধ জানাচ্ছি, একটুও না হয় খেয়ে নিন।" একথা শুনে অবশেষে তিনি কিছুটা খাবার মুখে দিতে লাগলেন। আগন্তুক জিজ্ঞেস করলেন, "হযরত! আপনি কোত্থেকে এসেছেন? এই বাগাদাদেই কী বসবাস করছেন?" তিনি জবাব দিলেন, "আমার বাড়ি পারস্যের জিলানে। বাগদাদে এসেছি উচ্চতর ইলম অর্জনের উদ্দেশ্যে।" আগন্তুক এবার বললেন, "আমিও জিলান থেকে এসেছি। জিলানের হযরত আবদুল ক্বাদিরও এখানে এসেছেন। তিনি কোথায় আছেন জানেন?" এবার শায়খ রাহিমাহুল্লাহ বললেন, "জিলানের আবদুল ক্বাদির আপনারই সামনে বসে আছে!"

একথা শুনে লোকটির চোখদুটো অশ্রুতে ভিজে গেলো। বিনয়ের সঙ্গে বললেন, "ইয়া শায়খ! অনুগ্রহ করে আমাকে ক্ষমা করুন। আমাকে যাকিছু আমানত হিসেবে দেওয়া হয়েছিল আমি তার খিয়ানত করে ফেলেছি!" শায়খ আবদুল ক্বাদির রাহিমাহুল্লাহ জিজ্ঞেস করলেন, "ব্যাপার কী, একটু খুলে বলুন।"

আগন্তুক বললেন, "আমি যখন জিলান থেকে যাত্রা করি তখন এক বৃদ্ধার সঙ্গে দেখা হয়। তিনি আমাকে ৮ দিরহাম দিয়ে বললেন, 'এগুলো আমার প্রিয় পুত্র আবদুল ক্বাদিরকে দেবেন। সে বাগদাদে গেছে লেখাপড়া করতে।' ইয়া শায়খ! আমি এইমাত্র যে খাবার খেয়েছি, তা ছিলো ঐ ৮ দিনারের কিছু অংশের বিনিময়ে ক্রয়করা। আমি আপনাকে বেশ কয়েকদিন যাবৎ খুঁজে বেড়াচ্ছিলাম। না পেয়ে বাগদাদে অতিরিক্ত কয়েকদিন থাকতে হয়েছে। নিজের নিকট যা দিনার ছিলো তা শেষ হয়ে যায়। আমি অত্যন্ত ক্ষুদার্ত হয়ে পড়ি। শেষ পর্যন্ত আপনার ৮টি দিনার থেকে কিছু খরচ করতে বাধ্য হই। জনাব, আমি আপনাকে খাবার দেই নি, বরং আপনিই আমাকে খাবার প্রদান করেছেন। দয়াকরে আমাকে ক্ষমা করুন।" তিনি ৮ দিনার থেকে যাকিছু বাকি ছিলো তা হযরতের হাতে তুলে দিলেন।

শায়খ আবদুল ক্বাদির রাহিমাহুল্লাহ দাঁড়িয়ে হাসিমুখে আগন্তুককে জড়িয়ে ধরলেন। তার সততা ও আন্তরিকতার জন্য প্রশংসা করলেন। মায়ের দেওয়া দিনারগুলোর যেটুকু বাকি ছিলো তা-ও তার হাতে তুলে দিয়ে বললেন, "বাগদাদে চরম দুর্ভিক্ষ চলছে। আপনি এই দিনারগুলো দ্বারা রাস্তার খাবার ক্রয় করতে পারবেন। যান, জিলানে ফিরে যান। আমার প্রিয় আম্মার নিকট আমার পক্ষ থেকে সালাম জানাবেন। বলবেন, তোমার আদুরে সন্তান ভালো আছে।"

**আল্লাহর সিংহ**

শায়খ আবদুল্লাহ সালমি রাহিমাহুল্লাহ বর্ণনা করেন, "আমি হযরত শায়খ আবদুল ক্বাদির রাহিমাহুল্লাহকে তাঁর নিজের ভাষায় বলতে শুনেছি, "বাগদাদে যখন আমি অধ্যয়নরত ছিলাম তখন একদা বেশ কয়েকদিন চলে যায়, অভাব হেতু আমি কিছুই ভক্ষণ করতে পারি নি। এ অবস্থায় একদিন আমি বাগদাদের 'ক্বাতিয়া শাফিয়্যা' নামক একটি রাস্তার ওপর দিয়ে হেটে যাচ্ছিলাম। সেখানে একটি মসজিদ ছিলো। সাধারণত নামাযের সময় ছাড়া মসজিদের ভেতর কেউ থাকতো না। আমি

মসজিদের ভেতরে যেয়ে নিরবে বসে লেখাপড়া করতাম। যাওয়ার পথে একজন অপরিচিত ব্যক্তির সঙ্গে সাক্ষাৎ ঘটে। তিনি আমার হাতে এক টুকরো কাগজ তুলে দিলেন। বললেন, 'এটা ঐ দোকানে নিয়ে যাও।' আমি বুঝতে পারি নি, বিষয়টা কী? তবুও তার কথা রক্ষা করে ঐ দোকানে যেয়ে মালিকের হাতে কাগজটি তুলে দিলাম। তিনি এটি রেখে দিয়ে, আমাকে হালুয়া ও রুটি দিলেন। ফিরে তাকিয়ে দেখলাম ঐ লোকটি গায়েব হয়ে গেছেন। আমি হালুয়া-রুটি নিয়ে মসজিদে ঢুকলাম।

কিছুক্ষণ পর সিদ্ধান্ত নিলাম কিছু হালওয়া ও রুটি খাবো। লক্ষ করলাম দেওয়ালের নিকট এক টুকরো কাগজ পড়ে আছে। আমি এটি হাতে তুলে নিয়ে দেখলাম এতে লিখা আছে, 'সর্বশক্তিমান আল্লাহ তা'আলা অতীতের একটি আসমানী কিতাবে ইরশাদ করেছেন, আল্লাহর সিংহদের এ দুনিয়ার লোভ-লালসার প্রতি একটুকুও আকর্ষণ নেই। আকাঙ্ক্ষা ও [খাবারের] আনন্দ শুধুমাত্র বুড়া মানুষের জন্য, যাদের শারীরিক শক্তির প্রয়োজন ইবাদত করতে।' এ কথাগুলো পাঠ করার পর আমার দেহে আল্লাহর ভয়ে ভীষণ কম্পন শুরু হলো। আমি সাথে সাথে হালওয়া-রুটি ভক্ষণের ইচ্ছা মন থেকে মুছে ফেললাম। এরপর দু'রাকাআত নফল নামায আদায় করে মসজিদ থেকে বের হয়ে আসলাম।"

**আল্লাহর এক মযজূব ওলির সঙ্গে সাক্ষাৎ**

বাগদাদের নিকটস্থ একটি গ্রামের নাম ছিলো 'বাকূবা'। নিযামিয়ার ছাত্ররা প্রায়ই এ গ্রামে এসে আড্ডা দিতেন। গ্রামের কৃষকদের নিকট তারা খাদ্যের জন্য আবদার জানাতেন। সে যুগে সাধারণ মানুষ তালিবে ইলমদের খুব শ্রদ্ধা করতো এবং সুযোগ পেলেই তাদেরকে যে যেভাবে পারে আপ্যায়ন করাতো।

একদা হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহর হাম-জামাতী ছাত্ররা উক্ত বাকূবা গ্রামে যেতে তাঁকে সঙ্গে নিতে চাইলো। শ্রেণিবন্ধুদের আবদারে সাড়া দিয়ে তিনি তাদের সঙ্গী হলেন। গ্রামে পৌঁছুনোর পর শায়খ আবদুল ক্বাদির রাহিমাহুল্লাহকে কেউ একজন অবগত করলেন, এখানে শরীফ বাকূবী নামক একজন ওলিআল্লাহ বাস করেন। এ সংবাদে হযরত জিলানীর মনে আগ্রহ জাগলো তাঁর সাথে সাক্ষাতের।

শায়খ বাকূবী রাহিমাহুল্লাহর দরবারে আসার পরই তিনি শায়খ আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহর দিকে তীক্ষ্ম দৃষ্টিতে তাকালেন। সাথে সাথেই বুঝতে পারলেন, ইনিই হচ্ছেন 'জামানার কুতুব'। বললেন, "হে আমার পুত্র! যারা আল্লাহর রাস্তায় ভ্রমণ করেন, তারা একমাত্র আল্লাহ ছাড়া কখনো অন্যের দিকে হাত প্রসারিত করেন না। তোমাকে দেখতে পাচ্ছি, আল্লাহর নির্বাচিত আবিদদের একজন। ক্বাতিয়া বাকূবের লোকদের নিকট দানার [শস্য] জন্য আবদার করা আপনার ক্ষেত্রে খাঁটে না।"

হযরত আবদুল ক্বাদির রাহিমাহুল্লাহ নিজেই বলেন, "ঐ দিন থেকে আমি আর কখনও এরূপ ভ্রমণে যাই নি এবং কারোর নিকট কোনো কিছু পেতে আবদারও জানাই নি।"

**গায়েবী মদদ**

একদিন শায়খ আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহ জঙ্গলে যেয়ে লেখাপড়া করছিলেন। হঠাৎ এক গায়েবী আওয়াজ তাঁর শ্রুতিগোচর হলো: "হে আবদুল ক্বাদির! তুমি তো কয়েকদিন যাবৎ কিছু ভক্ষণ করো নি। যাও, কারোর নিকট থেকে দিনার ধার করে কিছু খাবার ক্রয় করো। এটা আম্বিয়াদের সুন্নাত।"

গায়েবী এ নির্দেশনা শ্রবণ করে হযরত শায়খ জিলানী রাহিমাহুল্লাহ উপরের দিকে তাকিয়ে জবাব দিলেন, "আমি তো কিছুই ধার করতে পারবো না- কারণ তা পরিশোধ করার ক্ষমতা আমার নেই।" গায়েবী আওয়াজ আবার শুনা গেলো, "চিন্তার কারণ নেই। কর্জ শোধ করার দায়িত্ব আমাদের!"

সুতরাং, নির্দেশ পালনার্থে তিনি একটি দোকানে গেলেন। বললেন, "টাকা বাকি রেখে আমি কিছু খাবার চাচ্ছি। দয়াকরে দৈনিক আমাকে দেড়টা করে রুটি দেবেন। যখনই আমার সামর্থ হবে আমি সব টাকা পরিশোধ করবো। তবে টাকা পরিশোধ না করেই যদি মারা যাই তাহলে অনুগ্রহ করে আমাকে মাফ করে দেবেন।"

দোকানী ছিলেন আল্লাহ তা'আলার এক মকবূল বান্দাহ। তাঁর কোমল হৃদয় আরো নরম হয়ে গেলো হযরতের আবদার শুনে। চোখ দুটো অশ্রুতে সিক্ত হলো। তিনি বললেন, "আপনি যখনই যা-ই চান আমার দোকান থেকে নিয়ে যাবেন।" সেদিন

থেকে হযরত গউসুল আজম রাহিমাহুল্লাহ দৈনিক দেড়টি করে রুটি এ দোকান থেকে নিয়ে যেতে থাকেন। বেশ কিছুদিন চলে গেলো। হযরত চিন্তিত হয়ে পড়লেন। দোকানীর নিকট বেশ কিছু টাকা কর্জ হয়ে গেছে। একদিন এ চিন্তায় থাকাবস্থায় সে-ই আগের গায়েবী আওয়াজ তাঁর শ্রুতিগোচর হলো: "হে আবদুল ক্বাদির! অমুক স্থানে তুমি চলে যাও। ওখানে যা-ই পাবে ঐ দোকানীকে দেবে।"

শায়খ আবদুল ক্বাদির রাহিমাহুল্লাহ নির্দেশিত স্থানে যেয়ে দেখতে পেলেন সেখানে একখণ্ড স্বর্ণ পড়ে আছে। তিনি এটি হাতে তুলে নিলেন এবং বাজারে যেয়ে সেই দোকানীকে দিলেন। এতেই তাঁর সমস্ত কর্জ শোধ হয়ে গেলো।

**আধ্যাত্মিক ভ্রমণ**

হযরত আবদুল ক্বাদির জিলানী রাহমাতুল্লাহি আলাইহি নিযামিয়া বিশ্ববিদ্যালয়ে প্রাতিষ্ঠানিক লেখাপড়া শেষ করে হাক্বিক্বাতের রাস্তায় ভ্রমণে আরো গভীরভাবে মনোযোগী হন। তিনি জানতেন সত্যিকার জ্ঞান হচ্ছে ইলমে মা'রিফাত [প্রভুপরিচিতি]। ইতোমধ্যে তিনি জুনাইদিয়া তরিকাপন্থী শায়খ আবু সাঈদ মুখাররিমী রাহিমাহুল্লাহর মুরীদ হয়েছিলেন। কিন্তু বাহ্যিক লেখাপড়ার চাপে আধ্যাত্মিক সাধনায় খুব বেশি নিজেকে লিপ্ত করতে পারেন নি।

স্বীয় মুর্শিদ ছাড়াও তিনি বাগদাদের আরো একজন উচ্চ পর্যায়ের ওলির সান্নিধ্য লাভ করেন। তাঁর নাম ছিলো হযরত হাম্মাদ বিন মুসলিম দাব্বাস রাহিমাহুল্লাহ। তবে বাগদাদে যখন অরাজকতার সৃষ্টি হয় তখন হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহ শহর ছেড়ে অন্যত্র চলে যেতে সিদ্ধান্ত নেন। আমরা হযরতের নিজের ভাষায় বাকি ঘটনাবলীর বর্ণনা শুনবো।

তিনি বলেন, "আমি বাগদাদ শহর থেকে বেরিয়ে পড়ি। কারণ শহরের অবস্থা ছিলো আমার সাধনার জন্য অযোগ্য। তখন শহরের বাইরে একটি রাস্তার ওপর হেটে চলছি। হটাৎ আমাকে এক অদৃশ্য হাত শক্তভাবে ধাক্কা দিলো। আমি জমিনের ওপর পড়ে গেলাম। এরপর এক গায়েবী কণ্ঠধ্বনি শুনতে পেলাম: "এখান থেকে কোথাও যেয়ো না! আল্লাহর সৃষ্টি তোমার মাধ্যমে উপকৃত হবে।"
আমি জবাব দিলাম, "মানুষের সঙ্গে আমার কী সম্পর্ক থাকতে পারে? আমি তো আমার ঈমান রক্ষার্থে ছুটে চলছি।"

আবার কণ্ঠধ্বনি শুনা গেলো: “না! তোমাকে এখানে থেকে যাওয়া সর্বাধিক গুরুত্বপূর্ণ। তোমার ঈমানের কোনো ক্ষতি হবে না।”

এরূপ ইলহাম প্রাপ্তির পর সিদ্ধান্ত পরিবর্তন করি। আল্লাহর সন্তুষ্টির লক্ষ্যে বাগদাদে থেকে যাই। পরদিন আমি একটি রাস্তায় চলাকালে একব্যক্তিকে দেখতে পেলাম নিজের দরোজা খুলে আমাকে ইশারা করলেন। দরোজার কাছে যেতেই তিনি প্রশ্ন করলেন, “হে আবদুল ক্বাদির! তোমার প্রভুর নিকট গতকাল তুমি কী জিজ্ঞেস করেছিলে?” একথা বলেই দরোজা বন্ধ করে দিলেন। আমি সামনে অগ্রসর হলাম। কিছদূর যেয়ে হঠাৎ থমকে দাঁড়ালাম। ভাবলাম, ঐ ব্যক্তি তো নিশ্চিত আল্লাহর এক ওলি। তিনি যদি তা-ই না হতেন, তাহলে গতকালের গায়েবী কথোপকথনের ব্যাপারটি জানলেন কীভাবে? আহ! আমি কী ভুল করলাম। আমি ফিরে গিয়ে তাঁর দরোজা খুঁজতে লাগলাম কিন্তু সফল হলাম না। এর পর থেকে দীর্ঘদিন আমি তাঁর অনুসন্ধান করেছি। তাঁকে খুঁজে পাই নি। অবশেষে একদিন বাগদাদের এক অঞ্চলে তাঁর সাক্ষাৎ পেলাম। তিনি তখন বেশ কিছু ভক্ত-মুরিদানকে নসিহত করছিলেন। আমি এগিয়ে বললাম, হযরত! অনুগ্রহ করে এ অধমকে আপনার সান্নিধ্য লাভে ধন্য করুন। তিনি আমার আবদার গ্রহণ করলেন। এরপর দীর্ঘদিন এই শায়খের সুহবতে থাকার সৌভাগ্য লাভ হয়। তিনি ছিলেন, হযরত শায়খ সায়্যিদ হাম্মাদ বিন মুসলিম দাব্বাস রাহিমাহুল্লাহ।”[৯১]

শায়খ আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহ হযরত শায়খ হাম্মাদ রাহিমাহুল্লাহর সুহবতে থেকে আধ্যাত্মিকভাবে উপকৃত হয়েছিলেন। হযরত হাম্মাদের জন্মস্থান ছিলো শামে [সিরিয়ায়]। তিনি বাগদাদে এসে মুজাফফরিয়া নামক স্থানে স্থায়ীভাবে বসবাস করেন। হিজরি ৫২৫ সনে তিনি বাগদাদেই চিরবিদায় গ্রহণ করেন। তাঁর সমাধি বাগদাদের প্রখ্যাত কবরস্থান সুনিজিয়ায় অবস্থিত।

হযরত হাম্মাদ রাহিমাহুল্লাহ ছাড়াও হযরত আবদুল ক্বাদির রাহিমাহুল্লাহ আধ্যাত্মিক ভ্রমণের সবক নেন তাঁর প্রথম মুর্শিদ হযরত শায়খ আবু সাইয়্যিদ মুখাররিমী রাহিমাহুল্লাহ থেকে।

---

[৯১] প্রাগুক্ত।

হিজরি ৪৯৬ সনের দিকে গউসুল আজম জিলানী রাহিমাহুল্লাহ শরীয়ত ও তরিকতের ওপর উচ্চতর জ্ঞানার্জন সমাপ্ত করেন। এরপর ৫২১ হিজরি সন পর্যন্ত প্রায় ২৫ বছরব্যাপী তিনি নিজেকে মানুষের সংসর্গ থেকে দূরে রাখেন। খিলওয়াত অর্জনের মাধ্যমে তিনি কঠোর রিয়াজত-মুজাহাদায় আত্মনিয়োগ করেন। এ দীর্ঘ সময়ের বিভিন্ন বর্ণনার সবটুকু তো দূরের কথা, সামান্য কিছুমাত্র এ প্রসঙ্গে তুলে ধরার চেষ্টা চালাচ্ছি। আমরা আশাবাদী, পাঠকরা এতে বেশ উপকৃত হবেন। তবে শুধুমাত্র আল্লাহর সন্তুষ্টি লাভই হচ্ছে এ গ্রন্থ প্রণয়নের চেষ্টা। আল্লাহ আমাদেরকে সফল করুন।

দীর্ঘ পঁচিশটি বছর হযরত রাহিমাহুল্লাহ মানুষের সংসর্গ থেকে দূরে থাকতে বাগদাদের বাইরের মরুভূমি ও বিজন অঞ্চলে ঘুরে কাটিয়েছেন। দৈহিক ও মানসিক ভীষণ কষ্ট সহ্য করেছেন। প্রাথমিক দিনগুলোতে তিনি ‘ফানা ফিররাসূল’ এর স্তরে উন্নীত হন। এরপর ‘ফানা ফিল্লাহ’র মাক্বামে আরোহণ করেন। তিনি তখন সম্পূর্ণরূপে ‘ইশকে ইলাহী’র মহাসায়রে নিজেকে পুরোদমে নিমজ্জিত করেন। এ সময় একমাত্র আল্লাহর ধ্যানই ছিলো তাঁর আত্মার খোরাক। তিনি এক মুহূর্তও জিকরুল্লাহ থেকে গাফিল হন নি।

অবশেষে তাঁর ধৈর্যের মাত্রা পরিণত হয় এক কঠিন শিলাবৎ পর্বতের মতো। কিছুই যাকে সীরাতুল মুস্তাক্বীমের ওপর থেকে একবিন্দু এদিক-সেদিক সরাতে পারে না। নিচে এ সময়কার কয়েকটি হৃদয় উন্মোচনী ঘটনা আমরা উল্লেখ করছি।

**১. নফসের বিরুদ্ধে জিহাদ:** হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহ তাঁর এক বয়ানে বলেন: “দীর্ঘ ২৫ বছর যাবৎ আমি ইরাকের মরু-জঙ্গলে ঘুরে বেড়িয়েছি। একাধারে চল্লিশ বছর ইশার অযু দ্বারা ফজরের নামায আদায় করেছি। পনেরো বছরব্যাপী একপায়ে সারারাত দাঁড়িয়ে পবিত্র কুরআন শরীফ তিলাওয়াত করেছি। এসময় আমি একাধারে চল্লিশ দিন পর্যন্ত উপবাসে কাটিয়েছি- একটি দানাও মুখে দেই নি।” এসবই ছিলো নফসের বিরুদ্ধে জিহাদ ঘোষণার অংশ।

**২. আধ্যাত্মিক অবস্থার বর্ণনা:** শায়খ আবুল মাসউদ বিন আবু বকর হারিমী রাহিমাহুল্লাহ বলেন: “হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহ আমাকে একদিন বললেন, ‘বছরের পর বছর আমি আমার নফসের সঙ্গে সংগ্রাম করেছি। এ সময়

নিজেকে কঠিন ও অসম্ভব রকমের পরীক্ষার মধ্যে ফেলে দিয়েছি। দীর্ঘ এক বছর আমি শুধুমাত্র শাক-সবজি খেয়েছি। পানিও পান করি নি। পরের বছর পানি পান করেছি ঠিকই কিন্তু অন্য কিছু খাই নি। এর পরের বছর না খাবার খেয়েছি না পানি পান করেছি।[৯২] সময় সময় একাধারে অনেকদিন কেটেছে, আমি একবারের মতোও চোখ বন্ধ করি নি। এসময় আমি বিভিন্ন আধ্যাত্মিক সাধনায় লিপ্ত হয়েছি। কোনো কোনো সময় নফসকে শায়েস্তা করতে অসংখ্য কাটার ওপর গড়াগড়ি করেছি। এতে আমার দেহ ক্ষত-বিক্ষত হয়েছে। আমি অজ্ঞান হয়ে পড়েছি। মানুষ আমাকে কাঁধে করে বহন করেছে- নিয়ে গেছে চিকিৎসকের কাছে। চিকিৎসক বললেন, 'এ লোক তো মারা গেছে!' লোকজন একথা বিশ্বাস করে আমাকে গোসল ও কাফন-দাফনের ব্যবস্থায় লেগেছে। গোসলের খাঁটে ওঠানোর পর যখন উষ্ণ পানি আমার গাঁয়ে ঢেলেছে তখনই আমার হুঁশ ফিরে এসেছে। আধ্যাত্মিক অবস্থা থেকে জেগে ওঠেছি।"

**৩. নিজেকে হারানোর অভিজ্ঞতা:** হযরত নিজেই রিয়াজত-মুজাহাদার সময়কার অভিজ্ঞতার বর্ণনা দিয়েছেন। তিনি বলেন, "মুজাহাদার প্রাথমিক দিকে আমি নিজের অবস্থার কথা বুঝতে পারতাম না। এমনকি আমি কখন কোথায় আছি, তা-ও জানতাম না। কিভাবে কোন জায়গায় ভ্রমণ করেছি সে ব্যাপারেও গফিল ছিলাম। একবার বাগদাদের নিকটস্থ একটি গ্রামের কাছে পৌঁছুনোর পর কিছুটা হুঁশ আসলো। এরপর আমি এমন এক আধ্যাত্মিক স্তরে উপনীত হলাম যে, নিজের দৈহিক অনুভুতি সম্পূর্ণরূপে হারিয়ে ফেললাম। আমি আমার দেহের মধ্যেই ছিলাম না। এ অবস্থায় আমি দৌড়াতে থাকি। তবে নিজের দেহকে দেখতে বা অনুভব করতে পারি নি। এরপর যখন নিজের দেহকে পুনরায় অনুভব করলাম ও চেতনশীল হলাম তখন হিসেব করে দেখি দীর্ঘ ১২ দিন যাবৎ আমি অবিরাম দৌড়ে ছুটেছি! এ কী হচ্ছিলো তা নিজেই বুঝতে পারি নি। অত্যন্ত আশ্চর্য ও বিস্মিত বোধ করি। এরপর দেখলাম এক বৃদ্ধা আমার কাছে এসেছেন। বললেন, "হে পুরুষ! আপনি হচ্ছেন শায়খ আবদুল ক্বাদির। যখন এরূপ কিছু আপনার ব্যাপারে ঘটে তখন বিস্মিত বা অবাক হবার কিছু নেই!"

[৯২] সাধারণত মানুষ না খেয়ে বেঁচে থাকতে পারে না। উক্ত কথাগুলো দ্বারা এটাই উদ্দেশ্য যে, কঠোর সাধনাকালে তিনি বেশিরভাগ সময় উপবাসে কাটিছেন। এছাড়া এটা ছিলো হযরতের কারামতের অন্তর্ভুক্ত। বিভিন্ন কিতাবে এসব কথা লিপিবদ্ধ হয়েছে। এ ব্যাপারে সর্বাধিক অবগত আল্লাহ তা'আলা।

**৪. হযরত খিজির আলাইহিসসালামের সঙ্গে সাক্ষাৎ লাভ:** তিনি নিজেই বলেন, "আমি তখন বাগদাদের জঙ্গলে যেয়ে আধ্যাত্মিক ব্যায়াম-সাধনা শুরু করেছি মাত্র। আমার সম্মুখে হাজির হলেন এক সুদর্শন উজ্জ্বল চেহারাসম্পন্ন ওলি। তিনি আমাকে জিজ্ঞেস করলেন, "তুমি কী আমার সঙ্গে থাকতে চাও?" আমি বললাম, "জী হযরত, থাকতে চাই।" তিনি বললেন, "ভালো কথা। তবে শর্ত হচ্ছে আপনি আমার নির্দেশনার প্রতি শুধুমাত্র আনুগত্যশীল থাকবেন। আমার কথা ও কাজের ব্যাপারে কোনো প্রশ্ন করতে পারবেন না।" হযরত জিলানী রাহিমাহুল্লাহ বললেন, "আমি রাজী।"

প্রথমেই উভয়ে একটি জায়গায় পৌঁছুলেন। ওলিআল্লাহ ব্যক্তি বললেন, ঠিক এই স্থানে আপনি বসে থাকুন। এ এলাকা থেকে একবিন্দুও নড়বেন না যতক্ষণ না আমি ফিরে এসেছি। তিনি চলে গেলেন। প্রায় বছর খানেক পরে তিনি ফিরে আসলেন। লক্ষ্য করলেন হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহ তখনও এলাকায় স্থির আছেন! কিছুক্ষণ হযরতের কাছে বসে থেকে আবার বললেন, "এখানে বসে থাকুন, আমি ফিরে আসার আগ পর্যন্ত।" এবারও তিনি এক বছর পর ফিরে আসলেন। হযরত রাহিমাহুল্লাহ স্বস্থান থেকে নড়লেন না। ওলিআল্লাহ ব্যক্তি ফিরে এসে একইভাবে বললেন, "বসে থাকুন। আমি ফিরে আসছি।" এবারও আরেক বছর কেটে গেলো। ওলিআল্লাহ ব্যক্তি ফিরে এসে হযরত গউসুল আজম রাহিমাহুল্লাহর কাছে বসলেন। তবে এবার নিয়ে আসলেন কিছু রুটি ও দুধ। অবশেষে তিনি নিজের পরিচয় দিলেন, "আমি খিজির। এ খাবার আপনার সাথে ভক্ষণের জন্য আমাকে নির্দেশ করা হয়েছে।" উভয়ে একত্রে বসে পবিত্র দুগ্ধ-রুটি আহার করলেন। হযরত খিজির আলাইহিসসালাম এবার শায়খ জিলানী রাহিমাহুল্লাহকে জিজ্ঞেস করলেন, "হে আবদুল ক্বাদির! গত তিন বছর এই একই স্থানে বসে আপনি কী খাবার খেয়েছেন?" তিনি জবাব দিলেন, "মানুষ যা কিছু আমার কাছে ছুড়ে দিয়েছে!"[৯৩]

## পবিত্র হজ্জ পালন

'আজকারুল আবরার' কিতাবে আছে হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহ বেশ অল্প বয়সেই প্রথমবারের মতো হজ্জব্রত পালন করেন। হযরত রাহিমাহুল্লাহ নিজেই এ ব্যাপারে বর্ণনা দিয়েছেন। তিনি বলেন, "যুবক বয়সেই আমি প্রথমবারের

---

[৯৩] 'আজকারুল আবরার' দ্র:।

মতো পবিত্র হজ্জ পালন করি। এ সফর শুরুর সময় আমি 'কূরুর' নামক একটি স্তম্ভের নিকট আসি। এখানে সাক্ষাৎ ঘটে শায়খ আদি বিন মুসাফির রাহিমাহুল্লাহর সঙ্গে। এসময় তিনিও অল্প বয়সের যুবক ছিলেন মাত্র। তিনি আবদার জানালেন, আমার সঙ্গে ভ্রমণের। আমি খুশিমনে অনুমতি দিলাম এবং উভয়ে পবিত্রভূমির উদ্দেশ্যে যাত্রা করলাম।

কিছুদূর অগ্রসর হওয়ার পর পথিমধ্যে দেখলাম একজন হাবসী মহিলা বুরকা-নেকাব পরে দাঁড়িয়ে আছেন। তিনি খুব তীক্ষ্ম দৃষ্টিতে আমার দিকে তাকাচ্ছিলেন। আমার নাম ও কোথায় থেকে যাত্রা করেছি, তা জানতে চাইলেন। আমি জবাব দিলাম, "আমার নাম আবদুল ক্বাদির। জিলান থেকে যাত্রা করেছি।" তিনি বললেন, "হে যুবক! তোমার সন্ধান হেতু আমি ক্লান্ত হয়ে পড়েছি। আমি আবিসিনিয়ায় থাকতে আধ্যাত্মিকভাবে অবগত হই যে জিলানের আবদুল ক্বাদিরের হৃদয় আল্লাহর নূরে উজ্জ্বল হয়েছে। আল্লাহ তা'আলা তোমার প্রতি তাঁর অফুরন্ত করুণা ও অনুগ্রহ বর্ষণ করেছেন। এ ব্যাপারগুলো জানার পর আমি তোমার সন্ধানে বেরিয়ে পড়ি। আমার হৃদয় বলছে, আজ আমি তোমার সাথে ভ্রমণ করবো ও এক সঙ্গে ইফতার সারবো।"

যখন সন্ধ্যা নেমে এলো, দেখলাম একথালা গায়েবী খাবার আমাদের সম্মুখে উপস্থিত হয়েছে। এতে ছিলো ৬টি রুটি, শুরবা ও সবজি। আবিসিনিয়ান মহিলা থালা দেখে বললেন, "ইয়া আল্লাহ! আপনি আমার মর্যাদা রক্ষা করেছেন। সাধারণত আপনি আমার জন্য প্রতি রাত দুটি মাত্র রুটি প্রেরণ করে থাকেন। আজ আপনি আমরা তিন জনের জন্যই যথেষ্ট পাঠিয়েছেন। আল-হামদুলিল্লাহ!" খাবার শেষে দেখলাম, থালাটি হঠাৎ গায়েব হয়ে গেলো। এরপর আরেকটি থালা দৃশ্যমান হলো। এতে ছিলো তিন বাটিভর্তি পানি। এ পানি এমন মিষ্টি ও সুস্বাদু ছিলো যে, ইতোপূর্বে কিংবা পরে আমি কখনও এমন পানি পান করি নি। এরপর আবিসিনিয়ান মহিলা চলে গেলেন। শায়খ মুসাফির ও আমি আবার যাত্রা শুরু করলাম এবং সময়মতো পবিত্র নগরী মক্কা মুকাররমায় যেয়ে হাজির হলাম।

### তাওয়াফকালে আসমানী নূর

হযরত জিলানী রাহিমাহুল্লাহ বর্ণনা করেন: "পবিত্র হজ্জের সফরে থাকাকালে একদিন আমি ও আমার সাথী শায়খ আদি বিন মুসাফির বাইতুল্লাহ শরীফের তাওয়াফ করছিলাম। হঠাৎ ঊর্ধ্বাকাশ থেকে নেমে আসলো আসমানী নূর। শায়খ

মুসাফির এ তাজাল্লির প্রভাবে অজ্ঞান হয়ে মাতহাফে পড়ে গেলেন। মনে হচ্ছিলো তাঁর প্রাণবায়ু বেরিয়ে গেছে। মুসাফিরের নিকট এসে দেখি তাঁর কাছে সে-ই আবিসিনিয়ান আবিদা উপস্থিত আছেন। তিনি তাঁর কাঁধে ধরে ঝাঁকুনি দিলেন। বললেন, "যে আল্লাহ তোমায় মউত দিয়েছেন সে-ই আল্লাহই পুনরায় তোমায় হায়াত দান করবেন। তিনি সে-ই মহান একক আল্লাহ, যার নূরের তাজাল্লির অনুরূপ আর কিছু নেই। এ মহাবিশ্ব সৃষ্ট ও অস্তিত্বশীল হতো না, তাঁর নির্দেশ ছাড়া। তাঁর সৃষ্টিক্রিয়ার পূর্বে কোনো কিছুরই অস্তিত্ব ছিলো না। এখন আল্লাহর নূর ও ক্ষমতায় বুদ্ধিমান ও জ্ঞানীদের অন্তর পরিপূর্ণ হয়েছে এবং এ থেকে বন্ধ হয়ে গেছে তাঁদের চোখ।"

আবিসিনিয়ান আবিদা বৃদ্ধার এ কথাগুলো শেষ হতেই শায়খ মুসাফির জ্ঞান ফিরে পেলেন। তিনি চোখ খুলে তাকালেন। এরপর ধীরে ধীরে পুনরায় দাঁড়িয়ে গেলেন এবং তাওয়াফ শুরু করলেন। কিছুক্ষণ সামনে অগ্রসর হওয়ার পরই কিন্তু আমার ওপরও আসমানী নূরের তাজাল্লি এসে পতিত হলো। সাথে সাথে আমি একটি গায়েবি আওয়াজও শুনলাম: "হে আবদুল ক্বাদির! সৃষ্টজগৎকে ভুলে যাও। তোমার প্রভুর স্মরণে নিজেকে ডুবিয়ে দাও! তোমার নিকট আমাদের বিস্ময়কর নিদর্শনসমূহের মধ্যে কিঞ্চিৎ বস্তু উন্মোচন করবো। তোমার দুনিয়াবী ভাবনার সঙ্গে আমাদের ভাবনার সংমিশ্রণ ঘটাবে না। দৃঢ় থাকো। আমি ছাড়া কারো সন্তুষ্টি অর্জনের কল্পনাও করবে না। নিজেকে আল্লাহর সৃষ্টির কল্যাণে নিবেদিত করতে প্রস্তুতি গ্রহণ করো। তোমার ওয়াসিলায় বেশ কিছু লোক আমার আবিদে পরিণত হবে।"

এ গায়েবি কথাগুলো শোনার পর আবিসিনিয়ান আবিদা বলতে থাকেন: "হে আবদুল ক্বাদির! আজ আপনি উত্তম উপহার দ্বারা আশীর্বাদপ্রাপ্ত হলেন। আপনার মাথার ওপর আমি দেখতে পাচ্ছি নূরের ছাতা। দেখতে পাচ্ছি এর চতুর্দিকে ফিরিশতাদের বিচরণ। আজ সকল আউলিয়ায়ে কিরাম আপনার দিকে দৃষ্টিপাত করেছেন।" এ কথাগুলো বলার পর বৃদ্ধা আবিদা হঠাৎ গায়েব হলে গেলেন। আমি তাঁকে আর কোনোদিন দেখি নি।"

### ইবলিসের মুখোমুখি

হযরত আবদুল ক্বাদির জিলানী রাহমাতুল্লাহি আলাইহি বলেন, "আমার জীবনে একাধিকবার ইবলিস ও তার সাথীদের দ্বারা আক্রমণের শিকার হয়েছি। আল্লাহর

দয়া ও সাহায্যে আমি প্রতিবারই এসব আক্রমণ প্রতিহত করতে পেরেছি। একইভাবে নফসের প্রচণ্ড শক্তিশালী ক্ষতিকর আকাঙ্ক্ষা থেকেও আল্লাহ্ তা'আলা আমাকে সর্বদা নিরাপদ রেখেছেন। যখনই ইবলিস এসে অন্তরে ওয়াসওয়াসা দিতে অগ্রসর হয়েছে তখনই আমি গায়েবি আওয়াজ শুনেছি: "হে আবদুল ক্বাদির! দৃঢ় থাকো! এদেরকে প্রতিহত করো! তোমার প্রতি আমাদের নজর ও সাহায্য আছে।""

তিনি বলেন, "উক্ত গায়েবি নির্দেশনা শুনে আমি দৃঢ়তা অবলম্বন করেছি ও ইবলিসের বিরুদ্ধে বিজয়ী হয়েছি। আলহামদুলিল্লাহ! সময় সময় শয়তান আমার বিরুদ্ধে খুব ভয়ঙ্কর ও দুঃসাহসী যুদ্ধে লিপ্ত হয়েছে। যখনই সে ভীতিকর চেহারা ধারণ করে আমার দিকে অগ্রসর হয়েছে তখনই খুব আধ্যাত্মিক জালালি সুরে বলেছি, 'লা-হাওলা ওয়ালা কুওয়্যাতা ইল্লা বিল্লাহিল আলিয়্যিল আজীম'। সাথে সাথে সে অদৃশ্য হয়েছে।"

**ইবলিসের সঙ্গে প্রথম মুখোমুখি অবস্থান:** তিনি বলেন, "একদিন ইবলিস আমার সম্মুখে খুব ভয়ঙ্কর রূপ ধারণ করে উপস্থিত হলো। নরাধমের উপস্থিতি হেতু চতুর্দিকে ছড়িয়ে পড়লো অসহ দুর্গন্ধ। সে বললো, 'আমি ইবলিস! আপনি আমার সকল শাগরিদ ও আমাকে পরাজিত করেছেন। আমরা আপনাকে পথভ্রষ্ট করতে অনেক ধরণের কৌশল অবলম্বন করেছি, কিন্তু ব্যর্থ হয়েছি। এখন সিদ্ধান্ত নিয়েছি আমি আপনার শাগরিদ হবো!"

একথা শুনে আমি খুব রাগান্বিত হয়ে তাকে নির্দেশের সুরে বললাম, "হে অভিশপ্ত ইবলিস! এক্ষুণি এখান থেকে পালিয়ে যা!" কিন্তু নরাধম এ নির্দেশ অমান্য করে দাঁড়িয়ে রইলো। এক গায়েবি হস্ত এসে তাকে এতো জোরে চপেটাঘাত হানলো যে, সাথে সাথে সে ধরাশায়ী হলো এবং মিলিয়ে গেলো।"

**ইবলিসের সঙ্গে দ্বিতীয়বার মুখোমুখি অবস্থান:** গউসুল আজম হযরত আবদুল ক্বাদির জিলানী রাহমাতুল্লাহি আলাইহি বলেন, "একদা শয়তান আমার সামনে হাজির হলো। তার হাতে ছিলো একাধিক অগ্নিগোলক। এগুলো সে একটার পর আরেকটা আমার দিকে নিক্ষেপ করতে লাগলো। আমি নিজেকে রক্ষা করলাম। ইতোমধ্যে মুখোশধারী এক ব্যক্তি সাদা রংয়ের ঘোড়ায় আরোহণ করে উপস্থিত হলেন। তিনি আমার দিকে একটি তরবারি ছুড়ে মারলেন। আমি এটি ঝাপটি মেরে ধরে

আক্রমনাত্মক ভঙ্গিতে শয়তানের দিকে অগ্রসর হলাম। সাথে সাথে মরদুদ শয়তান পৃষ্ঠপ্রদর্শন করে দ্রুত ছুটে পালালো।”

**ইবলিসের সঙ্গে তৃতীয়বার মুখোমুখি অবস্থান:** তিনি বলেন, “আমি একদিন এক শয়তানকে দেখলাম। সে তখন খুব বেজার ছিলো। মাটিতে বসে সে তার মাথায় বালু ছড়াচ্ছিলো। আমাকে দেখে সে বললো, “হে শায়খ! আপনি আমাকে খুব বেজার ও মোহমুক্ত করে ফেলেছেন।” আমি তাকে বললাম, “হে অভিশস্ত শয়তান! চলে যা। আমি সব সময় তোর কারসাজি থেকে বেঁচে থাকতে আল্লাহর নির্দেশ মুতাবিক আশ্রয় প্রার্থনা করি: লা-হাওলা ওয়ালা কুয়্যাতা ইল্লাবিল্লাহিল আলিয়্যিল আজীম।” সে বললো, “আমি এই কথাগুলো শুনলে খুব ভয় পাই। খুব বেশি আঘাত পাই।”

এরপর সে আমার চতুর্দিকে অসংখ্য জাল ও ফাঁদ পাতলো। জিজ্ঞেস করলাম, “এগুলো কী?” বললো, “এগুলো হচ্ছে এ দুনিয়ার জাল ও ফাঁদ। এগুলোর মধ্যে আমরা মানুষকে জব্দ করে থাকি।” এ কথা বলে সে প্রস্থান করলো। শয়তানের এ কথাগুলো আমাকে দুনিয়ার সকল জাল ও ফাঁদ থেকে মুক্ত হতে আরো বেশি দৃঢ় করে তুললো। এরপরও দীর্ঘ এক বছর সময় লেগেছে, এ কঠিন কাজটি আঞ্জাম দিতে।”

### পবিত্র শরীয়ত অনুসরণে দৃঢ়তা

শরীয়ত ও তরিকতের গভীর জ্ঞানার্জন এবং আধ্যাত্মিক উচ্চতর মাক্বামে আরোহণের পর, হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহ মানুষের নিকট এক অসাধারণ হক্বানী দিকনির্দেশক ও অন্ধকারে নূরোজ্জ্বল বাতি হিসেবে আবির্ভূত হন। তিনি হক্ব ও বাতিলের দৃঢ় কণ্ঠস্বর হিসেবে তখনকার বাগদাদে সর্বোচ্চ স্থান দখল করেন। বাতিলের বিরুদ্ধে তিনি ছিলেন ইস্পাত কঠিন ও সুদৃঢ় পর্বতসম। তিনি সবসময় বলতেন, “কিয়ামত পর্যন্ত কেউ কোনোদিন পবিত্র শরীয়তকে পরিবর্তন করতে পারবে না। যে কেউ শরীয়তের নির্দেশনাকে অমান্য করবে সে পথভ্রষ্ট হবে।” হযরতের সাহেবজাদা শায়খ জিয়াউদ্দীন আবু নাসির মূসা তাঁর খিলওয়াত অবলম্বনকালীন একটি ঘটনা বর্ণনা করেছেন।

হযরত জিয়াউদ্দীন রাহিমাহুল্লাহ বলেন, “আমার আব্বা হযরত শায়খ আবদুল ক্বাদির জিলানী বলেছেন, তিনি একদিন জঙ্গলের ভেতর একাকী মুজাহাদা অবস্থায়

খুব বেশি তৃষ্ণার্ত হলেন। হঠাৎ মাথার ওপরে একখণ্ড মেঘের আবির্ভাব ঘটলো। অঝোর ধারায় তাঁর ওপর শীতল বৃম্পিপাত শুরু হয়। তিনি বৃষ্টির পানি পান করে তৃষ্ণা মেটালেন। এটা ছিলো আল্লাহর পক্ষ থেকে রহমত। তিনি বলেন, 'কিছুক্ষণ পর আরেকটি মেঘখণ্ড মাথার ওপর দৃশ্যমান হলো। কিন্তু এ থেকে বৃষ্টি নয়- নির্গত হলো প্রচণ্ড উজ্জ্বল অংশুমালা। সমগ্র আকাশমণ্ডল এবং জমিন আলোকিত হয়ে ওঠলো। এরপর মেঘখণ্ডে একটি অবয়ব চোখে পড়লো। আওয়াজ ওঠলো, "হে আবদুল ক্বাদির! আমি তোমার সৃষ্টিকর্তা! আমি তোমার জন্য সবকিছু হালাল করে দিলাম।"'

তিনি আরো বলেন, 'আমি সাথে সাথে পাঠ করলাম, লা-হাওলা ওয়ালা কুয়্যাতা ইল্লাবিল্লাহিল আলিয়্যিল আজীম। সঙ্গে সঙ্গে মেঘখণ্ড অদৃশ্য হয়ে গেলো। সবদিকে পুনরায় অন্ধকার নেমে আসলো। এরপর মরদুদ শয়তানের কণ্ঠস্বর শুনলাম, 'হে আবদুল ক্বাদির! আপনি আলিম ও পরহেজগার হওয়ায় রক্ষা পেলেন। আমি অনেক আবিদকে এই ফাঁদে আটকিয়ে ইতোমধ্যে পথভ্রষ্ট করেছি।' শায়খ বললেন, 'অবশ্যই, আমার প্রভুই আমাকে তোর এই ফাঁদ থেকে রক্ষা করেছেন।'

আমি এ ঘটনা শুনে প্রিয় আব্বাজানকে প্রশ্ন করলাম, 'আপনি কীভাবে বুঝলেন, সে শয়তান ছিলো?' তিনি জবাব দিলেন, 'তার উক্তি দ্বারা- যখন সে হারাম ও হালালকে আমার জন্য হালাল করেছে বললো। কারণ আল্লাহর নির্দেশ কখনও ভুলের হয় না। তিনি সবাইকে হালাল গ্রহণ ও হারাম বর্জন করতে বলেছেন। অভিশপ্ত শয়তান এ লোভ দেখিয়ে আমাকে পথভ্রষ্ট করার হীন চেষ্টা করেছিল।'"

**যেসব স্থানে শায়খ জিলানী রাহিমাহুল্লাহ ভ্রমণ করেছিলেন**

সাধনার অংশ হিসেবে অধিকাংশ ওলিআল্লাহ বিভিন্ন স্থানে সফর করেছেন। হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহও বিভিন্ন জনপদ ও নির্জন ভূমিতে আল্লাহর নৈকট্য হাসিলের উদ্দেশ্যে সফর করেছেন। প্রায়শঃই তিনি জনশূন্য মরু অঞ্চল, জঙ্গল ও পরিত্যক্ত ধ্বংসপ্রাপ্ত পল্লিগাঁয়ে যেতেন একাগ্রচিত্তে আল্লাহর জিকির-মুরাক্বাবা ও ধ্যান-ফিকির করতে। নিম্নে তাঁর এসব ভ্রমণের কয়েকটি স্থানের নাম, সাধনার নমুনা ইত্যাদি ব্যাখ্যাসহ উল্লেখিত হলো।

**১. কারখ:** শাইখুত তরিকত ও মা'রিফাত হযরত দাউদ তায়ী রাহমাতুল্লাহি আলাইহির প্রধান খলিফা হযরত মা'রুফ কারখী রাহিমাহুল্লাহর জন্মস্থান কারখে

একাধিকবার সফরে যান হযরত গউসুল আজম জিলানী রাহিমাহুল্লাহ। তিনি কারখের নির্জন মরু অঞ্চলে ঘুরে বেড়াতেন। জায়গাটি বাগদাদের নিকটেই অবস্থিত। এ অঞ্চলটি ছিলো একাকী আল্লাহর ইবাদত ও জিকিরে নিমগ্ন হওয়ার জন্য উত্তম জায়গা।

**২. শুশতার:** হযরত শায়খ আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহ বাগদাদ থেকে [সে যুগে] ১২ দিন ভ্রমণের দূরত্বে শুশতার নামক একটি স্থানে দীর্ঘ ১১ বছর কাটিয়েছেন। তিনি এখানে নির্জনে বসে আল্লাহর ধ্যান-মুরাক্বাবা ও ইবাদত-বন্দেগি করেছেন। এখানেই ইবলিস তাঁকে ধোঁকা দেওয়ার চেষ্টা করেছিল।

**৩. বুরুজ আজমীতে অবস্থান ও খিলাফত লাভ:** শয়তানের সঙ্গে উপরোক্ত মুখোমুখি অবস্থান পরে হযরত শায়খ গউসুল আজম রাহিমাহুল্লাহ আরো বেশি আল্লাহর জিকির ও ইবাদতে লেগে যান। তিনি বুরুজ আজমী নামক অঞ্চলে পরিত্যক্ত একটি উঁচু ইমারতের চূড়ায় ওঠে আল্লাহর ধ্যানে মগ্ন হতেন। এ স্থানটি বাগদাদের শহরতলীতে অবস্থিত ছিলো। একদা এখানে অবস্থানকালে তাঁর মধ্যে এক অত্যাশ্চর্য আধ্যাত্মিক অভিজ্ঞতা উন্মোচন হয়। হযরত শায়খ জিলানী রাহিমাহুল্লাহ এ অবস্থার বর্ণনা নিজেই দিয়েছেন।

তিনি বলেন, “আমি এই ইমারতের চূড়ায় ধ্যানস্থ অবস্থায় একদিন আল্লাহর সঙ্গে প্রতিজ্ঞা করে বসলাম, যতক্ষণ না কেউ নিজ হাতে আমার মুখে এক লুকমা খাবার ও পানীয় তুলে দেবে ততক্ষণ আমি কিছুই ভাক্ষণ বা পান করবো না। এ প্রতিজ্ঞা করার পর দীর্ঘ ৪০ দিন পার হয়ে গেলো। আমি কিছুই ভক্ষণ করি নি। আল্লাহর কুদরতে জীবিত থেকে যাই। এরপর এক অপরিচিত ব্যক্তি এসে হাজির হলেন। থালাভর্তি খাবার আমার সম্মুখে পরিবেশন করলেন। এতে ছিলো গরম গোস্ত ভুনা ও রুটি। থালা রেখেই তিনি চলে গেলেন। ভীষণ ক্ষুদা হেতু আমার নফস বলতে লাগলো, এক্ষুণি আহার করে নাও। ক্ষুদা মেটাও। অপরদিকে আমার আত্মা বলতে লাগলো, সাবধান! তুমি তোমার মা’বুদের সঙ্গে প্রতিজ্ঞাবদ্ধ! খাবারে হাত দেবে না। ভেতরে এই দন্ধ চলাকালে প্রচণ্ড আওয়াজ শুনলাম। আমার নফস বলছিলো চিৎকার করে, “আমি ভীষণ ক্ষুদার্ত! ভীষণ ক্ষুদার্ত! আমাকে বাঁচাও!” আমি নফসের এ আহাজারির দিকে ভ্রুক্ষেপই করলাম না। আল্লাহর জিকিরে লেগে গেলাম। থালাটি অদৃশ্য হয়ে গেলো।

এর কিছুক্ষণ পরই আমার শায়খ হযরত আবু সাঈদ মুখাররিমী রাহিমাহুল্লাহ কোত্থেকে এসে আমার সম্মুখে হাজির হলেন। তাঁর আধ্যাত্মিক কাশফের মাধ্যমে আমার অভ্যন্তরের চিৎকার শ্রবণ করলেন।
তিনি জিজ্ঞেস করলেন, "হে আবদুল ক্বাদির! কীসের চিৎকার এটি?"
জবাব দিলাম, "ইয়া শাইখী! এটা হচ্ছে নফসের অধৈর্যতার চিৎকার। আমার আত্মা প্রশান্ত আছে।"
তিনি তখন বললেন, "এসো আমার সঙ্গে। আমার বাড়িতে এসো।" একথা বলেই তিনি চলে গেলেন।
আমি মনে মনে বললাম, "ইয়া শাইখী! আমাকে ক্ষমা করুন। আমি তো নির্দেশ ছাড়া যেতে অপারগ।"

ঠিক এসময় হযরত খিজির আলাইহিসসালাম উপস্থিত হলেন। বললেন, "দাঁড়াও! তোমার শায়খ আবু সাঈদ রাহিমাহুল্লাহর বাড়িতে যাও।"

এ নির্দেশ পেয়ে আমি উঠে দাঁড়ালাম। কোনোমতে আমার শায়খ আবু সাঈদ রাহিমাহুল্লাহর বাড়ির কক্ষের সামনে উপস্থিত হলাম। দেখলাম তিনি দরোজার সামনেই দাঁড়িয়ে আছেন। আমাকে দেখে বললেন, "হে আবদুল ক্বাদির! আমার বলাটা কী তোমার জন্য যথেষ্ট ছিলো না যে, শেষ পর্যন্ত হযরত খিজির আলাইহিসসালাম এসে তোমাকে দির্শেন প্রদানের প্রয়োজন দাঁড়ালো?" আমি মাথা নত করে নিরবে দাঁড়িয়ে রইলাম।

তিনি আমাকে ভেতরে নিয়ে যেয়ে নিজের হাতে খাবার মুখে দিলেন। এরপর তরিকতের খিরক্বা পরিয়ে দিয়ে আমাকে ধন্য করলেন।"[৯৪]

**৪. আইওয়ান কাছরা:** হযরত শায়খ আবু মুহাম্মদ তালহা বিন মুজাফফর রাহিমাহুল্লাহ বলেন, "একদিন শায়খ আবদুল ক্বাদির রাহিমাহুল্লাহ আধ্যাত্মিক সাধনার দিনগুলোর কথা বলতে যেয়ে উল্লেখ করেন: 'একদা দীর্ঘ ২০ দিন চলে গেলো, অভাব হেতু এক লুকমাও খাবার খাই নি। আমি তখন আইওয়ান কাছরা

---

[৯৪] অর্থাৎ, তাঁকে খিলাফত দান করলেন।

নামক ধ্বংসাবশেষ অঞ্চলে চলে গেলাম। ভাবলাম, হয়তো সেখানে কিছু খাবার যোগাড় হবে। কিন্তু দেখতে পেলাম, ওখানে সত্তুর জন দরবেশ খাবারের সন্ধানে ঘুরে বেড়াচ্ছেন।

এ দৃশ্য দেখে আমি বাগদাদে ফিরে যেতে পা বাড়ালাম। আসার পথে একজনকে পেলাম, তিনি আমাকে কিছু দিনার দিলেন। বললেন, এগুলো আপনার আম্মা পাঠিয়েছেন। আমি সটান ফিরে গেলাম আইওয়ান কাছরায়। ঐ সত্তুর জন দরবেশ তখনও খাবারের সন্ধানে ঘোরাঘুরি করছিলেন। সামান্য কিছু দিনার নিজের জন্য রেখে বাকিটা তাদের মধ্যে বণ্টন করে দিলাম। আমার নিকট যা ছিলো সেই দিনারগুলো দিয়ে কিছু খাবার কিনলাম এবং বাগদাদের গরীবদের নিয়ে একত্রে বসে আহার করলাম।’”

**৫. মাদাইন:** হযরত শায়খ আবদুল ক্বাদির জিলানী রাহমাতুল্লাহি আলাইহি মাদাইন অঞ্চলেও ভ্রমণ করেছেন। সেখানে যেয়ে বেশ কিছুদিন অবস্থান করেন ও আল্লাহর জিকিরে নিমগ্ন হন।

## মুর্শিদের সুহবতে

হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহ দু’জন শায়খের নিকট থেকে ইলমে তাসাওউফের দীক্ষা গ্রহণ করেন। প্রথমজন হচ্ছেন শায়খ হাম্মাদ বিন মুসলিম দাব্বাস রাহিমাহুল্লাহ। দ্বিতীয়জন ছিলেন হযরত আবু সাঈদ মুখাররিমী রাহিমাহুল্লাহ। তবে তিনি খিলাফত লাভ করেন শেষোক্ত শায়খের নিকট থেকে।

হযরত মুখাররিমী রাহিমাহুল্লাহর খানক্বায় অবস্থানকালে মুর্শিদের সুহবত লাভে ধন্য হন। একদিন মুর্শিদ তাঁর এ প্রিয় মুরিদকে নিজের হাতে খাবার মুখে তুলে দিলেন। এ সম্পর্কে বর্ণনা করতে যেয়ে শায়খ আবদুল ক্বাদির রাহিমাহুল্লাহ বলেন, “যখন আমার শায়খে তরিকত মুখের ভেতর একেকটি লুকমা খাবার তুলে দিচ্ছিলেন, মনে হলো আমি মা’রিফাতের একেকটি স্তর অতিক্রম করে যাচ্ছিলাম।”

শায়খ আবু সাঈদ রাহিমাহুল্লাহ হযরত জিলানী রাহিমাহুল্লাহকে খিলাফতের খিরক্বা পরিয়ে বললেন: “এই খিরক্বার মূল মালিক হযরত রাসূলে করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম। তিনি এটি দান করেন হযরত আলী ইবনে আবি তালিব

রাদ্বিআল্লাহু আনহুকে। আর হযরত আলী রাদ্বিআল্লাহু এটি দান করেন হযরত হাসান বসরী রাহিমাহুল্লাহকে। এভাবে যুগ যুগ ধরে মুর্শিদ থেকে খলিফাদের হাত হয়ে এটি আমার নিকট এসছে। হে আবদুল ক্বাদির! এখন আমি এটি তোমাকে দান করলাম।"

যে মুহূর্তে এই মুবারক খিরক্বা হযরত আবদুল ক্বাদির রাহিমাহুল্লাহ গায়ে পরলেন, তখনই দেখা গেলো, উজ্জ্বল আলোর ঝলকে সমগ্র কক্ষটি আলোকিত হয়ে উঠলো। হযরতের অন্তরাত্মায় উদ্ভাসিত হলো ইলমে মা'রিফাতের অপূর্ব নূর।

## একটি আশ্চর্য স্বপ্ন

একবার দূরের এক স্থান থেকে বাগদাদে ফেরার প্রাক্কালে হযরত জিলানী রাহিমাহুল্লাহ এক আশ্চর্য স্বপ্ন দেখেন। তিনি বলেন, "আমি দেখলাম, বাগদাদের একটি রাস্তার ওপর আমি হেটে চলছি। চোখে পড়লো রাস্তার একপাশে এক ক্ষীণকায়, দুর্বল ব্যক্তি পড়ে আছেন। তিনি আমাকে সালাম জানালেন। আমি সালামের জবাব দেওয়ার পর তিনি বললেন, "বাবা! আমাকে উঠে বসতে একটু সাহায্য করো।" আমি তাঁকে সাহায্য করলাম। বসার পর তিনি ধীরে ধীরে বড়ো ও শক্তিশালী হতে লাগলেন! বিরাট আকার ধারণ করলেন। আমি এতে কিছুটা ভীতি অনুভব করলাম। তিনি বললেন, "ভয় করো না। আমি হচ্ছি তোমার পূর্বপূরুষের ধর্ম! আমি রোগাক্রান্ত ও দুর্বল হয়ে গিয়েছিলাম। আল্লাহ তা'আলা আমাকে পুনরায় জাগ্রত ও শক্তিশালী করেছেন তোমার সাহায্যে।" আমার স্বপ্ন ভেঙ্গে গেলো।

উক্ত স্বপ্নের তাবির করতে যেয়ে যুগের ওলিগণ বলেছেন, "এর দ্বারা স্পষ্ট ইঙ্গিত ছিলো, হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহর মাধ্যমে শরীয়ত ও তরিকতের বিরাট খিদমাত সাধিত হবে।"

## সমসাময়িক বাগদাদের দুরাবস্থা

হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহর যুগে বাগদাদ ও চতুর্দিকের জনপদের সামাজিক ও ধার্মিকতার অবস্থা খুব নাজুক ছিলো। মিথ্যাচার, ফিরকাবাজী ইত্যাদি সমগ্র এলাকায় আশঙ্কাজনকভাবে বৃদ্ধি পায়। মানুষ আল্লাহর মনোনীত দ্বীন থেকে দূরে সরে যাচ্ছিলো। ইলম ও আলিমদের প্রতি মানুষের মধ্যে সম্মানবোধ পর্যন্ত নিম্নস্তরে নেমে আসে। এছাড়া সুন্নাতের অনুসরণ থেকে মানুষ একেবারে দূরে সরে পড়ে। মোটকথা একজন যুগ সংস্কারকের প্রয়োজন দাঁড়ায় যিনি মানুষকে পুনরায়

সঠিক দ্বীনদারিত্বের দিকনির্দেশনা দেবেন ও নিশ্চিত ধ্বংসের হাত থেকে সকল মানুষকে রক্ষা করবেন। আল্লাহর অশেষ মেহেরবানীতে ঠিক এরূপ একজন যুগ সংস্কারক বাগদাদে এসে বসবাস শুরু করেন। তিনি আর কেউ নন, আমাদের আলোচিত মহান ওলিআল্লাহ গউসুল আজম হযরত আবদুল ক্বাদির জিলানী রাহমাতুল্লাহি আলাইহি। হযরতের আল্লাহ প্রদত্ব আধ্যাত্মিক শক্তি ও শরীয়তের গভীর জ্ঞান কাজে লাগিয়ে অল্পদিনের মধ্যেই বাগদাদ ও আশপাশের অঞ্চল তিনি আলোকিত করে তুলেন।

দীর্ঘদিন রিয়াজত-মুরাক্বাবা-মুশাহাদা শেষে তিনি পুনরায় স্থায়ীভাবে বাগদাদে বসবাস শুরু করেন। এসময় তাঁর বয়স হয়েছিল পঞ্চশেরও উপরে। তখন হিজরি ৫২১ সালের শুরু, যখন তিনি প্রকাশ্যে জনমসক্ষে হাজির হয়ে তাঁর বিখ্যাত বয়ানসমূহের সূচনা করেন।

**বাগদাদের গোলাপ**

আধ্যাত্মিক দীর্ঘ ভ্রমণশেষে বাগদাদে ফিরেই তিনি প্রথমেই কয়েকটি কঠিন পরীক্ষার সম্মুখীন হন। কিন্তু তিনি সব বাঁধা-বিপত্তি ও কষ্ট-কাঠিন্যতা রাজকীয় প্রজ্ঞার মাধ্যমে কাটিয়ে ওঠেন। বাগদাদের তখনকার ইসলামী প্রতিভাসম্পন্ন অনেক ব্যক্তি তাঁর আগমনে কিছুটা বিচলিত হন। হযরতের উচ্চতর আধ্যাত্মিক স্তর তাঁদেরকে ভাবিয়ে তুলে। অচিরেই তাঁর চতুর্দিকে জড়োত হয় একঝাক অনুসারী, ভক্ত-মুরিদ ও শুভাকাঙ্ক্ষী। অপরদিকে উলামায়ে কিরাম একত্রিত হয়ে স্পষ্ট ইঙ্গিত দিলেন যে, হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহর বাগদাদে অবস্থানে তাঁর সন্তুষ্ট নন।

তাঁদের ইশারা-ইঙ্গিতের নমুনা হিসেবে একটি বড়ো পাতিলে সম্পূর্ণভাবে পানি ভর্তি করে পাঠিয়ে দিলেন হযরত আবদুল ক্বাদির জিলানীর বাসস্থানে। এর দ্বারা এটাই বুঝানো উদ্দেশ্য ছিলো যে, পাতিলটি হচ্ছে 'বাগদাদ' আর এর ভেতরের 'পানি' হলো বাগদাদের উলামায়ে কিরাম। অর্থাৎ বাগদাদ শহরে আর কোনো শায়খের সঙ্কুলান হবে না! যথেষ্ট আছেন।

খুব বিচক্ষণ প্রজ্ঞা ও আধ্যাত্মিক শক্তি প্রদর্শনের মাধ্যমে যুগের গউস হযরত আবদুল ক্বাদির জিলানী রাহমাতুল্লাহি আলাইহি তাঁদের এই আক্রমণকে প্রতিহত করেন। তিনি পাত্রের ঠিক মাঝখানে একটি তাজা গোলাপ ফুল রাখলেন। এটি

ভাসতে থাকে। এরপর তিনি পাত্রটি ফেরৎ পাঠালেন প্রেরক আলিমদের নিকট। সবাই পাত্রটির মাঝখানে গোলাপ ফুল ভাসছে দেখে বিস্মিত হলেন। শায়খ জিলানীর প্রজ্ঞা ও আধ্যাত্মিক স্তরের প্রমাণ পেয়ে অভিভূত হলেন। আনুগত্য স্বীকার করে তাঁকে ‘বাদাদের গোলাপ’ খেতাবে ভূষিত করলেন।

**শায়খ আব্দুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহর বয়ান**

হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহর বয়ানসমূহ স্বরচিত বিভিন্ন কিতাবে লিপিবদ্ধ হয়েছে। এগুলো এখনও পৃথিবীর বিভিন্ন ভাষায় প্রাপ্য। আমরা প্রসঙ্গক্রমে এক দুটো বয়ানের সারাংশ তুলে ধরবো মাত্র। পাঠকদের প্রতি অনুরোধ, শরীয়ত ও তাসাউফের ওপর গউসুল আজম রাহিমাহুল্লাহর বয়ানসমূহ পাঠ করতে নিম্নলিখিত কিতাবগুলো পাঠ করুন। এগুলো উর্দু ও বাংলা ভাষায় অনূদিত হয়েছে।

১. ফুতুহুল গায়িব।
২. সিররুল আসরার।
৩. গুণিয়াতুত তালিবীন।
৪. আল-ফাতহুর রাব্বানী ওয়াল ফায়জুর রাহমানী।
৫. মালফুযাতে গউসুল আজম।

**স্বপ্নাদিষ্ট হয়ে বয়ানের সূচনা:** শাওয়াল মাস, ৫২১ হিজরি। শায়খ আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহ একটি স্বপ্ন দেখেন। রাসূলে মকবূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম নির্দেশ দিলেন: “হে আবদুল ক্বাদির! বয়ানের মাধ্যমে মানুষকে দ্বীনের প্রতি দাওয়াত দাও।”

শায়খ আবদুল ক্বাদির রাহিমাহুল্লাহ বললেন, “ইয়া রাসূলাল্লাহ! আমিতো একজন অনারব। আরবি ভাষায় প্রাঞ্জল বয়ান পেশ কী আমার পক্ষে সম্ভব?”

রাসূলে করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তখন এই আয়াতে করীম তিলাওয়াত করেন:

ادْعُ إِلَى سَبِيلِ رَبِّكَ بِالْحِكْمَةِ وَالْمَوْعِظَةِ الْحَسَنَةِ * وَجَادِلْهُمْ بِالَّتِي هِيَ أَحْسَنُ * إِنَّ رَبَّكَ هُوَ أَعْلَمُ بِمَنْ ضَلَّ عَنْ سَبِيلِهِ * وَهُوَ أَعْلَمُ بِالْمُهْتَدِينَ

-“আপন পালনকর্তার পথের প্রতি আহ্বান করুন জ্ঞানের কথা বুঝিয়ে ও উপদেশ শুনিয়ে উত্তমরূপে। এবং তাদের সাথে বিতর্ক করুন পছন্দ যুক্ত পন্থায়। নিশ্চয় আপনার পালনকর্তাই ঐ ব্যক্তি সম্পর্কে বিশেষভাবে জ্ঞাত রয়েছেন, যে তাঁর পথ

থেকে বিচ্যুত হয়ে পড়েছে এবং তিনিই ভাল জানেন তাদেরকে, যারা সঠিক পথে আছে।” (সূরা নাহল: ১২৫)

এ স্বপ্ন দেখার পর ঐদিনই গউসুল আজম রাহিমহুল্লাহ মিম্বরে ওঠে বয়ান শুরু করেন। আমরা তাঁর এই প্রথম বয়ানের কিয়দংশ পাঠকদের উপহার দিচ্ছি।

হযরত রাহিমাহুল্লাহ বয়ানটি প্রদান করেন ‘হালবাই বারানিয়া’য়, ৫২১ হিজরি সনের শুক্রবার দিন ১৫ই শাওয়াল মাসে। প্রথমে হামদ ও নাত পেশ করেন। এরপর বলেন:

“আল্লাহর ওলিদের হৃদয় পবিত্র ও পরিষ্কার। তাঁরা সৃষ্টিকে তালাক দিয়ে সৃষ্টিকর্তার প্রেমের সায়রে ডুব দিয়েছেন। তাঁরা ইহলোককে বিসর্জন দিয়ে পরলোকের অনন্ত জীবনের জন্য প্রস্তুতি নিয়েছেন। তোমরা তাঁদেরকে চিনতে অপারগ এ কারণে যে, গাইরুল্লাহর মধ্যে তোমরা হারিয়ে গেছো। এ কারণে, তোমরা ও তাঁদের মধ্যে সৃষ্টি হয়েছে বিরাট দূরত্ব। যদি কেনো ঈমানদার তোমাদেরকে উপদেশ দেন, তাহলে এর বিপরীত কর্ম করবে না। কারণ, এ উপদেশদাতা তেমোদের মধ্যে কী আছে তা দেখেন- যা তোমরা নিজেই দেখতে অপারগ। রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেছেন:

الْمُؤْمِنُ مِرْآةُ الْمُؤْمِنِ، وَالْمُؤْمِنُ أَخُو الْمُؤْمِنِ

“একজন মু’মিন ওপর আরেক মু’মিনের আয়নাস্বরূপ এবং একজন মু’মিন আরেকজন মু’মিনের ভাই।”[৯৫]

সত্যিকার একজন ঈমানদার সর্বদাই তার অপর মুসলমান ভাইকে নিজের হৃদয় থেকে উপদেশ দিয়ে থাকেন। তিনি তাকে খোলাখুলিভাবে তার দুর্বলতা ও অলসতার কথা বলে দেন। মহান আল্লাহ তা’আলা সর্বাধিক পবিত্র। তিনি আমার অন্তরে অনুভূতি জাগ্রত করে দিয়েছেন, যাতে আমি আমার মুসলমান ভাইদেরকে উপদেশ প্রদান করি। এখন, আমি বলে দিচ্ছি আমার প্রিয় উত্তম আমলের কথা। আমি তোমাদেরকে হক্বের উপদেশ দেবো। বুঝিয়ে দেবো যা আমি সত্য ও সঠিক হিসাবে জেনেছি। বিনিময়ে আমি কোনো জাগতিক ফায়দা চাই না- এমনকি পরলোকেও বিনিময় কামনা করি না।

---

[৯৫] আবু দাউদ. হা. নং. ৪৯১৮।

সকল আকাঙ্ক্ষা আমার প্রেমাস্পদের জন্য খাস। তাহলো, আমার আন্তরিক উপাসনা। হ্যাঁ, আমি খুব আনন্দিত হই যখন দেখি আমার মুরিদান সফলতা ও স্বচ্ছলতা অর্জন করেছেন। এতে আমার হৃদয় এতোই খুশি হয় যে, ক্বলব ও মস্তক আমার সৃষ্টিকর্তা সকাশে অবনত হয়ে পড়ে। হে আল্লাহর বাদাহগণ! আমি তোমাদের হৃদয়ের পরিশুদ্ধি সাধনকে আমার লক্ষ্য বানিয়েছি। আমি নিজের ব্যক্তিগত কোনো ফায়দা লাভের প্রতি লালায়িত নয়। কারণ, ইতোমধ্যে আল্লাহর মর্জিতে এ স্তর আমি অতিক্রম করেছি।

আমি তোমাদের হাতে হাত ধরে সঠিক রাস্তায় নিয়ে যেতে চাই। সুতরাং এ লক্ষ্যর্জনে আমার নিকট আবদার জানাও। আমি তোমাদেরকে আল্লাহর পবিত্র দরবারে যেতে সুসজ্জিত হতে সাহায্য করবো। ... তোমাদের অবস্থা কী? এটা যেনো নির্জীব কিংবা মৃতদেহের মতো একটি জড়ের ওপর এক ফোটা জল। একে ছেড়ে দেওয়া হয়েছে শকুনের কিংবা অন্যান্য হিংস্র জন্তুর আক্রমণের শিকার হিসেবে। তোমাদের জানা থাকা দরকার, জাগতিক বাদশাহরা তোমাদেরকে স্বর্ণ-মুদ্রা-ধন-সম্পদের লোভ দ্বারা তোমাদের অন্তরকে আসল ধন [ঈমান] থেকে গাফিল করে দিয়েছে। এর দ্বারা তোমরা পথভ্রষ্ট হয়ে যাচ্ছো। এ তো শয়তান ছাড়া আর কেউ নয়।

স্মরণ রেখো! উক্ত লালসার বদলে শুধুমাত্র বেইজ্জতি ও অস্বস্থি ছাড়া কিছুই পাওয়া যাবে না। প্রিয় নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেন, “ঐ ব্যক্তি আল্লাহর ক্রোধের পাত্র হিসেবে বেশি যোগ্য, যে কিনা প্রয়োজনের অতিরিক্ত পেতে [লোভের কারণে] লালায়িত।”

তোমরা যদি মনে করো, দুনিয়ার মানুষ তেমোদেরকে অনেককিছু দিয়ে দেবে যার দ্বারা সবকিছু পরিবেষ্টিত হয়ে পড়বে, তাহলে তোমরা তাক্বীর বাগান সম্পর্কে অবগত হও নি। এটা হৃদয়ের মাঝে হচ্ছে শয়তানের কানকথা [ওয়াসওয়াসা]। বাস্তবে তোমরা আল্লাহর বান্দাহ হও নি। বরং তোমরা হয়েছো আকাঙ্ক্ষার গোলাম ও শয়তানের সাহায্যকারী!

অর্থ-বিত্তের প্রতি ভালোবাসাকে বিসর্জন দাও। নিজেকে এ দুনিয়ার জেলখানা থেকে মুক্ত করতে সচেষ্ট হও। যদি এটা চাও তাহলে তোমাদের প্রয়োজন একজন

মুর্শিদের। ... মনে রেখো, এ মুর্শিদে কামিলকে বাহ্যিক চোখে অনুসন্ধান করা হচ্ছে, ভীষণ অন্ধকারে কাউকে দেখার চেষ্টা! তাঁকে খুঁজে দেখো অন্তরের দৃষ্টি দ্বারা। হৃদয়ের ও আত্মার দৃষ্টি দ্বারা। মহান আল্লাহ তা'আলা ইরশাদ করেন:

فَإِنَّهَا لَا تَعْمَى الْأَبْصَارُ وَلَكِنْ تَعْمَى الْقُلُوبُ الَّتِي فِي الصُّدُورِ

"[ঈমানহীনতা] বাহ্যিক চক্ষুকে অন্ধ করে না, কিন্তু অন্ধ করে দেয় হৃদয়কে যার অবস্থান বুকের মধ্যে।"[৯৬]

লোভের কারণে দুনিয়াপ্রাপ্তির চেষ্টার উপমা হচ্ছে এই: কেউ একজন ঘাস ক্রয় করলো স্বর্ণের বিনিময়ে। এরূপ ক্ষেত্রে ঘাস তো শীঘ্রই জ্বলে-পুড়ে ছাই হবে ও অস্তিত্ব হারাবে। অথচ যে স্বর্ণ তার ছিলো, তা চিরকালের জন্য হারিয়ে গেলো।

তোমার ঈমান যদি দুর্বল হয়, তাহলে অবশ্যই তুমি দুনিয়া পেতে সচেষ্ট হবে। তোমার উচিত হবে ঈমানকে দৃঢ় করতে সচেষ্ট হওয়া, এতে করে তুমি আল্লাহর প্রতি তাওয়াক্কুলের দরোজা লাভ করবে। তুমি তখন দেখবে, তোমার যাবতীয় প্রয়োজন পূরণ হয়ে গেছে। তুমি তা বুঝতেই পারবে না। মানুষের সংসর্গ থেকে যখন তুমি দূরে থাকবে তখন অনুভব করবে যে, নিজের জীবনকে সহজেই 'মালিকুল মাউথ' এর হাতে তুলে দিতে আনন্দবোধ করছো। চিরন্তন জীবনের প্রতি ধাবমান হতে তোমার মনে আগ্রহ জন্মাবে।

এখন তোমার দুনিয়াবী চিন্তা-ভাবনা ও বস্তুভিত্তিক সুখ-শান্তি আত্মাকে আর প্রভাবিত ও ব্যতিচার করবে না। প্রিয় রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেন: "বস্তুতান্ত্রিক এ দুনিয়া থেকে নিজেকে দূরে রাখতে সর্বোচ্চ চেষ্টা করো।"

হে আল্লাহর বান্দাগণ! দুনিয়ার সকল শৃঙ্খল থেকে নিজেদেরকে মুক্ত করতে চেষ্টা চালাও। মহান দয়ালু আল্লাহর সাথে নিজেদেরকে শক্ত দড়ি দ্বারা বেঁধে দাও। এটাই তোমাদের হৃদয়ের জাহাজকে ক্রমান্বয়ে প্রেমের মহাসাগরের মধ্যে ভাসিয়ে নেবে। সবকিছুর ওপর ক্ষমতাবান মহান আল্লাহ তা'আলা। তিনি সব জনেন, সব দেখেন। সবকিছু তাঁরই নিয়ন্ত্রণে। তাঁর কাছে কিছু চাওয়ার পূর্বে নিজের ক্বলবকে পরিশুদ্ধ করতে তাঁকে আকুতি-মিনতি জানাও। ঈমান ও মা'রিফাত লাভের জন্য আবদার

---

[৯৬] সূরা হিজর: ৪৬।

করো। ইলম অর্জনের জন্য বিনয়ের সঙ্গে প্রার্থনা করো। প্রার্থনা করো তাঁর নিকট হৃদয়কে ধারণক্ষমতাসম্পন্ন করে দিতে। হৃদয়কে নূরান্বিত করে দিতে। আবদার জানাও তাঁর দরবাবে, হে প্রভু! আপনার প্রেম ও করুণা আমার প্রতি বর্ষণ করুন।

... হে আল্লাহর বান্দাগণ! তোমরা যদি কালিমা শাহাতদের বাক্যটি শুধুমাত্র জিহ্বা দ্বারা উচ্চারণ করে থাকো এবং এর মর্মার্থ আমলে পরিণত না করো, তাহলে তোমরা তো সৃষ্টিকর্তার দিকে একটিও পদক্ষেপ নিলে না। আল্লাহর দিকে ভ্রমণের বাস্তবতা নির্ভর করে হৃদয়ের শক্তি ও গতির ওপর। হাক্বিক্বাতের নৈকট্য হচ্ছে হৃদয়ের নৈকট্য। হাক্বিক্বাতের মধ্যে উত্তম আমলসমূহ হচ্ছে সেগুলো যার মধ্যে আছে আত্মা। অন্যকথায়, সত্যিকার আন্তরিকতা [ইখলাস]। আর কোনো আমলই সঠিক ও ফলপ্রসু নয়, যদি না তা শরীয়তের সীমাবদ্ধতার মধ্যে থাকে। আল্লাহর ওলিরা হচ্ছেন তোমাদের জন্য সত্যের মাপকাঠি। নিজেদেরকে কখনো মাপকাঠি বানাবে না। কারণ এর দ্বারা কখনও সফলকাম হবে না। যে কোনো আমল যদি স্বীয় ‘পরহেজগারী’ প্রদর্শনের উদ্দেশ্যে হয়- তাহলে এটা সত্যিকার ভালো আমল নয়। সত্যিকার আমল পালিত হয় গোপনে। শুধুমাত্র ফরয আমল প্রকাশ্যে হবে- কারণ, এর জন্য অন্য কোনো পথ নেই। আমল নির্ভর করে তাওহিদ [ঈমান] ও আন্তরিকতার [ইখলাস] ওপর। এতে কমতি থাকার অর্থ হচ্ছে, ভিত্তি ছাড়া ইমারত তৈরির মতো। শীঘ্রই এটি ধ্বসে পড়বে মাটিতে। প্রথমে এই ভিত্তিকে মজবুত করে তৈরি করো। এরপর বিরাট ইমারত বানানো হবে ফলপ্রসু ও শক্তিশালী।

যদি আল্লাহর মর্জি হয়, এরূপ শক্ত ইমারত কখনো ধ্বসে পড়বে না। কারণ তার শক্তির উৎস হচ্ছে ভিত্তিমূলে। আল্লাহর একত্বের স্বীকৃতির মাধ্যমে তোমার আমলসমূহ আত্মার আকাশে নূরান্বিত হয়ে ওঠবে। যেমন পূর্ণিমার চাঁদ। আলো দেবে সূর্যের মতো।”[৯৭]

**বয়ানের নিয়ম-কানুন**

শায়খ আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহ সপ্তাহে তিনবার মাত্র বয়ান পেশ করতেন। তিনি বুধবার সন্ধ্যায়, শুক্রবার জুমু’আর সময় এবং রোববার সকালে শ্রোতাদেরকে ইলমে শরীয়ত ও তাসাওউফের ওপর মহামূল্যবান বয়ান দ্বারা

[৯৭] শায়খ ইমাম আবুল হাসান আলী শাত্বনুফী শাফিঈ রাহিমাহুল্লাহ প্রণীত ‘বাহযাতুল আসরার’ গ্রন্থ দ্রঃ।

উপকৃত করতেন। এই মুবারক ও মূল্যবান কাজটি তিনি ৫২১ থেকে ৫৬১ হিজরি পর্যন্ত দীর্ঘ ৪০ বছর অব্যাহত রাখেন। প্রাথমিক দিনগুলোতে তাঁর বয়ান শুরু হয়েছিল হযরতের উস্তাদ ও মুর্শিদ হযরত আবু সাঈদ মুখাররিমী রাহিমাহুল্লাহ কর্তৃক প্রতিষ্ঠিত ‘বাবুল আযাজ’ নামক মাদরাসায়।

এরপর শ্রোতাদের উপস্থিতি এতোই বেড়ে যায় যে, হযরতের মিম্বর বাগদাদের ঈদগাহ মাঠে নিয়ে যেতে হলো। সেখানে ৭০ হাজার মানুষ একসঙ্গে বসে তাঁর ওয়াজ শুনতে থাকেন। প্রত্যেক ওয়াজ লিপিবদ্ধ করে রাখার জন্য নিযুক্ত থাকতেন অনেক অনুলেখক। পবিত্র কুরআনের আয়াতসমূহ সুললিত কণ্ঠে ও পূর্ণ তাজবিদের সাথে তিলাওয়াতের জন্য নিযুক্ত ছিলেন বাগদাদের একাধিক বিশিষ্ট ক্বারী। হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহর এসব বয়ান এতোই বিখ্যাত হয়ে ওঠে যে, তখনকার মুসলিম বিশ্বের প্রত্যন্ত অঞ্চল থেকে লোকজন বাগদাদে একত্রিত হন ওয়াজ শ্রবণের জন্য। বাগদাদ হয়ে ওঠে মুসলিম বিশ্বের আধ্যাত্মিক কেন্দ্রে যা হযরত জুনাইদ বাগদাদী ও তাঁর পূর্বের যুগ থেকে খ্যাতি অর্জন করেছিল।

**বয়ানের প্রতিক্রিয়া**

হযরত গউসুল আজম রাহিমাহুল্লাহর ওয়াজের প্রতিক্রিয়া ছিলো অত্যাশ্চর্য। প্রায়ই শ্রোতাদের মধ্যে অনেকে আধ্যাত্মিক হালের কারণে একেবারে পাগলপ্রায় হয়ে যেতেন। দেখা যেতো তারা পরনের বস্ত্রাদি পর্যন্ত ছিড়ে ফেলছেন। অন্যরা অজ্ঞান হয়ে পড়েছেন। কোনো কোনো সময় আল্লাহর প্রেম ও রাসূলের মুহাব্বতের বয়ান শুনে কেউ কেউ এতোই প্রভাবিত হয়ে পড়েছেন যে, তারের প্রাণবায়ু সেখানেই বেরিয়ে গেছে!

সময় সময় তাঁর কথা শ্রবণ করতে অমুসলিমদের আগমন ঘটতো সভাস্থলে। শরীয়ত ও তরিকতের ওপর হযরতের মুখ থেকে মনোমুগ্ধকর হাক্বিক্বাতের বয়ান শুনে তারা এতোই প্রভাবিত হয়েছেন যে, অনেকেই তাঁর হাতে ইসলামে দীক্ষিত হয়ে বাড়িতে ফিরেছেন। কথিত আছে, গউসুল আজম আবদুল ক্বাদির জিলানী রাহমাতুল্লাহি আলাইহির ওয়াজ মাহফিলে সাধারণ মানুষ ছাড়াও অনেক জিন ও রিজাউল গায়েব ব্যক্তিদের উপস্থিতি থাকতো। অবশ্য, এদের উপস্থিতির ব্যাপারে মানুষ গাফিল ছিলো, তবে হযরত গউসুল আজম রাহিমাহুল্লাহ ঠিকই জানতেন। এ ব্যাপারে একটি বর্ণনা নিচে তুলে ধরছি।

হযরত আবুল হাসান আলী শাত্বনুফী রাহিমাহুল্লাহ বলেন: “আমাদেরকে সংবাদ দিয়েছেন আবুল হাসান আলী আবদুল্লাহ আবহারী- তিনি আবু যাকারিয়া বাগদাদী থেকে, তাঁকে তাঁর পিতা বলেন, “আমি একবার জিনদেরকে আযিমাত [আমল] সহকারে আহ্বান করলাম। তারা স্বাভাবিকের চেয়ে বেশি দেরি করলো। এরপর আমার নিকট এসে বললো, ‘যখন শায়খ আবদুল ক্বাদির ওয়াজ করেন তখন আমাদেরকে ডাকবেন না।’ আমি বললাম, ‘কেনো?’ তারা বললো, ‘আমরা তাঁর মজলিসে উপস্থিত হই।’ আমি বললাম, ‘তোমরাও কী যাও?’ বললো, ‘হ্যাঁ। তাঁর মজলিসে মানুষের চেয়ে আমাদের ভিড় বেশি হয়। আমাদের মধ্যে অনেক গোত্র আছে, যারা ইসলাম গ্রহণ করেছে এবং তাঁর হাতে তাওবাহ করেছে [মুরিদ হয়েছে]।”[৯৮]

## আসমান থেকে আল-খেল্লা অবতীর্ণ হওয়া

হযরত আবু হাফস ওমর ইবনে খলিল ত্বিবী বর্ণনা করেন, “শায়খ মুহিউদ্দীন আবদুল ক্বাদির রাহিমাহুল্লাহ একদিন আমাকে বললেন, “হে ওমর! আমার মজলিস থেকে বিচ্ছিন্ন হয়ো না। কেননা, এতে আল-খেল্লা [বিশেষ গায়েবি পোশাক] বণ্টন করা হয়। তার জন্য আফসোস! যে এটা হাতছাড়া করে ফেলে।” শায়খ আবু হাফস বলেন, এরপর দীর্ঘ একযুগ অতিবাহিত হলো। আমি একদিন মজলিসে উপস্থিত ছিলাম। কিছুটা তন্দ্রা আসলে পরে দেখতে পেলাম, আসমান থেকে অনেক লাল-সবুজ ‘খিলআহ’ [আল-খেল্লা] অবতীর্ণ হচ্ছে। এগুলো মজলিসে উপস্থিত কিছু লোকদের ওপর পতিত হলো। আমার চোখ খুলে গেলো। আমি লোকদেরকে এ সম্পর্কে অবগত করতে লাফ দিয়ে দাঁড়ালাম। কিন্তু বক্তা শায়খ জিলানী রাহিমাহুল্লাহ আমাকে ডেকে বললেন, “হে বৎস! চুপ থাকো! কারণ, সংবাদ চাক্ষুষ দেখার মতো হয় না!”[৯৯]

## হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহর আরেকটি ওয়াজ

পাঠকদেরকে এবার হযরত গউসুল আজম রাহিমাহুল্লাহর আরেকটি বয়ানের সারাংশ উপহার দিচ্ছি। তিনি এটি ৫৪৫ হিজরির শাওয়াল মাসের ১৯ তারিখ প্রদান করেন।

---

[৯৮] ‘বাহজাতুল আসরার ও মা’দিনুল আনওয়ার’ [বঙ্গানুবাদ], পৃ. ৩২৮-৩২৯।

[৯৯] প্রাগুক্ত, পৃ. ৩২৯।

তিনি বলেন: "যে ব্যক্তি আমল প্রদর্শনে অভ্যস্ত, তার বাহ্যিক রূপ বেশ ভালো হতে পারে। কিন্তু তার হৃদয় কলুষিত। যা হালাল ও গ্রহণীয় তা থেকেও সে পরহেজ করে এবং ধর্মকে আর্থিক স্বচ্ছতা অর্জনে ব্যবহার করে। সাধারণ মানুষের চোখের আড়ালে থাকে তার আসল রূপ। কিন্তু কিছু লোক আছেন যারা তার আসল চেহারা কী তা বুঝেন ও জানেন।

তার এসব পরহেজগারী ভঙ্গি ছাড়া আর কিছু নয়। তার অভ্যন্তরীণ নফস দূষিত ও অপবিত্র। এটা সত্যিই দুঃখজনক যদি তোমরা বুঝতে সক্ষম হও না যে, সত্যিকার আল্লাহর আনুগত্য আসে হৃদয় থেকে- কারো দৈহিক 'আপন' থেকে নয়। যতো উত্তম আমল আছে তা সবই আসে হৃদয়ের গভীর থেকে। তোমাদের সত্যিকার আমলগুলো সেখান থেকেই উত্থিত হোক। কোনো ভণ্ডামি তোমাদেরকে ছুঁতে দেবে না।

মিথ্যা ও আন্তরিকতাহীনতাকে অন্তর থেকে মুছে ফেলো। মুনাফিকী ও লোক-দেখানো অবস্থা থেকে তোমরা মুক্ত হও। জাহান্নামের লেবাস পরিত্যাগ করে জান্নাতের লেবাস পরো। জান্নাতের লেবাস হচ্ছে মহান সৃষ্টিকর্তার পক্ষ থেকে একটি উপহার।

মানুষকে খুশি করতে কিছুই করো না- এ আশায় যে, তারা তোমাকে বাহবা দেবে। এতে তুমি হয়ে ওঠবে উদ্ধত [পয়দা হবে গরিমা]। এটা পরিত্যাগ করে আল্লাহর দরবারে উপস্থিত হও। তোমাকে তিনি নিজের করে নেবেন এবং তুমি হবে তাঁর।

... এখন, তুমি কোন উদারতা প্রাপ্তির আকাঙ্ক্ষী হতে চাও? তাঁর নৈকট্য প্রাপ্তি থেকেও কী উত্তম আর কিছু হতে পারে? যিনি তোমাকে দুঃখ-বেদনার সময় সান্ত্বনা দেবেন, রোগ থেকে শিফা দেবেন এবং যাকিছু প্রয়োজন তার যোগাড় দেবেন। যে মুহূর্তে তুমি নিজেকে তাঁর নিকট আত্মসমর্পণ করবে, সমগ্র জগতের মানুষ মিলেও তোমার কেনো ক্ষতি করতে পারবে না। তিনি যদি তোমাকে তাঁর বন্ধুজনে পরিণত করেন, তাহলে জাগতিক সকল যুদ্ধে তুমি জয়ী হবে। যে কেউ অন্য সব [আকাঙ্ক্ষার] অগ্নি নিভিয়ে নিজের ক্বলব আল্লাহর ইশকের আগুনে প্রজ্বলিত করেছে, সে-ই সর্বোচ্চ সফলতা অর্জনে ধন্য হয়েছে।

এ ব্যক্তিই তার সর্বশেষ লক্ষ্যস্থলে পৌঁছুয়েছে। প্রাপ্ত হয়েছে চিরন্তন মুক্তি। সে জগতে আসার সত্যিকার গোপন রহস্য কী তা বুঝতে পেরেছে। সে বুঝতে পেরেছে ইহলোকে আগমনের আসল উদ্দেশ্য ও এখান থেকে সফলতা লাভের চাবি কী? সে জানে 'মৃত্যুর পূর্বে মুত্যু' কথাটির অর্থ কী। এর অর্থ হলো, তোমার নফসকে হত্যা করো, তোমার শাহওয়াতী আকাঙ্ক্ষাকে হত্যা করো, তোমার জন্য শয়তান নিহত হয়ে যাক!

এ ধরনের মৃত্যু সত্যিই একক বৈশিষ্ট্যে বৈশিষ্ট্যমণ্ডিত। দৈহিক মৃত্যু যা থেকে কেউ রেহাই পাবে না, তা আমরা জানি। কিন্তু উক্ত মৃত্যু [মৃত্যুর পূর্বে মৃত্যু] কী, তা অল্পজনই বুঝেন।

হে লোকসকল! আমার কথার প্রতি খিয়াল করো। আমি তোমাদেরকে আল্লাহর রাস্তায় আহ্বান জানাচ্ছি। আমি তোমাদেরকে তাঁর আনুগত্যের প্রতি আহ্বান জানাচ্ছি। আমি তোমাদেরকে নিজের আশা-আকাঙ্ক্ষা পূরণের জন্য ডাক দিচ্ছি না। মুনাফিকরা আল্লাহর দিকে আহ্বান জানায় না। বরং তারা নিজের নফসের দিকে আহ্বান করে। তারা হচ্ছে এ দুনিয়ার ভিক্ষুক।

হে অজ্ঞতার মধ্যে নিমজ্জিত মানুষ! তোমরা আল্লাহর ওলিদের উপদেশ শ্রবণ করে অস্বস্থিবোধ করছো। কারণ, তোমরা চাওনা তোমাদের প্রভুর ভালোবাসায় নিজেদেরকে খিলওয়াত অবলম্বনে জড়িয়ে দিতে। তোমাদের ইচ্ছে হচ্ছে মূর্তিঘরে যেতে! এতে তোমরা শরীয়তের বাধ্য-বাধকতা থেকে মুক্ত হতে চাও। কিন্তু এটা তো তোমাদের ধ্বংসের কারণ হবে। তোমাদের প্রতি আমার হৃদয়-ছোঁয়া উপদেশ হলো, তোমরা ওলিআল্লাহদের সুহবত অবলম্বন করো। তোমাদের গলে ঝুলন্ত পাপের দড়ি ছিলে ফেলো। তোমাদের মুর্শিদে কামিলের নির্দেশনাবলীর ওপর দৃঢ় থাকো। এরই মাধ্যমে তোমরা উচ্চ মাক্বামে অধিষ্ঠিত হবে এবং হ্যাঁ, তোমাদের মাধ্যমে ওদের অন্ধকার হৃদয় আলোকিত হবে- যারা তোমাদের সংস্পর্শে আসবে। যে কেউ পরহেজগারী ও খোদাভীতির কথা মুখে বলে বেড়ায় অথচ তার নিজের মধ্যে এগুলো অনুপস্থিত থাকে, তাহলে সে হচ্ছে বাহ্যিক মুসলিম। অভ্যন্তরে সে মুসলিম হওয়া থেকে দূরে। বাহ্যিকভাবে সে একজন মাওয়াহিদ [তৌহিদবাদী] কিন্তু ভেতরে সে মুশরিক। একজন সত্যিকার ঈমানদার তার অভ্যন্তরের নফসকে পরিশুদ্ধ

করতে সদা-উদগ্রিব। ঠিক একজন বুদ্ধিমান রাজমিস্ত্রি যেভাবে প্রথমে ঘর তৈরি করে শক্ত করে। তারপর সুন্দর সুন্দর দরোজা, জানালা এতে যুক্ত করে চিত্তাকর্ষক করে তুলে।"[১০০]

## দৈনিক আমল

বাগদাদের ঈদগাহ মাঠে নিয়মিত ওয়াজ-নসিহত প্রদান ছাড়াও হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহ বাবুল আযাজ মাদরাসায় পাঠদান করতেন। তাফসির, হাদিস, উসূলে হাদিস, ফিকাহ ইত্যাদি শরীয়তের উচ্চতর বিষয়ে তিনি জ্ঞানগর্ব আলোচনা করতেন শিক্ষার্থীদের সম্মুখে। তাঁর পাঠদান চলতো প্রত্যহ সকাল ও যুহরের পূর্ব পর্যন্ত। বাদ-যুহর তিনি মুসলিম বিশ্বের সর্বত্র থেকে প্রেরিত শরয়ী প্রশ্নাবলীর উত্তর দিতেন। প্রত্যেকদিন বাদ-আছর হযরত রাহিমাহুল্লাহ গরীবদের মধ্যে রুটি বণ্টন করতেন। মাগরিবের নামায শেষে তাঁর অভ্যেস ছিলো রাতের খাবার গ্রহণ করা। এসময় তিনি আশপাশের সবাইকে তাঁর সাথে আহার করতে দাওয়াত দিতেন। তিনি বছরের অধিকাংশ দিন রোযা রাখতেন। ইশার নামাযের পর সকল ওলিআল্লাহদের মতো তিনি শয়ন কক্ষে চলে যেতেন। এরপর গভীর ধ্যান-মুরাক্বাবা ও জিকরুল্লাহর মধ্যে রাতের বেশিরভাগ সময় কাটিয়ে দিতেন। অবশ্য, অবশ্য তাহাজ্জুদের নামায কখনও ছুটতো না।

## হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহর কারামত

গউসুল আজম হযরত শায়খ মুহিউদ্দীন আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহর অধিকাংশ কারামত সঠিকভাবে প্রমাণিত। তাঁর কারামতের সংখ্যা বর্ণনা করে শেষ করার মতো নয়। হযরত আবদুল্লাহ ইয়াফিয়ী রাহিমাহুল্লাহ বলেন, "হযরতের কারামত অসংখ্য। তাঁর থেকে যে পরিমাণ কারামত প্রকাশ পেয়েছে, তা অন্য কারোর মধ্যে দৃষ্টিগোচর হয় নি।" পাঠকদের মনের খোরাক হিসেবে নির্ভরযোগ্য সূত্র[১০১] থেকে নিচে কয়েকটির বর্ণনা তুলে ধরছি।

[১০০] সূত্র: sufiwiki.com

[১০১] এ সূত্রগুলো হচ্ছে: ১. শায়খ আবদুল হক মুহাদ্দিসে দেহলভী রাহিমাহুল্লাহ রচিত 'গাউছুল আযম'। ২. ইমাম আবুল হাসান আলী শাত্বনূফী শাফিঈ রাহিমাহুল্লাহ রচিত, 'বাহযাতুল আসরার', ৩. শায়খ মুহাম্মদ বিন ইয়াহইয়া তাদিফী রাহিমাহুল্লাহ রচিত 'ক্বাওয়াইডুল জাওয়াহির' ইত্যাদি প্রামাণ্য গ্রন্থাদি।

**১. আবদাল ও ফিরিশতাদের মধ্যে কথোপকথন:** হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহ বলেন, "জিলানে থাকতে একদিন আমার পাশ দিয়ে একব্যক্তি গমন করলেন যাকে আমি কখনও ইতোপূর্বে দেখি নি। কিছু ফিরিশতা আকাশ থেকে নেমে এসেছেন দেখলাম। তাঁরা ঐ ব্যক্তিকে দেখিয়ে বললেন, 'তিনি হচ্ছেন আল্লাহর ওলি।' লোকটি আসমানের ফিরিশতাদের প্রশ্ন করলেন, 'এ ছেলেটি কে?' তাঁরা জবাব দিলেন, 'একে বড়ো মর্তবা দেওয়া হবে।' চল্লিশ বছর পর জানতে পেরেছি যে, উক্ত ব্যক্তি ছিলেন একজন আবদাল।"

**২. যুবক কর্তৃক মাসের খবর প্রদান:** হযরতের সাহেবজাদা শায়খ সাইফুদ্দিন আবদুল ওয়াহহাব বর্ণনা করেন, "একবার শায়খের খিদমাতে কয়েকজন বিশিষ্ট মশাইখে আজম বসা ছিলেন। তারিখটা ছিলো জমাদিউল আখিরের শেষ দিন, ৫৬০ হিজরি। হযরত রাহিমাহুল্লাহ আলাপ-আলোচনা করছিলেন। এমন সময় একজন সুদর্শন উজ্জ্বল চেহারাসম্পন্ন যুবক কক্ষে প্রবেশ করলেন। সালাম প্রদান করে বললেন, 'আমি মাহে রজব! আপনাকে মুবারকবাদ জানাচ্ছি। এ মাসে সাধারণ লোকের অনেক উপকার হবে। সবাই সুখে থাকবে।' একথা বলে তিনি বের হয়ে গেলেন। সত্যিই দেখা গেলো এ বছরের রজব মাসে মানুষের মধ্যে সুখ ও শান্তি বিরাজ করছে।

অপর একদিন একই ধরনের মজলিসে এক বিকৃত চোহারার যুবক এসে হাজির হয়ে বললেন, 'আসসালামু আলাইকুম! আমি শা'বান মাস। আমার এ মাসে বাগদাদে ধ্বংসযজ্ঞ হবে। খোরাশানে রক্তক্ষয়ী যুদ্ধ হবে'। ঠিকই ঐ বছর শা'বান মাসে হিজাযে দুর্ভিক্ষ দেখা দেয়। খুরাশানে যুদ্ধ সংঘটিত হয়।"

**৩. তেরো ব্যক্তির মনের বাসনা পূরণ:** একদিন হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহর মজলিসে তেরো জন বিশিষ্ট শায়খ বসা ছিলেন। এক পর্যায়ে হযরত বললেন, "আপনারা আমার নিকট যা ইচ্ছে তা চেয়ে নিন।"

শায়খ মাসউদ আহমদ বিন হারিমী দাঁড়িয়ে বললেন, 'আমি আত্মপ্রচেষ্টা ও আত্ম-অধিকার বর্জন কামনা করি।' শায়খ মুহাম্মদ বিন কায়িদ বললেন, 'আমি আধ্যাত্মিক সাধনার শক্তি কামনা করি।' শায়খ আবুল ক্বাসিম উমর বাজ্জাজ বললেন, 'আমি খোদাভীতি কামনা করি।' শায়খ আবু মুহাম্মদ হাসান ফার্সি বললেন, 'আমাকে

আল্লাহর সাথে সংযুক্তি স্থাপন করে দিন।' শায়খ জামাল আবু ইউসুফ বললেন, 'সময়ের সদ্ব্যবহার আমার কাম্য।' শায়খ আবু হাফস উমর গাজ্জাল বললেন, 'আমার অধিক ইলমের প্রয়োজন।' শায়খ জলিল সরসরী আরয করলেন, 'আমি কামনা করছি, কুতবিয়াতের স্তরে উন্নীত না হওয়া পর্যন্ত যেনো আমার মৃত্যু হয় না।' শায়খ আবুল বারাকাত হুমামী বললেন, 'আল্লাহর প্রেমে আত্মহারা আমার কাম্য।' শায়খ আবুল ফতু বললেন, 'আমি চাই কুরআন-হাদিস হিফজ করবো।' শায়খ আবুল খাইর আবদার জানালেন, 'আমি এমন মা'রিফাত কামনা করি, যার দ্বারা হক্ব ও বাতিলের মধ্যে পার্থক্য নির্ধারণ করতে পারি।' শায়খ আবু আবদুল্লাহ বিন হায়বতুল্লাহ বললেন, 'আমি মুসাফিরখানার পাহারাদার হতে ইচ্ছা করি।' শায়খ আবুল ক্বাসিম আরয করলেন, 'শায়খ! আমাকে বাবুল আজিজ [মিশরের বাদশা] এর দারোয়ান বানিয়ে দিন।'

হযরত গউসুল আজম রাহমাতুল্লাহি আলাইহি সবার কথা শ্রবণ করার পর খুব গম্ভীর সুরে নিচের আয়াতে করীম পাঠ করলেন:

كُلًّا نُمِدُّ هَؤُلَاءِ وَهَؤُلَاءِ مِنْ عَطَاءِ رَبِّكَ * وَمَا كَانَ عَطَاءُ رَبِّكَ مَحْظُورًا

-"এদেরকে এবং ওদেরকে প্রত্যেককে আমি আপনার পালনকর্তার দান পৌঁছে দেই, এবং আপনার পালনকর্তার দান অবধারিত।" [বনী ইসরাঈল: ২০]

বর্ণনাকারী বলেন, খোদার কসম! উক্ত তেরোজন শায়খের প্রত্যেকের বাসনা আল্লাহ তা'আলা পূরণ করে দেন। অবশ্য জলিল সুরসরী রাহিমাহুল্লাহ কুতবিয়াতের মর্যাদায় ভূষিত হন মাত্র ৭ দিনের জন্য। এরপর তিনি ইন্তিকাল করেন।

**৪. দর্শনের জ্ঞান বিলুপ্তকরণ:** হযরত আবুল মুজাফফর মনসুর বিন মুবারক ওয়াসিতী রাহিমাহুল্লাহ বর্ণনা করেন, "যৌবনকালে আমি একদিন হযরত শায়খ আবদুল ক্বাদির জিলানী রাহমাতুল্লাহি আলাইহির দরবারে হাজির হই। আমার হাতে ছিলো গ্রীক দর্শন ও আত্মা বিষয়ক একখানা কিতাব। উপস্থিত একব্যক্তি উপদেশ দিলেন, গউসুল আজম যদি এ বই সম্পর্কে কিছু বলেন তাহলে এটি ঘরের কিনারে রেখে এসো। ঠিকই তিনি আমাকে এ বই সম্পর্কে জিজ্ঞেস করলেন। আমি তখন এটি ঘরের এক কিনারে এটি রেখে দেওয়ার সিদ্ধান্ত নিলাম। তবে দর্শনের ওপর আমার আকর্ষণ এতো বেশি ছিলো যে, এটি সমূলে বিনষ্ট করতে চাই নি। বইটির অধিকাংশ বিষয় আমার মুখস্ত ছিলো। আমি যখন বিইটি কোণে রাখার উদ্দেশ্যে দাঁড়াতে

চাইলাম তখন পারলাম না- আমি সম্পূর্ণ অবশ হয়ে পড়লাম! আমি নড়তেই পারছিলাম না- যেনো হাত-পা বাঁধা একজন কয়েদী! হযরত শায়খ বললেন, 'এটি আমার হাতে দাও'। এবার অচেতন অবস্থা কেটে গেলো। বইটি তাঁর হাতে হস্তান্তরের পূর্বে একটু খুলে দেখলাম। ইয়া আল্লাহ! সব পাতা শূন্য! লেখা সম্পূর্ণরূপে মুছে গেছে। যাক, নির্দেশ মুতাবিক এটি তাঁর হাতে দিলাম। তিনি একেক পৃষ্ঠা উল্টাতে থাকেন। এরপর বললেন, 'এটা তো হযরত মুহাম্মদ বিন জরিস লিখিত 'ফাযায়িলে কুরআন'!' আমি সম্পূর্ণ অবাক! পুনরায় এটি হাতে নিয়ে দেখি, সত্যিই তিনি যা বলেছেন তা-ই। পবিত্র কুরআনের ফযিলতের ওপর সুন্দর বর্ণনা এতে লিপিবদ্ধ আছে। শুধু একুটু নয়- ইতোমধ্যে উক্ত কিতাব থেকে দর্শনের ওপর যাকিছু মুখস্ত করেছিলাম তা সম্পূর্ণরূপে ভুলে গেলাম! অনেক চেষ্টা করেও একটিমাত্র বাক্যও স্মরণে আসলো না।"[১০২]

**৫. পাখিদের টুকরো টুকরো হওয়ার ঘটনা:** মুহাম্মদ বিন আবুল ফাতাহ হারভী বলেন, "আমি একদিন শায়খ মুহিউদ্দীন আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহর বরকতময় ওয়াজ মাহফিলে উপস্থিত ছিলাম। তিনি আল্লাহর কুদরত সম্পর্কে বয়ান পেশ করছিলেন। মানুষ তন্ময় হয়ে তাঁর প্রতিটি কথা শুনছিলেন। এরপর কোত্থেকে ঝাঁকে ঝাঁকে একদল অদ্ভুত পাখি মজলিসের উপরে আকাশের মধ্যে চক্কর দিতে লাগলো। এতে মানুষ হযরতের বয়ান থেকে কিছুটা অন্যমনস্ক হয়ে উপরের দিকে তাকাতে থাকে। হযরত তখন বললেন, "মা'বূদের মহাসম্মানের শপথ! যদি আমি চাই এবং ওই পাখির উদ্দেশ্যে বলি, 'তোরা মরে যা এবং টুকরো টুকরো হয়ে যা!', তাহলে তৎক্ষণাৎ এগুলো আল্লাহর হুকুমে মরে টুকরো টুকরো হবে।' হযরতের কথা শেষ না হতেই দেখা গেলো সব পাখি মরে টুকরো টুকরো হয়ে আকাশ থেকে মসলিজের উপর পড়ে গেলো।"

**৬. শায়খ মারুফ কারখী রাহিমাহুল্লাহর কবর থেকে আওয়াজ:** হযরত আবুল হাসান আলী ইবনে হায়তী যারিয়ানী রাহিমাহুল্লাহ [৫৬৩ হিজরি সনে] বলেন, "আমি শায়খ আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহর সঙ্গে হযরত মারুফ কারখী রাহিমাহুল্লাহর কবর জিয়ারত করেছি। তিনি কবরের পাশে দাঁড়িয়ে বললেন: "আসসালামু আলাইকা ইয়া শাইখ মা'রুফ আ'বার লানা বাদারযাহ" - হে শায়খ মা'রুফ!

[১০২] কারামতের উক্ত ১, ২, ৩ ও ৪ নং ঘটনার সূত্র শায়খ আবদুল হক মুহাদ্দিসে দেহলভী রাহিমাহুল্লাহ রচিত 'গাউছুল আযম' কিতাবটি।

আপনাকে সালাম। আপনি আমাদের চেয়ে আরো এক স্তর আগে চলে গেছেন।” কিছুদিন পর দ্বিতীয়বার তিনি হযরত মা’রুফ রাহিমাহুল্লাহর কবর জিয়ারত করলেন। আমিও তাঁর সঙ্গে ছিলাম। এবার তিনি বললেন, “হে শায়খ মা’রুফ! আপনাকে সালাম। এখন আমরা আপনার চেয়ে দু’স্তর উপরে চলে গেছি।” সাথে সাথে কবর থেকে আওয়াজ হলো: ‘ওয়া আ’লাইকাসসালামু ইয়া সাইয়্যিদ আহলে জামান!’ - আপনার উপরও সালাম হে যুগের সরদার!’”

**৭. দিনারের থলে রক্ত:** শায়খ আবুল আব্বাস ইয়াহইয়া মুসেলী রাহিমাহুল্লাহ তাঁর পিতা থেকে বর্ণনা করেন, “আমার পিতা বলেন, আমরা একরাতে বাগদাদে স্থাপিত শাইখী হযরত মুহিউদ্দীন আবদুল ক্বাদির রাহিমাহুল্লাহর মাদরাসায় ছিলাম। তখন হযরতের দরবারে উপস্থিত হলেন আব্বাসী খলিফা আল-মুসতানজিদ বিল্লাহ। তিনি হযরতকে সালাম জানালেন। নসিহত প্রদান করতে অনুরোধ করলেন। তাঁর সম্মুখে দশটি দিনার ভর্তি থলে রাখলেন। দশজন খাদিম এগুলো বহন করে নিয়ে এসেছিলেন। হযরত শায়খ বললেন, “আমার এগুলোর প্রয়োজন নেই।” খলিফা এগুলো গ্রহণ করার জন্য হযরতের নিকট বারবার আবদার জানালেন।

হযরত শায়খ জিলানী রাহিমাহুল্লাহ এক পর্যায়ে একটি থলে ডান হাতে ও আরেকটি বামহাতে নিলেন। দুটোকে হাতের মুষ্ঠির ভেতর মোচড়াতে লাগলেন। কী আশ্চর্য! দেখা গেলো উভয়টি থেকে টাটকা রক্ত ঝরে পড়ছে। হযরত রাহিমাহুল্লাহ খলিফাকে বললেন, “হে আবুল মুজাফফর! তোমার কী আল্লাহর প্রতি লজ্জাবোধ হয় না? জনগণের রক্ত আমার সামনে আনতে ভয় লাগে না?” খলিফা এ কথাগুলো শুনে বেহুঁশ হয়ে পড়ে গেলেন। শায়খ বললেন, “মা’বূদ আল্লাহর ইজ্জতের কসম! যদি রাসূলে করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের বংশের সঙ্গে তাঁর সম্পর্ক না থাকতো, তাহলে আমি এ রক্তকে এভাবে প্রবাহিত করতাম যে, এতে তাঁর প্রসাদ পর্যন্ত ডুবে যেতো।”

**৮. শায়খ কর্তৃক আবদাল নিয়োগ:** শায়খ আবুল হাসান তানতানাহ বাগদাদী রাহিমাহুল্লাহ বর্ণনা করেন, “আমি শায়খ জিলানী রাহিমাহুল্লাহর দরবারে থাকতাম। রাতের বেলা হযরতের প্রয়োজন মেটানোর উদ্দেশ্যে ঘুমোতাম না। হিজরি ৫৩৩ সনের সফর মাসের একরাতে হযরত স্বীয় কক্ষ থেকে বেরিয়ে গেলেন। আমি বদনা দিতে চাইলাম। তিনি তা নিলেন না। এরপর মাদরাসার মূল ফটকের সামনে

আসলেন। এমনিতেই এটি খুলে গেলো। তিনি বের হলেন। আমিও চুপি চুপি তাঁর পেছনে চলতে থাকি। বাগদাদের মূল ফটকের সামনে যেতেই এটি তাঁর জন্য খুলে গেলো। আমি তাঁর পিছনে চলতে থাকি। তিনি কিছুদূর অগ্রসর হলেন। সুবহানাল্লাহ! আমি কী দেখছি! আমরা এমন একটি শহরে এসেছি যা আমি ইতোপূর্বে কখনও দেখি নি। তিনি একটি কক্ষে ঢুকলেন। আমি চুপি চুপি একটি স্তম্ভের পেছনে দাঁড়িয়ে লুকিয়ে সব দেখছিলাম। কক্ষটি ছিলো সরাইখানার মতো। সেখানে উপস্থিত আছেন ছয় ব্যক্তি। সবাই তাড়াতাড়ি দাঁড়িয়ে শায়খকে সালাম জানালেন।

কক্ষের এক কোণ থেকে কান্নার আওয়াজ শুনা গেলো। কিছুক্ষণ পরই কিন্তু কান্নার শব্দ বন্ধ হলো। একব্যক্তি উঠে ঐ কোণের দিকে চলে গিয়ে একটি লাশ কাঁধে বহন করে নিয়ে আসলেন। অপর এক ব্যক্তি কক্ষে প্রবেশ করলেন- যার মুখে লম্বা গোফ ও দাড়ি। তিনি শায়খের সম্মুখে বসলেন। শায়খ তাঁকে কালিমা তায়্যিবাহ পাঠ করালেন। তাঁর মাথা ও গোফ কর্তন করা হলো। মাথায় টুপি পরিয়ে শায়খ তাঁর নাম রাখলেন, মুহাম্মদ। এবার শায়খ সবার উদ্দেশ্যে বললেন, “আমাকে নির্দেশ দেওয়া হয়েছে, একে ঐ মরহুম ব্যক্তির পবিতর্তে আবদাল নিয়োগ করা।” তাঁরা সবাই বললেন, “খুবই ভালো হয়েছে, ভালো হয়েছে। আমরাও এতে রাজি।”

হযরত শায়খ রাহিমাহুল্লাহ বাগদাদে ফিরে আসলেন। আমিও আসলাম। পরদিন ভোরে অভ্যেস অনুযায়ী হযরতের সামনে বসে পড়তে বসলাম। তবে আমি ভয় পাচ্ছিলাম- গতরাতের ব্যাপারে। তিনি বললেন, “বেটা! পড়ো কোনো অসুবিধা নেই।” আমি তখন সাহস করে সবকিছু খুলে বলার জন্য শায়খকে আবদার জানালাম।

তিনি বললেন, “ঐ শহর ছিলো নিহাওয়ান্দ। আর তুমি যে ছয় ব্যক্তিকে দেখেছো তাঁরা হচ্ছেন ‘আবদাল’ ও ‘নুজাবা’ পদে অধিষ্ঠিত ওলিআল্লাহ। যিনি সেখানে ইন্তিকাল করেছিলেন তিনি ছিলেন তাঁদের মধ্যে সপ্তম আবদাল। যিনি তাঁর লাশ কাঁধে করে বেরিয়ে যান তিনি হচ্ছেন আবুল আব্বাস খিজির আলাইহিসসালাম। তিনি ঐ আবদালের কাফন-দাফনের ব্যবস্থা করেন। আর যাকে আমি কালিমা পাঠ করিয়েছিলাম, তিনি ছিলেন কন্সটান্টিনোপলের [বর্তমান ইস্তাম্বুলের] একজন খৃষ্টান। তিনি আমার হাতে মুসলমান হয়ে আবদালের পদে উন্নীত হয়েছেন।” এরপর

শায়খ বললেন, “খবরদার! আমার জীবদ্দশায় এই ঘটনা কারোর নিকট প্রকাশ করবে না।”[১০৩]

**৯. খলিফাকে কারামত প্রদর্শন:** শায়খ আবুল আব্বাস হুসাইন বর্ণনা করেন, “একদিন আমি শায়খ জিলানী রাহিমাহুল্লাহর খিদমাতে উপস্থিত ছিলাম। দেখলাম, আব্বাসী খলিফা মুসতানজিদ বিল্লাহ তাঁর দরবারে আসলেন। আবদার জানালেন, হুজুর! আমাকে একটি কারামত দেখান। তিনি জিজ্ঞেস করলেন, “আপনি কী চান, বলুন?” খলিফা বললেন, আমার আপেল খেতে ইচ্ছে হচ্ছে। উল্লেখ্য, এ সময় বাগদাদে আপেল পাওয়া যেতো না। আপেলের মৌসুম ছিলো না। শায়খ জিলানী রাহিমাহুল্লাহ হাত বাড়িয়ে কোত্থেকে দুটি আপেল আনলেন। একটি দিলেন খলিফার হাতে ও অপরটি নিজেই রাখলেন। দেখা গেলো তাঁর হাতের আপেল থেকে মিশক-আম্বরের ঘ্রাণ নির্গত হচ্ছে। অপরদিকে খলিফার হাতের আপেলের ভেতর পোকা! খলিফা প্রশ্ন করলেন, আমার আপেলের ভেতর পোকা থাকার কারণ কী? হযরত বললেন, “জালিমের হাত স্পর্শ করার ফলে আপেলের মধ্যে পোকা এসেছে।””

**১০. আবু গালিব ও হযরত গউসুল আজম রাহিমাহুল্লাহ:** একাধিক মাশাইখে আজম নির্ভরযোগ্য সনদে বর্ণনা করেন, “বাগদাদের এক বিখ্যাত বণিক যার নাম ছিলো আবু গালিব, একবার হযরত জিলানী রাহিমাহুল্লাহর দরবারে উপস্থিত হলেন। আরজ করলেন, “ইয়া শায়খ! আপনার দাদা রাসূলে করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেছেন, ‘কেউ কাউকে দাওয়াত করলে কবুল করো।’ আমার গরীবালয়ে আপনার পদধূলি কামনা করছি। হযরত বললেন, “চলুন।”

আমরা আবু গালিবের বাড়িতে যেয়ে দেখি অনেক মাশাইখে আজম বসে আছেন। তাঁরা হযরতের অপেক্ষায় ছিলেন। দস্তারখানে খাবার পরিবেশন করা হলো। হযরতের পাশেই একটি মুখ বন্ধ করা বড় মটকা ছিলো। আবু গালিব বললেন, আসুন, বিসমিল্লাহ বলে খাবার শুরু করি। হযরত জিলানী রাহিমাহুল্লাহ খাবারে হাত দিলেন না। তাঁর সম্মানে অন্য কেউও খাবার খেতে অগ্রসর হলেন না। এরপর গউসুল আজম বললেন, “মটকার মুখ খুলো! ভেতরে যে আছে আল্লাহর ওয়াস্তে সুস্থ হয়ে বেরিয়ে আসো!” দেখা গেলো আবু গালিবের জন্মগত খোঁড়া, অন্ধ ও বোবা ছেলে

---

[১০৩] ৫, ৬, ৭ ও ৮ নং কারামতের বর্ণনার সূত্র হচ্ছে, ‘আল-বাহযাতুল আসরার’ কিতাবটি।

বেরিয়ে আসছে। সে দৌড়াদৌড়ি ও লাফালাফি করতে লাগলো। সে সম্পূর্ণ সুস্থ হয়ে গেছে। এ আশ্চর্য কারামত দেখে সবাই নির্বাক হয়ে গেলেন। গউসুল আজম রাহিমাহুল্লাহ বললেন, "চলো। হুজরায় ফিরে যেতে হবে।" সুতরাং আবু গালিবের পরিবেশিত খাবারে হাত না দিয়ে ফিরে আসলেন।"

**১১. খাদিমকে জিনা থেকে রক্ষা:** হযরত জিলানী রাহিমাহুল্লাহর একজন খাদিম স্বপ্নে দেখলেন, একে একে সত্তুর জন মহিলার সঙ্গে তিনি সঙ্গম করেছেন। এ অত্যাশ্চর্য স্বপ্ন দেখে তিনি ভীষণ ভয় পেলেন। ভাবলেন, স্বীয় শায়খের নিকট স্বপ্নের বর্ণনা করবেন। কিন্তু তাঁর সম্মুখে হাজির হতেই হযরত বললেন, "ভয়ের কিছু নয়। আমাকে ইলহামের মাধ্যমে আগেই জানানো হয়েছিলো, তোমার তক্বদিরে লিখা আছে সত্তুর জন মহিলার সঙ্গে জিনা করবে। আমি আল্লাহর দরবারে তোমার জন্য দু'আ করেছি। তিনি দুআ কবুল করেছেন। বাহ্যিকভাবে চরম কবিরা গুনাহ থেকে বাঁচাতে দয়ালু আল্লাহ স্বপ্নযোগে তক্বদিরের ঘটনাগুলো ঘটিয়ে তোমাকে রক্ষা করেছেন।" একথা শুনে খাদিমের চোখ বেয়ে অঝোর ধারায় অশ্রু ঝরতে লাগলো।

**১২. ইঁদুরের প্রতি অভিশাপ ও ক্রন্দন:** শায়খ মনসুর ওয়াসিতী রাহিমাহুল্লাহ বর্ণনা করেন, একদিন হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহ কাগজের মধ্যে কী একটা লিখছিলেন। হঠাৎ উপর থেকে কিছু ধূলো পড়লো কাগজের ওপর। তিনি তা ঝেড়ে ফেললেন। এরপর আবার পড়লো। এবারও ঝেড়ে ফেললেন। তৃতীয়বার পড়লে পুনরায় ঝেড়ে নিলেন। এরপর চতুর্থবার ধূলো পড়ার পর উপরের দিকে তাকালেন। দেখলেন, একটি ইঁদুর ধূলো ফেলছে। তিনি রাগ করে বললেন, "আল্লাহর হুকুমে তোমার মাথা ছিন্ন হয়ে যাক!" আশ্চর্য! সাথে সাথে মস্তক বিচ্ছিন্ন অবস্থায় ইঁদুরটি কক্ষের একপাশে পড়ে গেলো। হযরত খাতা বন্ধ করে কাঁদতে লাগলেন। কারণ জানতে চাইলে বললেন, "আমি ভয় করছি, কোনো মুসলাম কর্তৃক এরূপ যন্ত্রণার শিকার হলে তার অবস্থাও যদি এই ইঁদুরের মতো হয়ে যায়, তখন উপায় কী হবে?"[১০৪]

[১০৪] ৯, ১০, ১১ ও ১২ নং কারামতের সূত্র হচ্ছে, হযরত মুল্লা আলী ক্বারী হানাফী [মৃ. ১০১৪ হি.] রাহিমাহুল্লাহ রচিত, "নুযহাতুল খাতিরিল ফাতির ফী মানাকিব-ই শায়খ আবদুল ক্বাদির" [হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহর জীবন ও কারামত]। গ্রন্থটির বঙ্গানুবাদ হয়েছে।

**১৩. শায়খ আলী বিন হাইয়িতী রাহিমাহুল্লাহর স্বপ:** একদা শায়খ আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহ মিম্বরে বসে নিয়মিত বয়ান করছিলেন। অসংখ্য মানুষ বয়ান শুনছিলেন। হরতের সম্মুখেই বসা ছিলেন, শায়খ আলী বিন হাইয়িতী রাহিমাহুল্লাহ। এক পর্যায়ে তাঁর তন্দ্রা এসে গেলো। শায়খ জিলানী রাহিমাহুল্লাহ বয়ান থামিয়ে মিম্বর থেকে নেমে নিদ্রারত শায়খ হাইয়িতীর সম্মুখে এসে খুব আদবের সাথে দাঁড়ালেন। একটু পর হাইয়িতী রাহিমাহুল্লাহর নিদ্রা ভেঙ্গে গেলো। তিনি হযরত জিলানী রাহিমাহুল্লাহকে সামনে দেখে চমকে উঠলেন। কেউ কিছু বলার পূর্বেই শায়খ জিলানী রাহিমাহুল্লাহ বললেন, "তাঁর সম্মুখে আমি দাঁড়িয়েছি এ কারণে যে, তিনি স্বপ্নযোগে রাসূলে করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের সক্ষাৎ পেয়েছেন। আর আমি সজ্ঞানে হুজুরে পুর নূর সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে দেখছিলাম।"

**১৪. চোর হয়ে গেলেন আবদাল:** এক রাতে হযরত গউসুল আজম রাহিমাহুল্লাহর কক্ষে একজন চোর ঢুকলো। কিন্তু তার চোখ অন্ধ হয়ে গেলো। কোনদিকে বেরিয়ে যেতে হবে সে তা খুঁজে পেলো না। অবশেষে এক জায়গায় বসে পড়লো। ভোরবেলা তাঁকে ধরে নিয়ে আসা হালো হযরতের সম্মুখে। তিনি তার দিকে করুণার দৃষ্টিতে তাকালেন। এরপর মাথায় হাত রাখলেন। চোখে হাত বুলালেন। চোরের চোখ ভালো হয়ে গেলো। সে কাঁপতে কাঁপতে হযরতের চেহারার দিকে তাকালো। না-জানি কোন শাস্তি হয় তার। কিন্তু হযরত মুচকি হাসি দিলেন। বললেন, "সে এসেছিলো দুনিয়াবী ধন চুরি করতে। আমি তাঁকে এমন ধন-ভাণ্ডার দান করবো যা তাঁর সঙ্গে চিরকাল থাকবে।" একথা বলে চোরের দিকে তাকিয়ে তাওয়াজ্জুহ দিলেন। চোর তখন ওলি হয়ে গেলেন। একই সময় একজন আবদালের মৃত্যু হয়। শায়খ এই নতুন ওলিকে বাইরে নিয়ে গিয়ে সেই মৃত আবদালের স্থানে অধিষ্ঠিত করলেন।

**১৫. দুআর বরকত:** শায়খ আলী বিন ইদ্রিস ইয়াকুবী রাহিমাহুল্লাহ বলেন, "একদিন আমার মুর্শিদ শায়খ আলী বিন হাইয়িতী রাহিমাহুল্লাহ আমাকে হযরত গউসুল আজম রাহমাতুল্লাহি আলাইহির দরবারে নিয়ে গেলেন। আমার বয়স তখন অল্প। আমি দেখলাম তাঁর গায়ে তখন একখানা চাদর শোভা পাচ্ছে। তিনি চাদরখানা খুলে আমার মাথা আবৃত করলেন। এরপর বললেন, 'আমি দুআ করছি, এখন থেকে আল্লাহ তা'আলা তোমাকে সকলপ্রকার রোগ থেকে মুক্ত রাখবেন।' ঐদিন পর থেকে সত্যিই আমি কখনো রোগাক্রান্ত হই নি। এখন আমার বয়স ৬৫ বছর হয়েছে।"

## মহামূল্যবান বাণী

১. "হে প্রশান্ত আত্মা! আল্লাহর দিকে রুজু হও সন্তুষ্টচিত্তে।"

২. "মৃত্যুর সঙ্গে সাক্ষাতের পূর্বেই সতর্ক হও।"

৩. "তোমার হৃদয় যখন পরিশুদ্ধ হবে, তোমার সকল অবস্থাও পরিশুদ্ধ হবে।"

৪. "উত্তম ব্যক্তি দুনিয়াবিমুখ হন এবং দুনিয়াকে জয় করেন খোদাভীতি ও পরহেজগারীর মাধ্যমে।"

৫. "তাক্বদিরে প্রতি আমার সন্তুষ্টি আমাকে প্রভু পর্যন্ত পৌঁছুয়ে দিয়েছে।"

৬. "পরহেজগারীকে তোমার অস্ত্রে পরিণত করো, তাওহিদকে পরিণত করো ধ্যানে। পরহেজগারী এবং একাগ্রতায় ইখলাস অবলম্বন ও আল্লাহর প্রতি আবদার- হয়ে যাক তোমার সৈন্যদল।"

৭. "যখন তুমি পরিপক্কতা লাভ করবে, নিযুক্ত করো নফসকে ইহলোকের জন্য, পরকালের জন্য নিযুক্ত করো ক্বলবকে এবং শুধুমাত্র তোমার প্রভুর জন্য নিযুক্ত করো রূহকে।"

৮. "আল্লাভীতি ও তাঁর উপাসনা হোক তোমার সার্বক্ষণিক সঙ্গী। আল্লাহ ছাড়া কাউকে একটুও ভয় করো না। কারো নিকট থেকে কিছু পেতে আশাও করো না। নিজেকে রক্ষা করো। আল্লাহকে ভয় করো, আল্লাহকে ভয় করো এবং আল্লাহকে ভয় করো।"

৯. "ঈমানদারের জন্য জীবনের সর্বক্ষেত্রে তিনটি জিনিষ অপরিহার্য। ১. আল্লাহর দির্নেশনাবলী মান্য করা। ২. হারাম থেকে বেঁচে থাকা। ৩. যাকিছু রিজিক প্রাপ্ত হয়েছে তাতেই সন্তুষ্ট থাকা।"

১০. "যখন তিনি [আল্লাহ] তোমাকে মৃত্যু দেবেন তোমার ইচ্ছে ও আকাঙ্ক্ষা মুতাবিক, তখন তোমাকে [মৃত্যুর পর] বলা হবে, "রাহমাতুল্লাহি আলাইহি"। তিনি [আল্লাহ] তোমাকে একটি নতুন জীবন দান করবেন।"

১১. "তুমি যে অবস্থায় আছো তাতেই সন্তুষ্ট থেকো। অপর কেনো অবস্থার আকাঙ্ক্ষী হবে না- হোক তা উচ্চ কিংবা নিম্ন স্তরের। সুতরাং যখন তুমি বাদশাহর রাজপ্রাসাদের তোরণে পৌঁছুয়ে যাবে, তখন প্রাসাদের ভেতর প্রবেশের জন্য লালায়িত হবে না- যদি না তোমাকে ইচ্ছে করে প্রবেশ কারানো না হয়।"

১২. "সম্পদ হচ্ছে তোমার গোলাম আর তুমি হচ্ছো আল্লাহর গোলাম।"

১৩. “জেনে রেখো, আল্লাহর মাহাত্ম্য প্রত্যহ নতুনত্ব অর্জন করে। সুতরাং তিনি যখন ইচ্ছে মানুষের স্তরকে নিচে নামান কিংবা উপরে তুলেন।”

১৪. “পরীক্ষা ও বিপর্যয় হৃদয়কে শক্তিশালী ও [ঈমানে] দৃঢ় করে। এতে প্রতিষ্ঠিত হয় ধৈর্যগুণ এবং পশুসূলভ নফস দুর্বল হয়ে যায়।”

১৫. “গোনাহ করা থেকে সতর্ক থাকো। তোমার দেহের সকল অঙ্গ-প্রত্যঙ্গ, অন্তর্দৃষ্টি, চিন্তা, চেতনা সবকিছুকে পাহারায় রাখো।”

১৬. “আল্লাহ থেকে দৌড়ে পালাতে চেষ্টা করবে না- কারণ তিনি আগে-পিছে সর্বত্র বিদ্যমান।”

১৭. “তোমরা কী জানো না, প্রত্যেক ঘটনা সংঘটিত হওয়ার জন্য নির্দিষ্ট সময় নির্ধারিত আছে? তোমরা কী জানো না, প্রত্যেক বিপর্যয়ের পূর্ণতাক্ষণ আছে?”

১৮. “তোমাদের পরকালের জীবনকে সঞ্চায়িত অর্থ বানাও এবং ইহকালীন জীবনকে বানাও এর মুনাফা। মত্যৃর পর [উত্তম] জীবন পেতে তোমাদের ইহকালীন জীবনকে নিবেদিত করো।”

১৯. “ভীতি ও আশার সম্পৃক্ততা ছাড়া কোনো আধ্যাত্মিক জীবন বা স্তর নেই। ভীতি ও আশা হচ্ছে পাখির দুটি ডানার মতো। ডানা না থাকলে উড়া সম্ভব ও সঠিক হবে না। এটি প্রত্যেক স্তর ও মাক্বামের ক্ষেত্রে সত্য। তবে স্তর ও মাক্বাম মুতাবিক উভয়টির মাত্রা নির্ধারিত হয়।”

২০. “দুনিয়ার জীবন হচ্ছে চাষাবাদের স্থান। এর মধ্যে যে ফসল হবে তা পাওয়া যাবে আখিরাতের জীবনে। নবী-রাসূল ও আউলিয়ায়ে কিরামের ফসল হচ্ছে ভালো আমল যার সূত্র আল্লাহর আদেশ-নিষেধের অন্তর্ভুক্ত। এতে আছে ধৈর্য ও [ইবাদতের মধ্যে] স্বাদ এবং পরীক্ষার মধ্যে রেজা অবলম্বন।”

২১. প্রত্যেক বস্তু ও ঘটনার মধ্যে নিহিত আছে আল্লাহর সুন্দর নামসমূহের [ইসমে সিফাতের] প্রতিফলন। তাঁর প্রত্যেক নামে নিহিত আছে একেকটি ইশারা। সুতরাং তোমরা অবশ্যই তাঁর পবিত্র নাম ও সিফাতের মাঝখানে আছো। তোমাদের সকল আমল মূলত আভ্যন্তরীণ দিক থেকে তাঁর ক্ষমতার বিকাশ এবং বাহ্যিক দিক থেকে তাঁরই প্রজ্ঞার প্রতিফলন। তিনি তাঁর গুণাবলী দ্বারা প্রকাশিত এবং গোপন তাঁর সত্তায়। তাঁর সত্তা গোপন আছে তাঁর গুণাবলীর মধ্যে। আর তাঁর গুণাবলী গোপন আছে তাঁর কর্মের মধ্যে। তিনি তাঁর জ্ঞানকে ইচ্ছামাফিক উন্মোচন করেছেন। তাঁর ইচ্ছার বিকাশ ঘটিয়েছেন জগতের গতিশীলতায়। তিনি তাঁর ইচ্ছায় নিজের কর্ম ও

কৌশলকে গোপন রেখেছেন। সুতরাং তিনি গোপন আছেন তাঁর গোপনীয়তায় এবং প্রকাশ আছেন তাঁর জ্ঞান, প্রজ্ঞা ও ক্ষমতায়। কোনো কিছুই তাঁর মতো নেই, তিনি সর্বত্র, সর্বশ্রোতা ও সর্বদ্রষ্টা।"

২২. "তাসাওউফের মূল আটটি বিষয়ের ওপর প্রতিষ্ঠিত: (১) হযরত ইব্রাহিম আলাইহিসসালামের মতো উদারতা। (২) হযরত ইসহাক আলাইহিসসালামের মতো আগ্রহান্বিত আত্মসমর্পণ। (৩) হযরত ইয়াকুব আলাইহিসসালামের মতো ধৈর্য। (৪) হযরত জাকারিয়া আলাইহিসসালামের মতো ইবাদত। (৫) হযরত ইয়াহইয়া আলাইহিসসালামের মতো ফকিরী। (৬) হযরত মূসা আলাইহিসসালামের মতো [মোটা সুতার] পশমের বস্ত্র পরিধান। (৭) হযরত ঈসা আলাইহিসসালামের মতো ভ্রমণ করা। (৮) হযরত মুহাম্মাদুর রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের মতো ধর্মীয় ফকিরী।"

২৩. "দরবেশ তিনি যিনি সবকিছুর ব্যাপারে উদাসীন একমাত্র আল্লাহ ছাড়া।"

২৪. "আমার দেহের সব অঙ্গ-প্রত্যঙ্গ পীড়িত হচ্ছে শুধুমাত্র হৃদযন্ত্র ছাড়া, যার মধ্যে কোনো বেদনা নেই ও এটি সম্পৃক্ত আছে আল্লাহর সঙ্গে।"

২৫. "মানব চেতনায় আছে তিনটি অবস্থা যা আরোহী: (১) নফসে আম্মারা - এটি হচ্ছে নিয়ন্ত্রণহীন পশুসম আকাঙ্ক্ষী উপাদান। (২) নফসে লাউওয়ামা - এটি হচ্ছে সংগ্রামী উপাদান। (৩) নফসে মুতমায়িন্না - এটি হচ্ছে আল্লাহর মা'রিফাত লভাকারী উপাদান।"

২৬. "এমন কিছু ইচ্ছা করো না, যা আল্লাহর ইচ্ছা নয়।"

## হযরতের স্বরচিত গ্রন্থাদি

শায়খ আবদুল ক্বাদির জিলানী রাহমাতুল্লাহি আলাইহির ওয়াজের বেশ কটি সংকলন যুগ যুগ ধরে বিভিন্ন ভাষায় প্রকাশিত হয়ে আসছে। হযরত নিজও কয়েকটি উচ্চাঙ্গের কিতাব রচনা করেছিলেন। এগুলোর অধিকাংশ এখনো প্রাপ্য। নিচে ব্যাখ্যাসহ একটি তালিকা দেওয়া হলো।

**১. ফুতুহুল গায়েব [গায়েব উন্মোচন]** - এতে সংকলিত হয়েছে ৭৮টি ভাষণ। প্রতিটি ভাষণই তুলনামূলকভাবে সংক্ষিপ্ত কিন্তু খুব গভীর তাৎপর্যপূর্ণ।

**২. ফাতহুর রাব্বানী [বিস্ময়কর প্রকাশ]** - এতে সংকলিত হয়েছে ৬২টি বক্তৃতা। হযরত জিলানী রাহিমাহুল্লাহ এসব বক্তৃতা বাগদাদের রিবাত ও মাদরাসায় ৫৪৫-৫৪৬ হিজরি সনে প্রদান করেন। পূর্বেরটির তুলনায় প্রতিটি বক্তৃতা অধিক লম্বা ও ব্যাখ্যামূলক।

**৩. জালালুল খাওয়াতির [দুশ্চিন্তা থেকে অপসারণ]** - এতে সংকলিত হয়েছে ৪৫টি ভাষণ। উক্ত একই স্থানে হযরত রাহিমাহুল্লাহ ৫৪৬ হিজরি সনে প্রদান করেন।

**৪. সিররুল আসরার ওয়া মাজহারুল আনওয়ার** [গোপন রহস্যের রহস্য ও নূরের প্রকাশ]।

**৫. গুনিয়াতুত তালিবীন তারিক্বুল হাক্ব [সত্যের রাস্তার সন্ধানীর জন্য পর্যাস্ত প্রস্তুতি]** - পাঁচ খণ্ডে সমাপ্ত এ বিরাট গ্রন্থটি হযরত জিলানী রাহিমাহুল্লাহ তাঁর এক বিশিষ্ট মুরিদের অনুরোধে রচনা করেছিলেন। এতে ইসলামের আভ্যন্তরীণ ও বাহ্যিক দিক নিয়ে বিস্তারিত আলেচনা হয়েছে।

**৬. মালফুজাত [বাণীসমূহ]** - এতে সংকলিত হয়েছে হযরত শায়খ জিলানী রাহিমাহুল্লাহর মূল্যবান বাণীসমূহ। অবশ্য অধিাকংশ বাণী আরবিতে হস্তলিখিত '**ফাতহুর রাব্বানী**' কিতাবের শেষের দিকে সন্নিবেশিত হয়েছে।

**৭. খামছাতা 'আশারা মাকতূবাত [পনেরো পত্র]** - হযরত তাঁর এক মুরিদের নিকট ফার্সি ভাষায় ১৫টি পত্র লিখেছিলেন। এ গ্রন্থে ওগুলো সংকলিত হয়েছে।

**৮. ফুয়ূজাতুর রাব্বানিয়া** [প্রভুর পক্ষ থেকে প্রেরিত বারাকাত]।

**৯. বাশাইরুল খাইরাত [প্রভুর পক্ষ থেকে সুসংবাদের ঊর্মিমালা]** - প্রভুপ্রেরণায় শায়খ জিলানী রাহিমাহুল্লাহ কর্তৃক রচিত সালাওয়াত।

**১০. বিভিন্ন গুরুত্বপূর্ণ প্রশ্নের জবাব** - পরবর্তীতে সংকলিত হযরতের নিকট জিজ্ঞাসিত প্রশ্নোত্তর।

**১১. বিশেষ ইবাদত পদ্ধতি** - হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহর শেখানো কিছু দুআর কিতাব।

### স্ত্রী-সন্তানাদি

হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহ ৫১ বছর বয়সে প্রথম বিবাহ করেন। হযরতের মোট চার জন স্ত্রী ছিলেন। এরা হচ্ছেন:

১. সায়্যিদা বিবি মাদিয়া (রাহ.)

২. সায়্যিদা বিবি সাদিক্বা (রাহ.)
৩. সায়্যিদা বিবি মু'মিনাহ (রাহ.)
৪. সায়্যিদা বিবি মাহবুবাহ (রাহ.)

হযরতের সন্তানাদির সংখ্যা ৪৯ জন ছিলেন বলে বিভিন্ন জীবনীগ্রন্থে লিপিবদ্ধ আছে। এরমধ্যে ২৭ জন পুত্রসন্তান ও ২২ জন কন্যাসন্তান ছিলেন। নিচে ১২ জন বিশিষ্ট পুত্রসন্তানের নাম উল্লেখিত হলো।

১. শায়খ সাইফুদ্দিন আবদুল ওয়াহহাব (রাহ.)
২. শায়খ শরফুদ্দিন আবু মুহাম্মদ ঈসা (রাহ.)
৩. শায়খ হাফিজ আবদুর রাজ্জাক তাজউদ্দিন (রাহ.)
৪. শায়খ আবু বকর আবদুল আজিজ (রাহ.)
৫. শায়খ সিরাজুদ্দিন আবদুল জাব্বার (রাহ.)
৬. শায়খ ইহাহইয়া (রাহ.)
৭. শায়খ মূসা (রাহ')
৮. শায়খ আবুল ফজল মুহাম্মদ (রাহ.)
৯. শায়খ আবু ইসহাক ইব্রাহিম (রাহ.)
১০. শায়খ আবদুল্লাহ (রাহ.)
১১. শায়খ আবদুর রাহমান (রা.)
১২. শায়খ আবু নাসির মূসা (রাহ.)[১০৫]

**মৃত্যুকালীন অবস্থা**

হযরত মুহিউদ্দীন আবদুল ক্বাদির জিলানী রাহমাতুল্লাহি আলাইহির মৃত্যুকালীন অবস্থা নির্ভরযোগ্য সূত্র থেকে নিচে বর্ণিত হলো।

হযরত গউসুল আজম রাহিমাহুল্লাহর সাহেবজাদা ও তরিকতের খলিফা শায়খ আবদুল ওয়াহহাব রাহিমাহুল্লাহ মৃত্যু সায়াহ্নে অসিয়তের জন্য তাঁর কাছে আবদার জালালেন, "আমাকে উপদেশ দিন।" তিনি বললেন, "বাবা আবদুল ওয়াহহাব! তোমাদের জন্য তাক্বওয়া অবলম্বন খুবই প্রয়োজন। আল্লাহ ছাড়া অন্য কাউকে ভয়

---

[১০৫] সূত্র: sufiwiki.com/Abdul_Qadir_Jilani

করবে না। কারো কাছে নিজের হাজত পেশ করবে না। কারো নিকট থেকে কোনো কিছু প্রাপ্তির আশা করবে না। সব সময় যে কোনো হাজত পূরণের জন্য একমাত্র আল্লাহর কাছে আরজ করো। অন্য কারোর প্রতি ভরসা করো না। মনে রেখো, আল্লাহ ছাড়া কেনো সত্তা নির্ভরযোগ্য নয়। তাওহিদ! তাওহিদ! তাওহিদ! এটার ওপর সমস্ত উম্মাতের ইজমা রয়েছে।"

মৃত্যুশয্যায় থাকাকালে তিনি আরোও বললেন, "মনকে যখন আল্লাহর সাথে সম্পৃক্ত করো তখন অন্য কারোর থেকে কিছুই কামনা করবে না। এটাই আমার কথার সারমর্ম।" সকল সন্তানদেরকে ডেকে বললেন, "আমার চৌকির কাছ থেকে তোমরা সরে দাঁড়াও! বাহ্যিকভাবে তোমাদের সঙ্গে কথা বললেও বাতিনীভাবে আছি অন্যদের সাথে। এখন আমার ও তোমাদের মধ্যে বিরাট দূরত্ব বিদ্যমান। সৃষ্ট জীব ও আমার মধ্যে দূরত্বের মাত্রা এতো বেশি যে, যেনো আসমান-জমিনের তফাৎ। আমাকে অন্যদের সাথে তুলনা করো না। আর অন্যদেরকেও আমার সঙ্গে তুলনা করবে না। তোমরা ছাড়াও আমার নিকট এখন বিশিষ্ট আরো অনেক ব্যক্তি আসছেন। তোমরা তাঁদের জন্য জায়গা খোলামেলা করে দাও। তাঁদের সম্মানের প্রতি লক্ষ রাখো। তাঁরা আল্লাহর রহমত বহনকারী।"

হযরতের আরেক সাহেবজাদা বলেন, "মৃত্যুর সময় হযরতের জবান থেকে প্রায়ই বের হচ্ছিলো, "ওয়াআলাইকুমুস সালাম! আল্লাহ তা'আলা আমাকে ও আপনাকে ক্ষমা করুন। আমার ও আপনার তাওবা কবুল করুন। মৃত্যুর ফিরিশতাদের আমি ভয় করছি না। মৃত্যুর ফিরিশতারা তাকেই তালাশ করে- যে ভয় পায়। হে মৃত্যুর ফিরিশতারা! তাঁকে তালাশ করে নিয়ে আসো, যাঁকে আমার জান কবজ করার জন্য নির্ধারিত করা হয়েছে।" এ কথাগুলো বলেই তিনি স্বরবে 'আল্লাহু আকবার! বললেন এবং পরমুহূর্তেই তাঁর রূহ মালিকুল মাউতের নিকট সোপর্দ করে দিলেন।"[১০৬] ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন।

হযরত গউসুল আজম শায়খ মুহিউদ্দীন আবদুল ক্বাদির জিলানী রাহমাতুল্লাহি আলাইহি ৫৬১ হিজরি সনের ১১ রবিউস সানী এ মায়াবী ধরার কোল থেকে বিদায় গ্রহণ করেন। তিনি এ পৃথিবীতে ৯১ বছর জীবিত ছিলেন। এক বর্ণনামতে তাঁর

---

[১০৬] 'কিতাবুল মাজালিস', সূত্র: হযরত আবদুল হক মুহাদ্দিসে দেহলভী রাহিমাহুল্লাহ প্রাণীত 'গাউসুল আজম' কিতাব।

জানাযায় এতো বেশি লোকের আগমন ঘটে যে, হযরতের সাহেবজাদাগণ রাতের বেলা তাঁকে কবরস্থ করতে বাধ্য হন। হে আল্লাহ! যুগের শ্রেষ্ঠ তোমার এই মহান বন্ধুকে উচ্চ মর্যাদায় ভূষিত করুন। তাঁর মাক্বামাত আরো উন্নত করুন। সংরক্ষণ করুন তাঁর গোপনীয়তা ও রহস্যকে।

ইমামুত তরিকত শায়খ হযরত মুহিউদ্দীন আবদুল ক্বদির জিলানী রাহমাতুল্লাহি আলাইহির পর থেকে তরিকার নামকরণ হয় 'ক্বাদিরীয়া'। আমরা হযরতের পরে হক্কানী সিলসিলা সনাক্তকরণে বেশ হিমশিম খেয়েছি। এরপরও যে সিলসিলাটি অধিক উলামায়ে কিরাম ও পীর-মাশাইখ কর্তৃক হক্কানী বলে স্বীকৃত, আমরা সেটির কয়েকজন গউসুল আজম রাহিমাহুল্লাহ পরবর্তী ক্বাদিরীয়া তরিকার শায়খদের জীবন ও কর্মের ওপর সংক্ষিপ্ত আলোচনা পাঠকদের উপহার দিচ্ছি। আমরা মহান আল্লাহর দরবারে তাওফিক কামনা করি।

# গউসুল আজম হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহ পরবর্তী ক্বাদিরিয়া শাজারাহ মুবারক

চিশতিয়া তরিকার বিখ্যাত শাইখুল মাশাইখ হযরত হাজী ইমদাদুল্লাহ মুহাজিরে মক্কী রাহমাতুল্লাহি আলাইহি স্বরচিত "জিয়াউল ক্বুলুব" [হৃদয়ের আলো] নামক কিতাবে ক্বাদিরিয়া তরিকার সঙ্গে তাঁর নিসবতের [সিলসিলার] ব্যাপারটি উল্লেখ করেছেন। তিনি দুটি শাজারাহ মুবারক উপস্থাপন করেছেন। আমরা নিচে উভয়টি লিপিবদ্ধ করছি। এ পবিত্র শাজারাহদ্বয়ের যেসব মহাত্মন শাইখুল মাশাইখের জীবন ও কর্মের ওপর নির্ভরযোগ্য জীবনালোচনা পাবো তা-ই পাঠকদের উপহার দেবো। এছাড়া ক্বাদিরিয়া তরিকার অন্যান্য শাইখুল মাশাইখের ওপরও জীবনালোচনার চেষ্টা করবো। আমরা আল্লাহর নিকট সাহায্যপ্রার্থী।

**চিশতিয়া-ক্বাদিরিয়া-কুদ্দুসিয়া তরিকার শাজারাহ মুবারক**

শায়খ হযরত গউসুল আজম সাইয়্যিদ আবদুল ক্বাদির জিলানী রাহমাতুল্লাহি আলাইহি
শায়খ হযরত সামসুদ্দিন হাদ্দাম রাহমাতুল্লাহি আলাইহি
শায়খ হযরত কুতুবুদ্দিন আবুল গায়িছ রাহমাতুল্লাহি আলাইহি
শায়খ হযরত আবুল মাকারিম ফাজিল রাহমাতুল্লাহি আলাইহি
শায়খ হযরত উবাইদ ইবনে আবুল ক্বাসিম রাহমাতুল্লাহি আলাইহি
শায়খ হযরত উবাইদ ইবনে ঈসা রাহমাতুল্লাহি আলাইহি
শায়খ হযরত সাইয়্যিদ জালালুদ্দিন বুখারী রাহমাতুল্লাহি আলাইহি
শায়খ হযরত সাইয়্যিদ বুঢডুন বাহড়ায়িচি রাহমাতুল্লাহি আলাইহি
শায়খ হযরত ইবনে মুহাম্মদ কাসিম আওধি রাহমাতুল্লাহি আলাইহি
শায়খ হযরত আবদুল কুদ্দুস গাঙ্গুহী রাহমাতুল্লাহি আলাইহি[১০৭]

---

[১০৭] হযরত আবদুল কুদ্দুস গাঙ্গুহী রাহিমাহুল্লাহ থেকে হযরত শায়খ হাজী ইমদাদুল্লাহ মুহাজিরে মক্কী রাহিমাহুল্লাহ পর্যন্ত চিশতিয়া-ক্বাদিরিয়া-সাবিরিয়া সিলসিলা হচ্ছে: হযরত শায়খ জালালুদ্দিন জলীল তানেশ্বরী রাহিমাহুল্লাহ - হযরত শায়খ নিজামুদ্দীন বলখী রাহিমাহুল্লাহ - হযরত শায়খ আবু সাঈদ আসআদ গাঙ্গুহী রাহিমাহুল্লাহ - হযরত শায়খ মুহিববুল্লাহ ইলাহাবাদী রাহিমাহুল্লাহ - হযরত শায়খ মুহাম্মদী আকবরাবাদী রাহিমাহুল্লাহ - হযরত শায়খ মুহাম্মদ মক্কী রাহিমাহুল্লাহ - হযরত শায়খ অইযদুদ্দীন আমরুহী রাহিমাহুল্লাহ - হযরত শায়খ আবদুল হাদী আমরুহী রাহিমাহুল্লাহ - হযরত শায়খ আবদুল বারী আমরুহী রাহিমাহুল্লাহ - হযরত শায়খ আবদুর রহীম রাহিমাহুল্লাহ - হযরত শায়খ নূর মুহাম্মদ ঝানঝানাওয়ী রাহিমাহুল্লাহ - হযরত শায়খ হাজী ইমদাদুল্লাহ মুহাজিরে মক্কী রাহিমাহুল্লাহ। মহাত্মন

## চিশতিয়া-ক্বাদিরিয়া-রাজ্জাকিয়া তরিকার শাজারাহ মুবারক

শায়খ হযরত গউসুল আজম সাইয়্যিদ আবদুল ক্বাদির জিলানী রাহমাতুল্লাহি আলাইহি
শায়খ হযরত সাইয়্যিদ আবদুর রাজ্জাক রাহমাতুল্লাহি আলাইহি
শায়খ হযরত সায়্যিদ ইয়াহইয়া জাহিদ রাহমাতুল্লাহি আলাইহি
শায়খ হযরত আবদুল ওয়াহহাব রাহমাতুল্লাহি আলাইহি
শায়খ হযরত সাইয়্যিদ আবদুল ক্বাদির রাসী রাহমাতুল্লাহি আলাইহি
শায়খ হযরত সাইয়্যিদ আহমদ কুদসী রাহমাতুল্লাহি আলাইহি
শায়খ হযরত মাওলানা মাগরিবী রাহমাতুল্লাহি আলাইহি
শায়খ হযরত আবদুল হক মাগরিবী রাহমাতুল্লাহি আলাইহি
শায়খ হযরত সাইয়্যিদ ইলইয়াস মাগরিবী রাহমাতুল্লাহি আলাইহি
শায়খ হযরত সাইয়্যিদ কামীসুল আলম রাহমাতুল্লাহি আলাইহি
শায়খ হযরত সাইয়্যিদ শাহ মুহাম্মদ রাহমাতুল্লাহি আলাইহি
শায়খ হযরত সাইয়্যিদ আবু মুহাম্মদ রাহমাতুল্লাহি আলাইহি
শায়খ হযরত সাইয়্যিদ মুহাম্মদ গায়িস রাহমাতুল্লাহি আলাইহি
শায়খ হযরত সাইয়্যিদ আবদুল হাই রাহমাতুল্লাহি আলাইহি
শায়খ হযরত মিয়াজী নূর মুহাম্মদ ঝানঝানাওয়ী রাহমাতুল্লাহি আলাইহি[১০৮]
শায়খ হযরত হাজী ইমমাদুল্লাহ মুহাজিরে মক্কী রাহমাতুল্লাহি আলাইহি

---

এসব ওলির জীবন ও সাধনার ওপর বিশদ আলোচনা হয়েছে খানক্বায়ে আমীনিয়া-আসগরিয়া থেকে প্রকাশিত "আউলিয়ায়ে চিশত" নামক কিতাবে।

[১০৮] হযরত নূর মুহাম্মদ ঝানঝানাওয়ী রাহিমাহুল্লাহর দুজন মুর্শিদ ছিলেন। তিনি উভয়ের কাছ থেকে খিলাফত লাভ করেন। প্রথমজন হচ্ছেন শায়খ আবদুর রহীম রাহিমাহুল্লাহ। তিনি একই সঙ্গে চিশতি, নকশবন্দী-মুজাদ্দিদী শায়খ ছিলেন। দ্বিতীয়জন হচ্ছেন শায়খ সাইয়্যিদ আবদুল হাই রাহিমাহুল্লাহ। তিনি সরাসরি ক্বাদিরিয়া তরিকার শায়খ ছিলেন। সুতরাং নূর মুহাম্মদ ঝানঝানাওয়ী রাহিমাহুল্লাহ একইসঙ্গে চিশতিয়া, নকশবন্দিয়া-মুজাদ্দিদিয়া ও ক্বাদিরিয়া তরিকার শায়খ ছিলেন।

# হযরত শায়খ সাইয়্যিদ আবদুর রাজ্জাক বিন আবদুল ক্বাদির জিলানী রাহমাতুল্লাহি আলাইহি

**(মৃত- ৬০৩ হিজরি, সমাধি- বাগদাদ, ইরাক।)**

তিনি ছিলেন ইমামুত তরিকত গউসুল আজম শায়খ মুহিউদ্দীন আবদুল ক্বাদির জিলানী রাহমাতুল্লাহি আলাইহির সুযোগ্য সন্তান এবং তরিকতের খলিফা। তিনি আবু বকর জিলানী নামেও পরিচিত ছিলেন। পিতার অনুসরণে তিনি হাম্বলী মাজহাবপন্থী একজন ফকীহ্ আলিম হওয়ার সৌভাগ্য লাভ করেন।

**জন্ম ও বংশ**

শায়খ আবদুর রাজ্জাক জিলানী রাহিমাহুল্লাহ ৫২৪ হিজরির জিলকদ মাসের ১৮ তারিখ বাগদাদে জন্মগ্রহণ করেন। তাঁর পিতা গউসুল আজম হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহ ছিলেন হাসাইনী ও হুসাইনী সাইয়্যিদ। সুতরাং পিতার দিক থেকে আবদুর রাজ্জাক রাহিমাহুল্লাহও সাইয়্যিদ বংশের ছিলেন।

**নামকরণ ও শিক্ষা**

তাঁর পূর্ণ নাম হলো সুলতানুল ফক্বর আবু বকর তাজউদ্দিন শায়খ সাইয়্যিদ আবদুর রাজ্জাক জিলানী রাহিমাহুল্লাহ। তিনি সমকালীন যুগে বাগদাদের প্রধান মুফতি হিসেবে সুপরিচিত ছিলেন।

যুগের অন্যান্য আলিমদের মতো তিনি স্বীয় পিতা শায়খ আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহর কাছে শরীয়তের ওপর জ্ঞানার্জন করেন। এছাড়া বাগদাদ ও আশপাশ অঞ্চলের বিভিন্ন মাশাইখে আজমের সুহবতে থেকে তিনি ইলমে শরীয়তের উচ্চতর জ্ঞান লাভ করেন। বাগদাদের একজন উচ্চপর্যায়ের মুফতি ও আলিম হওয়ায় উলামায়ে কিরাম তাঁকে 'তাজউদ্দিন' [দ্বীনের মুকুট] উপাধি দেন। তিনি জীবনের অধিকাংশ সময় জিকির-মুরাক্বাবা ও অন্যান্য নফল ইবাদতের মধ্যে কাটিয়েছেন। পারতপক্ষে মানুষের সংসর্গ থেকে দূরে থাকতেন। তবে তাঁর অসংখ্য মুরিদ ও ভক্ত-শুভাকাঙ্ক্ষী ছিলেন। তাদের সঙ্গে প্রয়োজনের তাগিদে মেলামেশা করতেন ও উপদেশ দিতেন।

হাফিজ ইমাদুদ্দিন ইবনে কাছির রাহিমাহুল্লাহ বলেন, "হযরত আবদুর রাজ্জাক ছিলেন একজন উচ্চপর্যায়ের ওলি, শায়খ ও পরহেজগার ব্যক্তি। হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহর সন্তানাদির মধ্যে তাঁর মতো বড়ো আলিম ও শায়খ আর কেউ ছিলেন না। তিনি দুনিয়াবী সম্পদ লাভ, উচ্চ সামাজিক অবস্থান কিংবা উচ্চপদের প্রতি ভ্রূক্ষেপও করেন নি। দুনিয়ার প্রতি তাঁর আকর্ষণ খুব সীমিত ছিলো। আখিরাতমূখিতা ছিলো তাঁর চরিত্রের মূল বৈশিষ্ট্য। তিনি হাদিস শ্রবণ করেছেন, শিখেছেন ও অপরদের শিক্ষা দিয়েছেন।"[১০৯]

## একটি অত্যাশ্চর্য ঘটনা

হযরত শায়খ আবদুর রাজ্জাক রাহিমাহুল্লাহর পিতা গউসুল আজম আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহ একদিন অসংখ্য শ্রোতাদের সম্মুখে ওয়াজ করছিলেন। আকাশের মধ্যে অনেক অজানা-অচেনা অদ্ভুত প্রাণী উড়াউড়ি- করছিলেন। শ্রোতাদের কেউ এদের দেখেন নি। কিন্তু শায়খ আবদুর রাজ্জাক আকাশের দিকে তাকিয়ে এদের দেখতে পেলেন। এসময় তিনি স্বীয় পিতার আসনের পাশেই বসা ছিলেন। আকাশের প্রাণীদের দেখে তিনি ভয় পেলেন। হযরত গউসুল আজম পুত্রের দিকে তাকিয়ে বললেন, "হে আমার আদুরে পুত্র! ভয় পেয়ো না। তুমিও এদের অন্তর্ভূক্ত!"

ওয়াজ মাহফিলে উপস্থিত আরেকজন শায়খ ছিলেন যার নাম আবু জুরা'আ বিন মুক্বাদ্দাস দারী। তিনি বলেন, "আমি শুনলাম হযরত গউসুল আজম রাহিমাহুল্লাহ বলছেন, 'আজ কিছু লোক এ মাহফিলে উপস্থিত হয়েছেন, যারা 'ক্বা'ফ কুদুস' পর্বতের অপর প্রান্তে বসবাস করেন। তাঁরা পদার্পণ করেছেন আকাশে। তাঁদের মাথায় আল্লাহপ্রেমের মুকুট শোভা পাচ্ছে। তাঁদের পরনে আছে মা'রিফাতের জুব্বা। তাঁদের অন্তর প্রজ্বলিত আছে ইশকে ইলাহির তাজাল্লিতে।'"

স্বীয় পিতার কাছে উপবিষ্ট শায়খ আবদুর রাজ্জাক রাহিমাহুল্লাহ উক্ত কথাগুলো শুনলেন। তিনি মাথা তুলে আকাশের দিক পুনরায় তাকালেন। অনুভব করলেন, মুহূর্তেই তাঁর পাগড়ি ও জুব্বায় ইশকে ইলাহির অগ্নি জ্বলে ওঠেছে। তিনি অজ্ঞান হয়ে মাটিতে পড়ে গেলেন। হযরত গউসুল আজম রাহিমাহুল্লাহ দাঁড়িয়ে গেলেন।

---

[১০৯] ইবনে কাছির- "আল-বিদায় ওয়ান নিহায়া"।

হাত দ্বারা পুত্রের মাথা ও জুব্বা বুলিয়ে দিলেন। বললেন, "হে আমার পুত্র আবদুর রাজ্জাক! তুমি এখন তাঁদেরই একজন।"

হযরত আবু জুরা'আ রাহিমাহুল্লাহ বলেন, "বয়ান শেষে আমি শায়খ আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহকে প্রশ্ন করলাম, কী হয়েছিল আজ? তিনি জবাব দিলেন, 'আবদুর রাজ্জাক যখন আকাশের দিকে তাকালো তখন সে দেখলো, অসংখ্য মানুষ উড়াউড়ি করছেন। তাঁদের পাগড়ি ও জুব্বা ইশকে ইলাহির তাজাল্লির মাধ্যমে প্রজ্বলিত আছে। তাঁরা আকাশে নেচে নেচে ছক্কর দিচ্ছিলেন। মেঘমালায় যেরূপ বিজলির কারণে গর্জন হয় সেরূপ তাঁদের মধ্য থেকে ইশকের যন্ত্রণায় আওয়াজ হচ্ছিল বিরহ-গর্জন। এদেরকে দেখে আবদুর রাজ্জাকের মধ্যে একই অবস্থার সৃষ্টি হয়।'"

**সন্তানাদি**

হযরত আবদুর রাজ্জাক জিলানী রাহিমাহুল্লাহর ৫ জন পুত্রসন্তান ছিলেন। এরা হচ্ছেন:

১. সাইয়্যিদ আবু সালেহ জিলানী রাহিমাহুল্লাহ
২. সাইয়্যিদ আবুল ক্বাসিম আবদুর রহীম জিলানী রাহিমাহুল্লাহ
৩. সাইয়্যিদ আবু মুহাম্মদ ইসমাঈল জিলানী রাহিমাহুল্লাহ
৪. সাইয়্যিদ আবু মুহসিন ফাজলুল্লাহ জিলানী রাহিমাহুল্লাহ
৫. সাইয়্যিদ জামালুল্লাহ জিলানী (হায়াতুল মীর) রাহিমাহুল্লাহ

ভারতের কাশ্মীরে হযরত আবদুর রাজ্জাক জিলানী রাহিমাহুল্লাহর বংশধর আছেন বলে নির্ভরযোগ্য সূত্রে জানা গেছে। পরবর্তী এ সায়্যিদ বংশের লোকজন আফগানিস্তান, পাকিস্তানের উত্তর-পশ্চিম সীমান্তবর্তী প্রদেশ ও ভারতের অন্যান্য অঞ্চলে ছড়িয়ে পড়েন।[১১০]

**ক্বাদিরীয়া তরিকার গোড়াপত্তন**

গউসুল আজম হযরত আবদুল ক্বাদির জিলানী রাহমাতুল্লাহি আলাইহি ছিলেন 'জুনাইদিয়া' তরিকার একজন যুগশ্রেষ্ঠ শাইখুল মাশাইখ। ঈসায়ী **১১৬৬** সালে

[১১০] 'তুহফাতুল ক্বাদিরীয়া' গ্রন্থ দ্র:।

গউসুল আজমের ইন্তিকালের পর তাঁর সুযোগ্য পুত্র ও খলিফা হযরত আবদুর রাজ্জাক রাহিমাহুল্লাহ তরিকার নামকরণ করেন, 'ক্বাদিরিয়া' যা মূলত জুনাইদিয়া-ক্বাদিরিয়া হিসেবই প্রাথমিক দিনগুলোতো পরিচিত ছিলো। পরবর্তীতে জুনাইদিয়া শব্দ উহ্য হয়ে যায়।

ক্বাদিরিয়া তরিকা ক্রমান্বয়ে মুসলিম বিশ্বের সর্বত্র বিস্তার লাভ করে। একটি আহলে সুন্নাত ওয়াল জামাআতপন্থী হক্কানি সুফি তরিকা হিসেবে, উলামায়ে কিরামসহ সকল মুসলমানদের মধ্যে এর গ্রহণযোগ্যতা পায়। এখনও এই তরিকাপন্থী অসংখ্য মুসলমান সমগ্র পৃথিবীর সর্বত্র বিদ্যমান আছেন। তবে দুর্ভাগ্যবশত পাক-ভারত-বাংলাদেশে কিছু 'বিদআতী' ফিরক্বা এই তরিকাপন্থী দাবিদার হওয়ার ফলে উপমহাদেশের হক্কানী উলামায়ে কিরাম ও আহলে সুন্নাত ওয়াল জামাআতের অন্তর্ভুক্ত মানুষের মধ্যে সৃষ্টি হয়েছে বিভ্রান্তি। আমরা এ থেকে পানাহ চাচ্ছি মহান আল্লাহ তা'আলার দরবারে।

**খলিফা**

আমাদের জানামতে হযরত শায়খ আবদুর রাজ্জাক জিলানী রাহিমাহুল্লাহর প্রধান খলিফা ছিলেন তাঁরই নাতি আবদুল জব্বার জিলানী রাহমাতুল্লাহি আলাইহি। তাঁর আরেকজন খলিফার নাম ছিলো হযরত সায়্যিদ শরফউদ্দিন কাত্তাল রাহমাতুল্লাহি আলাইহি।

**ইন্তিকাল**

হযরত শায়খ আবদুর রাজ্জাক রাহিমাহুল্লাহর মৃত্যু তারিখ নিয়ে মতানৈক্য আছে। এ ব্যাপারে তিনটি বর্ণনা দেখতে পাওয়া যায়: ৬ শাওয়াল ৬০৩ হিজরি, ৭ শাওয়াল ৬১৩ হিজরি এবং ৭ শাওয়াল ৫৯৫ হিজরি। অধিকাংশের মতে প্রথমোক্ত তারিখটিই সঠিক। তবে একমাত্র আল্লাহ তা'আলাই এ ব্যাপারে সম্যক অবগত। হযরতের জানাযার নামাযে এতো বেশি মানুষের সমাগম হয়েছিলো যে, বাগদাদের বাইরে নামায আদায় করা জরুরি হয়ে দাঁড়ায়। তাঁকে সমাহিত করা হয়েছে বাগদাদের বাবে হারামে ইমাম আহমদ ইবনে হাম্বল রাহিমাহুল্লাহর সমাধির নিকটে। আল্লাহ সুবহানাহু ওয়াতা'আলা তাঁর এই প্রিয় বান্দার মাক্বামাতকে আরো উন্নত করুন।

# হযরত শায়খ আবদুল ক্বাদির সানি মুলতানী রাহমাতুল্লাহি আলাইহি
## (মৃত- ৯৪০ হিজরি, সমাধি- ওউচ, মুলতান।)

তাঁর নাম ছিলো আবদুল ক্বাদির। পিতার নাম মুহাম্মদ হাসানী। হযরতের উপাধি ছিলো শায়খ আবদুল ক্বাদির সানি এবং মাখদুম সানি। হিজরি ৮৬২ সনে তিনি জন্মগ্রহণ করেন।

একজন কারামতওয়ালা বিশিষ্ট সুফি-দরবেশ ছিলেন হযরত আবদুল ক্বাদির রাহিমাহুল্লাহ। সুদর্শন এই মহান ওলিআল্লাহর চেহারার দিকে তাকিয়ে অনেক অমুসলিম ইসলামের সুশীতল ছায়ায় আশ্রয় গ্রহণ করেছেন। তাঁর জন্মের ৫ শতাধিক বছর পূর্বে জন্ম নেওয়া ক্বাদিরিয়া তরিকার প্রতিষ্ঠাতা গউসুল আজম হযরত আবদুল ক্বাদির জিলানী রাহমাতুল্লাহি আলাইহির সত্যিকার ওয়ারিস ছিলেন মুলতানের ওউচে বসবাসকারী এই মহাত্মন শাইখুল মাশাইখ। আর এ কারণেই মানুষ তাঁকে আবদুল ক্বাদির সানি - বা দ্বিতীয় আবদুল ক্বাদির বলে সম্বোধান করতেন। কেউ কেউ তাঁকে মাখদুম সানি বলেও সম্বোধন করেছেন। তিনি উভয় উপাধির সুযোগ্য ব্যক্তিই ছিলেন বটে।

**তাওবাহর ঘটনা**

বাল্য, কৈশোর ও যৌবনকালে হযরতের জীবন-যাপন ছিলো অনেকটা হাসি-তামাশা ও ফূর্তি-আমোদের। তিনি বাদ্যযন্ত্র বাজাতে পারদর্শী হয়ে ওঠেন। তাঁর একটি উট ছিলো। বাদ্য-যন্ত্রাদি উটের পিঠে তুলে তিনি বিভিন্ন স্থানে গমন করতেন। কিন্তু পরবর্তীতে যখন এই একই ব্যক্তি আল্লাহর অনুগ্রহে তাওবাহ করে সুলুকের রাস্তায় পাড়ি জমালেন, তখন গান-বাজনা শ্রবণ করলেই তিনি কান চেপে ধরতেন ও এমনকি অজ্ঞান হয়ে যেতেন।

হযরত আবদুল ক্বাদির মুলতানী রাহিমাহুল্লাহর তাওবাহর ঘটনা অত্যন্ত চিত্তাকর্ষক। তিনি আল্লাহ তা'আলার অনুগ্রহের পাত্র কীভাবে হলেন- তার বর্ণনা হচ্ছে এই: একদিন তিনি ওউচ এর নিকটস্থ গভীর জঙ্গলে শিকারে গেলেন। এক জায়গায় যেয়ে শিকারের অপেক্ষায় ছিলেন। এমন সময় এক তিতির পাখি অদ্ভুত আওয়াজে ডাকতে লাগলো। মনে হচ্ছিলো পাখিটি কোনো বিরহ যন্ত্রণায় ক্রন্দন করছে! তিনি তন্ময়

হয়ে পাখিটির ডাক শুনছিলেন। এরপর কোত্থেকে একজন দরবেশ এসে হাজির হলেন হযরতের নিকট। দরবেশ বললেন: "সুবহানাল্লাহ্! এমন একদিন আসবে, যখন এই যুবকও তিতির পাখিটির মতো বিরহ-যন্ত্রণায় কাঁদতে কাঁদতে বেহুঁশ হয়ে যাবে!" কথাটি শেষ করেই দরবেশ সেখান থেকে দ্রুত প্রস্থান করলেন। এদিকে ঘেড়ায় আরোহণরত আবদুল ক্বাদিরের অন্তরে এক বিরাট আলোড়ন সৃষ্টি হলো। তিনি নিজেকে সামলে রাখতে পারলেন না। হঠাৎ যেনো ইশকে ইলাহীর ছোঁয়ায় তিনি আপ্লুত হয়ে পড়লেন। ঘোড়া থেকে নেমে অঝোর ধারায় কাঁদতে লাগলেন। জীবনের সকল পাপকাজের জন্য কায়মনোবাক্যে আল্লাহর দরবারে ক্ষমা প্রার্থনাসহ তাওবাহ্ করলেন। এরপর সুলুকের রাস্তায় পাড়ি জমালেন।

সৌভাগ্যবশত পীরের সন্ধানে তাঁকে বেশিদূর যেতে হয় নি। তাঁর পিতা ছিলেন ক্বাদিরিয়া তরিকার একজন শায়খ। তিনি তাঁর মুরিদ হয়ে তরিকতের উচ্চ মাক্বামে আরোহণ করলেন। মৃত্যুর পূর্বে হযরত আবদুল ক্বাদির রাহিমাহুল্লাহ্কে তাঁর পিতা খিলাফত দান করেন।

**বাদশাহর নিকট থেকে টাকা গ্রহণে অনীহা**

হযরত আবদুল ক্বাদির মুলতানী রাহিমাহুল্লাহ প্রাথমিক জীবনে বাদশাহর একজন কর্মচারী ছিলেন। কিন্তু সুলুকের রাস্তায় পাড়ি জমানোর পর তিনি চাকুরি ছেড়ে দেন। এতে বাদশাহ অসন্তুষ্ট হন। এরপর পিতার মৃত্যুর পর বাদশাহ তাঁকে কিছু টাকা হাদিয়া হিসেবে নিয়মিত দিতে চাইলেন। হযরত টাকা নিতে অস্বীকৃতি জানালেন। বললেন, "আমার টাকার প্রয়োজন নেই। অনেক লোক আছে যাদের টাকার বেশি প্রয়োজন। আপনি বরং তাদেরকেই টাকা প্রদান করুন।"

নিঃস্ব হিসেবে হযরত আবদুল ক্বাদির রাহিমাহুল্লাহ অনেক বছর ভীষণ কষ্ট সহ্য করে জীবন কাটিয়েছেন। ভুখা থাকার কারণে ক্ষুদার জ্বালায় প্রায়ই কাতর হয়ে পড়তেন। তিনি সব সহ্য করে আল্লাহর জিকির-আজকার ও রিয়াজত-মুজাহাদা অব্যাহত রাখেন। পাড়া-পড়শীরাও তাঁকে এসময় বেশ জ্বালা-যন্ত্রণা দেয়। তিনি আল্লাহর ওয়াস্তে সবর করতে থাকেন। আর বিপদে-আপদে, অভাব-অনটনে যে ব্যক্তি সবর করে সে-ই তো আল্লাহর প্রিয়জন হওয়ার যোগ্য। আল্লাহ তা'আলা সবরকারীদের ব্যাপারে তাঁর পবিত্র কালামে একাধিকবার সুসংবাদ দান করেছেন।

## হযরতের ওয়াজিফা

সুলুকের রাস্তায় পাড়ি জমানোর শুরুতে হযরত আবদুল ক্বাদির রাহিমাহুল্লাহ দৈনন্দিন ওয়াজিফা পালনে খুব সতর্ক ছিলেন। সময় সময় পুরো দিনই তিনি নফল নামায ও জিকির-মুরাক্বাবায় কাটিয়ে দিতেন। মুরাক্বাবার সময় তিনি খোদাপ্রেমের গভীর সায়রে এমনভাবে নিমজ্জিত হয়ে যেতেন যে, দিনের পর দিন চলে যেতো ধ্যানস্থ অবস্থায়- তিনি তা বুঝতেই পারতেন না। শুধুমাত্র ফরয ও সুন্নাত নামায আদায়কালে তাঁর হুঁশ ফিরে আসতো। সকালে ফযরের নামায শেষে ইশরাকের পূর্ব পর্যন্ত ধ্যানস্থ অবস্থায় বসে থাকতেন। ইশরাকের নামায আদায় করে আবার মুরাক্বায় নিমজ্জিত হতেন। এরপর যখন চাশতের নামাযের সময় হতো তখন দেখা যেতো, নামাযে দাঁড়িয়ে গেছেন। এরপর আবার ধ্যানে নিমগ্ন হতেন যুহরের পূর্ব পর্যন্ত। এভাবে এক নামায থেকে আরেক নামাযের সময় পর্যন্ত মুরাক্বাবা করতে করতে পুরো দিন ও রাত কাটাতেন। সময় সময় বেতের তৈরি মসজিদের মাদুরে কাত হয়ে পড়ে থাকতেন।

## মুয়াজ্জিন ও ইমামের দায়িত্ব

কঠোর রিয়াজত-মুজাহাদার সময় হযরত আবদুল ক্বাদির মুলতানী রাহিমাহুল্লাহ একাধারে অনেকদিন মসজিদে পড়ে থাকতেন। এসময় তিনি মুয়াজ্জিন এবং ইমামের দায়িত্ব পালন করতেন। তিনি ফযরের আজান দিয়ে ঘরে ঘরে যেতেন। মানুষকে সজাগ করতেন নামাযে আসার জন্য। তিনি বলতেন: “ওঠো! জেগে ওঠো! এখন হচ্ছে ইবাদত ও আনন্দের সময়।” মানুষ একত্রিত হলে তিনি বলতেন: “রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আমাকে তাঁর অপূর্ব সৌন্দর্যসহ এক্ষুণি একথা বলে নির্দেশ দিচ্ছেন যে, আমি চাই তোমরা সবাই আল্লাহর অনুগ্রহ থেকে যেনো বঞ্চিত না হও। এটা তোমাদের জন্য অত্যন্ত দুর্ভাগ্যের ব্যাপার যে, তোমরা জেগে ওঠতে অলসতা করছো।”

## একটি ঘটনা

হযরত আবদুল ক্বাদির রাহিমাহুল্লাহ তখন সঙ্গী-সাথী ও মুরিদানদের নিয়ে বৈঠকে ছিলেন। এসময় একজন ক্বাওয়াল [গায়ক] সেখানে উপস্থিত হলেন। তার হাতে ছিলো সেতার। হযরত তাকে বললেন, “তোমার সেতার ভেঙ্গে ফেলো! তোমার বাড়িতেও যতো বাদ্যযন্ত্র আছে সব ভেঙ্গে চুরমার করো! একজন সুফি-দরবেশে পরিণত হয়ে যাও।” এ কথাগুলো আপাতদৃষ্টিকে ক্বাওয়ালের মধ্যে কোনো

প্রতিক্রিয়া সৃষ্টি করলো না। উপস্থিত ব্যক্তিদের মধ্যে একজন ছিলেন খুব ধনবান ও প্রভাবশীল। হযরতের উক্ত কথাগুলো দ্বারা তাঁর মনে এতোই ভাবান্তর সৃষ্টি হলো যে, তিনি কাঁদতে কাঁদতে বেহুঁশ হয়ে গেলেন। অতীতের সকল গুনাহের জন্য লজ্জিত হয়ে তাওবাহ করলেন। অচিরেই এ ব্যক্তি এক উচ্চ পর্যায়ের ওলি হয়ে গেলেন। দয়ার সাগর আল্লাহ তা'আলা যাকে ইচ্ছে তাঁর আপনজনে পরিণত করেন। সুবহানাল্লাহ!

## ইন্তিকাল

প্রত্যেক প্রাণীকে মৃত্যুর স্বাদ গ্রহণ করতে হবে। নির্দিশ ক্ষণটি উপস্থিত হলেই চলে যেতে হবে এ মায়াবী ধরার কোল থেকে চিরদিনের জন্য। এতে এক মুহূর্তও হেরফের নেই। ক্বাদিরিয়া তরিকার শায়খ আবদুল ক্বাদির সানি মুলতানী রাহিমাহুল্লাহও একদিন তাঁর অসংখ্য ভক্ত-মুরিদান ও শুভাকাঙ্ক্ষীদের শেকোর সায়রে নিমজ্জিত করে পৃথিবী থেকে বিদায় হয়ে যান। ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন। তাঁর ইন্তিকালের তারিখ ছিলো ১৮ রবিউল আউয়াল ৯৪০ হিজরি। তিনি সমাহিত আছেন মুলতানের ওউচে। হে আল্লাহ! আপনি এই মহাত্মন ওলির কবরকে আরো বেশি নূরান্বিত করুন। সমুন্নত করুন হযরতের মাক্বামাতকে।

## হযরত শায়খ শাহ আল-আমিন আবদুর রাজ্জাক ঝানঝানাওয়ী রাহমাতুল্লাহি আলাইহি

**(মৃত- ৯৪৯ হিজরি, সমাধি- ঝানঝানাহ, ভারত।)**

হযরতের নাম ছিলো আবদুর রাজ্জাক, তাঁর কুনিয়াত ছিলো আবু আবদুল্লাহ এবং উপাধি ছিলো শাহ আল-আমিন। তাঁর পিতার নাম ছিলো শায়খ আহমদ জাহিদ ইবনে ক্বাজি কুদাত ফাজিল রাহিমাহুল্লাহ। হযরতের পূর্বপূরুষ ছিলেন হযরত আলী ইবনে আবি তালিব রাদ্বিআল্লাহু আনহু।

শায়খ আবদুর রাজ্জাক ঝানঝানাওয়ী রাহিমাহুল্লাহ ৮৮৬ হিজরি সনে জন্মগ্রহণ করেন। তাঁর পূর্বপুরুষদের বাসস্থান ছিলো ইরাক। শাহ সাহেবের এক ঊর্ধতন পুরুষ শায়খুল ইসলাম আবু সাঈদ রাজি আলাওয়ী রাহিমাহুল্লাহ হিজরত করে চলে আসেন ভারতের দিল্লিতে। তখন দিল্লির সিংহাসনে অধিষ্ঠিত ছিলেন সুলতানুল হিন্দ শিহাবুদ্দিন ঘুরি। তবে হযরত আবু সাঈদ দিল্লিতে বেশিদিন থাকেন নি। মুজাফফরনগরের কিরানায় যেয়ে স্থায়ীভাবে বসবাস শুরু করেন। মহাত্মন এ ওলির বংশধরই হচ্ছেন শাহ আবদুর রাজ্জাক রাহিমাহুল্লাহ।

### মাতৃবিয়োগ ও পিতার স্বপ্ন

হযরত শাহ আবদুর রাজ্জাক সাহেব শিশুকালেই তাঁর মাতার স্নেহমমতা থেকে বঞ্চিত হন। মাতৃহারা শিশুর ভরণপোষের দায়িত্ব কে নেবে এ ব্যাপারে তাঁর পিতা খুব চিন্তিত হয়ে পড়েন।

ভীষণ দুশ্চিন্তাগ্রস্ত শায়খ আহমদ জাহিদ এক রাতে স্বপ্নযোগে রাসূলে করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের সাক্ষাৎ লাভ করলেন। তিনি দেখলেন, প্রিয় নবীজী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের পবিত্র কোল মুবারকে তাঁর পুত্র আবদুর রাজ্জাক বসে আছেন। রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাঁকে বললেন: "হে আহমদ জাহিদ! এ শিশুর ব্যাপারে চিন্তা করো না। তাকে নিয়ে দুঃখ করো না। সে আমার! সে হচ্ছে সিদ্দিকীনের অন্তর্ভুক্ত।" ঘুম ভেঙ্গে গেলো হযরত আহমদ জাহিদের। তাঁর অন্তরাত্মা প্রফুল্ল হয়ে ওঠলো। তিনি আল্লাহ তা'আলার প্রতি শুকরিয়া জ্ঞাপন করলেন। পাশেই ঘুমন্ত স্বীয় পুত্রকে কোলে তুলে নিয়ে জড়িয়ে ধরলেন।

কপালে বার বার চুমো খেলেন। এরপর থেকে তিনি এ সৌভাগ্যশীল শিশুর দেখভাল করতে লাগলেন একান্ত মনোযোগসহ।

## শিক্ষা ও প্রশিক্ষণ

প্রাতিষ্ঠানিক শিক্ষার বয়সে পদার্পণ করার পর স্বীয় পিতা শিশু আবদুর রাজ্জাককে নিয়ে গেলেন হযরত ক্বাজি নুমান আয-জামান প্রতিষ্ঠিত মাদরাসায়। মাদরাসার দায়িত্বে ছিলেন হযরত শায়খ জালালুদ্দিন ঝানঝানাওয়ী রাহিমাহুল্লাহ। ছোট্ট এ শিশুকে দেখেই তিনি রূহানী দৃষ্টিপাত দ্বারা বুঝতে পারলেন যে, এ ছাত্রটি একদিন উচ্চাসনে অধিষ্ঠিত হবে। সুতরাং তিনি নিজেই এ ছাত্রের প্রতি বিশেষ খিয়াল-নজর রাখেন। নিজ হাতে তাঁকে শরীয়তের জ্ঞানদান ও প্রশিক্ষণ দেন। তাহাজ্জুদের নামাযের সময় তিনি যখন জেগে ওঠতেন তখন আবদুর রাজ্জাককে নিজের কক্ষে ডেকে এনে একসাথে নামাজ আদায় করতেন। এরপর তিনি হাত তুলে আল্লাহ তা'আলার দরবারে আরজ করতেন: "হে প্রভু! আপনি যে স্তরে আমাকে অনুগ্রহ করে আরোহিত করেছেন, আবদুর রাজ্জাককেও সে স্তরে উন্নীত করুন।"

হযরত আবদুর রাজ্জাক রাহিমাহুল্লাহ দীর্ঘ ১০ বছর হযরত ঝানঝানাওয়ী রাহিমাহুল্লাহর সুহবতে ছিলেন। এ সময় তিনি শরীয়ত ও তরিকতের ওপর উচ্চতর জ্ঞানার্জন করেন। তিনি কুরআনের হাফিজ হোন, বিভিন্ন ফার্সি কিতাব অধ্যয়ন করেন এবং ফিকাহ শাস্ত্রের অনেক কিতাব পাঠ করে শরীয়তের ওপর দক্ষতা অর্জন করেন। হযরত ঝানঝানাওয়ী রাহিমাহুল্লাহর ইন্তিকালের পর উচ্চতর জ্ঞানার্জনের লক্ষ্যে তিনি পানিপথে যেয়ে উপস্থিত হন।

পানিপথে কিছুদিন অবস্থান করার পর শাহ আবদুর রাজ্জাক রাহিমাহুল্লাহ চলে যান দিল্লি শহরে। সেখানে অবস্থান করেন হযরত মাওলানা আবদুল্লাহ উসমানী রাহিমাহুল্লাহর সঙ্গে। দীর্ঘ ৫ বছর এখানে থেকে শরীয়ত ও তরিকতের ওপর দারস গ্রহণের পর তিনি ভ্রমণে বের হন। তিনি কালপি, কিরা মানিকপুর ও অন্যান্য অঞ্চলে ঘুরে বেড়ান। এসব স্থানে সাক্ষাৎ করেন যুগের বিভিন্ন আকাবিরে কিরামের সঙ্গে। এসময় হযরত আবদুর রাজ্জাক রাহিমাহুল্লাহ যৌক্তিক ও ধর্মজ্ঞানে পারদর্শী হয়ে ওঠেন। অবশেষে তিনি দিল্লিতে ফিরে এসে শায়খ মাওলানা আবদুল্লাহ দেহলবী রাহিমাহুল্লাহর সুহবতে থাকার সিদ্ধান্ত নেন।

দীর্ঘ ত্রিশ বছর শায়খ আবদুল্লাহ রাহিমাহুল্লাহর সুহবতে থাকার সৌভাগ্য হয় শাহ আবদুর রাজ্জাক রাহিমাহুল্লাহর। হযরত আবদুল্লাহ রাহিমাহুল্লাহর ইন্তিকালের পর তিনি তাঁর স্থলাভিষিক্ত হন। দূর-দুরান্ত থেকে অসংখ্য মানুষ তাঁর দরবারে আসতে থাকে। বিভিন্ন মাসআলা-মাসাইল ও দিকনির্দেশা দ্বারা সবাই উকপৃত হয়। একজন সুপণ্ডিত ফকীহ হিসেবে হযরত শাহ আবদুর রাজ্জাক রাহিমাহুল্লাহর সুনাম সমগ্র ভাতবর্ষে ছড়িয়ে পড়ে।

## মুরিদ হওয়া ও খিলাফত লাভ

ইলমে শরীয়ত ও তাসাউফ সম্পর্কে কিতাবী জ্ঞানার্জন জরুরি। শরীয়তের নির্ধারিত বাহ্যিক আমল সঠিকভাবে পালনের জন্য শরীয়তের জ্ঞান দরকার। অপরদিকে ইলমে তাসাওউফ সম্পর্কে জ্ঞানার্জন দ্বারা ইসলাহুন-নাফস লাভ বাস্তবে খুব কঠিন। কারণ নিজে নিজে জিকির-মুরাক্বাবা-ধ্যান-সাধনা বেশ উপকারী হলেও, তাসাউফের উচ্চ মাক্বামে আরোহণকৃত একজন কামিল শায়খের সুহবত লাভ ছাড়া মনজিলে মাকসূদে পৌঁছুনো আদৌ খুব কঠিন ব্যাপার। আমরা তাই দেখতে পাই, সমগ্র ইতিহাসব্যাপী তরিকতের শায়খগণ সিলসিলা মুতাবিক মুরিদ হয়ে বেলায়েতের উচ্চতর স্তরে অধিষ্ঠিত হয়েছেন। অন্য-কথায় শায়খ-শাগরিদ (পীর-মুরিদ) প্রক্রিয়ার মাধ্যমেই যুগ যুগ ধরে ওলিআল্লাহগণের আবির্ভাব ঘটে আসছে এবং কিয়ামত পর্যন্ত ঘটবেও। ইসলাহুন-নাফস বা আত্মশুদ্ধির এ রাস্তা মহান আল্লাহ তা'আলার একটি নিযাম হিসেবে ইসলামী শরীয়তে স্বীকৃত।

যুগের শ্রেষ্ঠ পণ্ডিত হযরত শায়খ আবদুর রাজ্জাক রাহিমাহুল্লাহ দীর্ঘদিনের প্রচেষ্টা-সাধনায় শরীয়ত ও তরিকতের জ্ঞানে পারদর্শী ও অভিজ্ঞ হয়ে উঠেন। কিন্তু আধ্যাত্মিক সিদ্ধিলাভের ক্ষেত্রে তিনি অনুভব করলেন পর্যাপ্তহীনতা। যদিও তাসাওউফ শাস্ত্রের কিছু কিছু বিষয়ের ওপর তাঁর আস্থা তখনও ছিলো না। এরপরও একজন কামিল পীরের হাতে বাইআত গ্রহণের ইচ্ছে তাঁর মধ্যে জাগ্রত হয়ে ওঠে। সৌভাগ্যবশত সে সময় পবিত্র মক্কা মুকাররমা থেকে ক্বাদিরিয়া তরিকার একজন উচ্চ স্তরের শায়খুল মাশাইখ ভারতবর্ষে পদার্পণ করেন। তিনি ছিলেন কুতবুল আলম শায়খ আজম মুহাম্মদ খিয়ালী ইবনে হাসান তাহির কামাল রাহমাতুল্লাহি আলাইহি। তখনকার সুলতান সিকান্দার লোদি [১৪৫৮-১৫১৭ ঈ - রাজত্বকাল: ১৪৮৯-১৫১৭ ঈ.] হযরতকে ভারতে আসার জন্য বিশেষ নিমন্ত্রণ জানান। কুতবুল আলম শায়খ আজম মুহাম্মদ রাহিমাহুল্লাহ এ দাওয়াত গ্রহণ করে আহমদাবাদে আসেন।

কুতবে আলম শায়খ মুহাম্মদ রাহিমাহুল্লাহ আহমদাবাদে এসেছেন জেনে হযরত আবদুর রাজ্জাক রাহিমাহুল্লাহ তাঁর সঙ্গে সাক্ষাতের উদ্দেশ্যে ছুটে গেলেন। তিনি হযরত কুতবে আলমের সঙ্গে তাসাওউফের বিভিন্ন বিষয়ের ওপর আলোচনা-সমালোচনা করলেন। তিনি কিছু কিছু বিষয়কে প্রমাণসহ প্রত্যাখ্যন করতে থাকেন। দীর্ঘ তিন ঘণ্টাব্যাপী উভয় বুজুর্গের মধ্যে এ 'বাহাস' চলতে থাকে। হযরত কুতবে আলম রাহিমাহুল্লাহ আবদুর রাজ্জাক রাহিমাহুল্লাহর কণ্ঠ থেকে যুক্তি-তর্ক উপস্থাপনের সময় মুচকি হাসি হাসছিলেন। এরপর হঠাৎ তিনি আবদুর রাজ্জাক রাহিমাহুল্লাহ গর্ধানে ধরে নিজের দিকে টেনে নিলেন। কানকথায় কী যেনো বললেন। সাথে সাথে কথাগুলোর প্রভাব তাঁর অন্তরাত্মা পর্যন্ত পৌঁছুয়ে গেলো। তিনি বুঝতে পারলেন, যাবতীয় যৌক্তিক চিন্তা-চেতনা ও বিজ্ঞান মুহূর্তের মধ্যে মন-মস্তিষ্ক থেকে মুছে গেছে!

হযরত কুতবে আলম রাহিমাহুল্লাহর নিকট থেকে বিদায় হওয়ার পর তিনি শিক্ষকতা সম্পর্কে সবকিছু ভুলে গেলেন। তিনি একখানা তাফসির গ্রন্থ খুললেন। এতে নিম্নোক্ত আয়াতে করীম তাঁর দৃষ্টিগোচর হলো:

وَقُلْ جَاءَ الْحَقُّ وَزَهَقَ الْبَاطِلُ * إِنَّ الْبَاطِلَ كَانَ زَهُوقًا

-"বলুন: সত্য এসেছে এবং মিথ্যা বিলুপ্ত হয়েছে। নিশ্চয় মিথ্যা বিলুপ্ত হওয়ারই ছিল।" [সূরা বনী ইসরাঈল : ৮১]

এ আয়াতের ওপর তাঁর চোখ পড়তেই তিনি দেখলেন হযরত শায়খ কুতবে আলমের আভ্যন্তরীণ সৌন্দর্য তাঁর মন ও অন্তরাত্মাকে সম্পূর্ণরূপে আলোকিত করে তুলেছে। এ অভিজ্ঞতা লাভের পরই তিনি পুনরায় ছুটে গেলেন কুতবে আলমের দরবারে। তখনও হযরত আবদুর রাজ্জান রাহিমাহুল্লাহর আভ্যন্তরীণ অবস্থার সমাপ্তি ঘটেনি। কিন্তু শায়খ কুতবে আলম রাহিমাহুল্লাহ আবদুর রাজ্জাক রাহিমাহুল্লাহর দিকে আন্তরিক দৃষ্টিপাত করলেন। আর এতেই শায়খ আবদুর রাজ্জাকের অবস্থা স্বাভাবিক হয়ে গেলো। তিনি ফিরে এসে আবারও তাফসিরের গ্রন্থটি খুললেন। এবারও চোখে ভেসে এলো উক্ত আয়াতে করীমটি। তাঁর অবস্থাও আগের মতো হলো। এরপর নিজেকে সামলে নিয়ে পুনরায় তাফসিরের গ্রন্থটি খুললেন। এবার দৃশ্যমান হলো এই আয়াতে করীমটি:

وَفِي أَنْفُسِكُمْ * أَفَلَا تُبْصِرُونَ

-"এবং তোমাদের নিজেদের মধ্যেও, তোমরা কি অনুধাবন করবে না?" [সূরা জারিয়াত : ২১]

তিনি এ পবিত্র আয়াত সম্পর্কে চিন্তা-ভাবনা করতে থাকেন। তাঁর অবস্থা পুনরায় পবিবর্তন হলো। আবার ছুটে গেলেন কুতবে আলমের দরবারে। শায়খ কুতবে আলম তাঁকে বিশেষ কিছু শব্দ শিক্ষা দিলেন। এগুলো পাঠ করার পর তিনি হৃদয়ে প্রশান্তি অনুভব করলেন। তিনি এবার হযরতের সুহবতে থেকে তিন ওয়াক্ত নামায আদায় করেন। অবশেষে কুতবে আলম শায়খ মুহাম্মদ রাহিমাহুল্লাহর হাতে বাইআত গ্রহণ করলেন। শায়খ তাঁকে একটি টুপি প্রদান করলেন। এরপর এই বিশেষ মুরিদের নিকট সমজিয়ে দিলেন ক্বাদিরিয়া তরিকার শাজারাহ মাবুরকের একটি লিখিত কাগজ।

**সুলুকের রাস্তায় কঠোর মুজাহাদা**

মুরিদ হওয়ার পর শায়খের নির্দেশ মুতাবিক হযরত আবদুর রাজ্জাক রাহিমাহুল্লাহ সুলুকের রাস্তায় কঠোর তপস্যায় নিয়োজিত হন। এসময় তিনি রিয়াজত-মুজাহাদার মাধ্যমে স্বীয় হৃদয়ের কলুষতা দূর করেন। তিনি স্তরে স্তরে রাস্তার বিভিন্ন স্তর অতিক্রম করতে থাকেন। নিজের অভিজ্ঞতার কথা তিনি তাঁর শায়খের নিকট বর্ণনা করলে কুতবে আলম রাহিমাহুল্লাহ বললেন: "হে আবদুর রাজ্জাক! তোমার আসল মাকসাদ এখনও অনেক দূরে!"

হযরত আবদুর রাজ্জাক রাহিমাহুল্লাহ পরবর্তীতে বলেন: "সুলুকের অবস্থায় আলমে মালাকুত ও আলমে জাবারুতের চিত্র সময় সময় সালিকের হৃদয়ে উদ্ভাসিত হতে থাকে। তবে সত্যিকার সালিককে এসব বিষয়ের ওপর গুরুত্ব না দিয়ে আরো সামনে এগুতে চেষ্টা চালাতে হবে। হৃদয়ের ওপর যতো ধরনের পর্দা আছে তার সবই উন্মোচন করা চাই। একমাত্র আল্লাহ ছাড়া সেখানে আর কোনো কিছুই যাতে স্থান করে নিতে না পারে, সে ব্যাপারে খুব সতর্ক থাকতে হবে। আর যখন এ স্তরে উন্নীত হবে, তখনই আমরা ধরে নিতে পারি সালিক ফানা ফিল্লাহর মাক্বামে আরোহণ করেছেন। এর পরই আসবে বাক্বা বিল্লাহর মাক্বাম। এসময় সালিক 'আখলাসুল খাওয়াস'-এর স্তরে উন্নীত হয়ে যায়। যেমন হাদিসে আছে:

تَخْلُقُوا بِأَخْلَاقِ اللهِ واتَّصِفُوْا بِصِفَاتِ اللهِ

-"আল্লাহর চরিত্রকে নিজের মধ্যে প্রতিষ্ঠিত করো, এবং নিজেকে আল্লাহর গুণাবলী দ্বারা অলঙ্কৃত করো।"

হযরত শাহ আল-আমিন আবদুর রাজ্জাক রাহিমাহুল্লাহ সাত বছর তাঁর পীর সাহেব কুতবে আলম রাহিমাহুল্লাহর সুহবতে থাকেন। এসময় এমন কোনো গাইরুল্লাহ সম্পর্কিত বস্তু নেই যা থেকে তিনি পরহেজ করেন নি এবং এমন কেনো আধ্যাত্মিক সাধনা নেই যা থেকে তিনি গাফিল ছিলেন। তিনি স্বীয় নফসের বিরুদ্ধে কঠোর মুজাহাদা ও অনুসরণীয় ইখলাসের মাধ্যমে সুলুকের উচ্চতম মাক্বামে আরোহণ করেন। এরপর একদিন তাঁর শায়খ কাছে এসে বললেন:
"শায়খ আবদুর রাজ্জাক! তোমার মতো রূহানী সন্তান থাকাসত্ত্বেও মুরিদ করা ও তাঁদেরকে দিকনির্শেনা দিতে আমি লজ্জাবোধ করছি। এখন তোমাকে এ দায়িত্ব গ্রহণ করতে হবে। শরীয়ত ও তরিকতের রাস্তায় বহাল থেকে নিজেকে দায়িত্বশীল করে তুলো তোমার মুসলমান ভাইদেরকে দিক-নির্দেশনা দান করতে। তাঁদেরকে শিক্ষা ও সবক দাও সুলুকের অমূল্য সম্পদ লাভের লক্ষ্যে। ঠিক যেভাবে ক্বাদিরীয়া তরিকার আউলিয়ায়ে কিরাম করে আসছেন যুগ যুগ ধরে। আল্লাহ তা'আলার সৃষ্টির প্রতি আমি ইতোমধ্যে যে দায়িত্ব পালন করে আসছিলাম সেটা এখন তোমার উপর পতিত হলো। তুমি এখন থেকে ক্বাদিরীয়া তরিকার শায়খ হিসেবে মানুষকে মুরিদ করো।"

খিলাফত লাভের পর অত্যন্ত বিনয়ের সঙ্গে শাহ আবদুর রাজ্জাক রাহিমাহুল্লাহ বললেন: "আমি যে এ ব্যাপারে সম্পূর্ণ অজ্ঞ!" কিন্তু তিনি জানতেন, কুতবে আলম রাহিমাহুল্লাহর নির্দেশ মুতাবিক এখন থেকে তাঁকে শায়খের দায়িত্ব গ্রহণ করতে হবে। তিনি তা অত্যন্ত সফলভাবে করেও গেছেন।[১১১]

**ঝানঝানায় বসবাস**

হযরত শাহ আবদুর রাজ্জাক রাহিমাহুল্লাহ স্বীয় শায়খের ইন্তিকালের পর ঝানঝানায় এসে স্থায়ীভাবে বসবাস শুরু করেন। তিনি সর্বদা খানক্বায় অবস্থান করে আধ্যাত্মিক সাধনায় লিপ্ত থাকতেন। তিনি নিজের মুরিদানের সার্বিক দেখভাল ও আধ্যাত্মিক

---

[১১১] সাহায়িফে মা'রিফাত দ্র;।

উন্নতির জন্য সব সময় সচেষ্ট ছিলেন। অন্য কোনো মানুষের সঙ্গ থেকে নিজেকে মুক্ত রাখেন। শুধুমাত্র জীবনরক্ষার্থে যেকুটু খাবার প্রয়োজন তিনি সেটুকুই ভক্ষণ করতেন। বছরের অধিকাংশ দিন রোযা রাখতেন এবং প্রায়ই শুধুমাত্র পানি ও আহারযোগ্য গাছের পত্র দ্বারা ইফতার সারতেন।

## কারামতওয়ালা বুজুর্গ

কারামাতুল আউলিয়া হাক্কুন। ওলিদের কর্তৃক আল্লাহর ইচ্ছায় কারামত প্রকাশ আহলে সুন্নাত-ওয়াল জামা'আতের আক্বিদার অর্ন্তুক্ত ব্যাপার। সুতরাং কারামত প্রকাশ হওয়ার ক্ষেত্রে কারো ইখতিলাফ নেই। যারা ইখতিলাফ করে থাকে তারা মূলত আউলিয়ায়ে কিরাম ও কারামত এ উভয় বিষয়েই পর্যাপ্ত জ্ঞানের অধিকারী নয়। তবে এটা সত্য, সকল ওলির জন্য কারামত প্রকাশ হওয়া ওলায়েতের শর্ত নয়। যাক, হযরত শাহ আবদুর রাজ্জাক ঝানঝানাওয়ী রাহিমাহুল্লাহ কারামতওয়ালা বুজুর্গ ছিলেন। বিভিন্ন কিতাবে হযরতের মাধ্যমে ২০০ পর্যন্ত কারামত প্রকাশের বর্ণনা পাওয়া যায়।[১১২] আমরা এ প্রসঙ্গে কোনো কারামতের বর্ণনা না দিয়ে তাঁর মহামূল্যবান কিছু বাণী পাঠকদের উপহার দিচ্ছি।

## মূলবান বাণী

১. "আল্লাহ তা'আলা আমাদের ওপর ওয়াজিব করেছেন শরীয়তকে যথাযথ অনুসরণ করার। মানুষ যখন এ ব্যাপারে চিন্তা করে তখন তার অন্তরে আল্লাহ-ভীতি সৃষ্টি হয়। ফলে সে বদান্যতা ও আত্মসমর্পণের রাস্তা বেছে নেয়।"

২. "তোমাকে জানতে হবে যে, বোধশক্তি হচ্ছে উপাসনার আত্মা। আল্লাহকে না জেনে না চিনে উপাসনা হচ্ছে অর্থহীন। তিনি তাঁর কালামে পাকে ইরশাদ করেন:

وَأَنَا رَبُّكُمْ فَاعْبُدُونِ

-"এবং আমিই তোমাদের পালনকর্তা, অতএব আমার বন্দেগী কর।" [সূরা আম্বিয়া : ৯২ (অংশ)]

সুতরাং আল্লাহর পরিচিতি অর্জন করে যে উপাসনা হবে- তা-ই হচ্ছে প্রকৃত ইবাদত।"

---

১১২ প্রাগুক্ত এবং বাহরুল আসরার কিতাব দ্র:।

৩. “তরিকতের সালিককে অবশ্যই প্রদর্শন [বা দর্শনেচ্ছু] ও আত্ম-গৌরববোধ থেকে মুক্ত থাকতে হবে। এভাবেই তাঁকে আনুগত্য ও উপাসনার দিকে অগ্রসর হওয়া চাই। এসময় তাকে মুছে ফেলতে হবে যাবতীয় গোপন-চিন্তা- তা ভালো কিংবা মন্দ হোক। এগুলো তার হৃদয়ে জাগ্রত হয় মূলত ওয়াসওয়াসা থেকে। তাকে চিনতে হবে কোনটি তার জন্য ভালো ও কোনটি অশনি সংকেত।”

৪. “অন্তরকে নিয়ন্ত্রণ ও হামলা থেকে আত্মরক্ষা হচ্ছে প্রথম শর্ত। আল্লাহ তা’আলা তাঁর কালামে পাকে ইরশাদ করেন:

وَاللَّهُ يَعْلَمُ مَا فِي قُلُوبِكُمْ

-“তোমাদের অন্তরে যা আছে আল্লাহ তা অবগত আছেন।” [সূরা আম্বিয়া : ৫১ (অংশ)]

হৃদয় হচ্ছে দেহের বাদশাহ। বাকি সবকিছু এ বাদশাহর প্রজা ও নির্দেশ পালনকারী। যখন হৃদয় পরহেজগারীকে পছন্দ করে নেয় তখন তার প্রজারাও আনুগত্যশীল হয়। ক্রমান্বয়ে সবাই হয়ে যায় ইবাদতকারী। এ সম্পর্কে রাসূলে করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের একটি হাদিস আছে। এতে তিনি বলেন:

أَلَا وَإِنَّ فِي الْجَسَدِ مُضْغَةً، إِذَا صَلَحَتْ، صَلَحَ الْجَسَدُ كُلُّهُ، وَإِذَا فَسَدَتْ، فَسَدَ الْجَسَدُ كُلُّهُ، أَلَا وَهِيَ الْقَلْبُ

-“সাবধান! মানুষের দেহের ভেতর এক টুকরো মাংস আছে। এটা যদি ভালো হয়ে যায় [পরিশুদ্ধ হয়], তাহলে সমগ্র দেহ ভালো হবে [আল্লাহর আনুগত্যশীল হয়]। কিন্তু এটা যদি নষ্ট হয়ে যায় [অপরিশুদ্ধ থাকে] তাহলে সমস্ত দেহ নষ্ট হয়ে যাবে। মনে রেখো, এটা হচ্ছে ক্বলব [হৃদয়]।”[১১৩]

৫. “তরিকতের সালিকদের চিন্তা-চেতনাকে চারটি স্তরে ভাগ করা যায়: ১. আল্লাহ তা’আলা সম্পর্কে সুস্পষ্ট ও বাস্তব চিন্তা। ২. ফিরিশতাসূলভ চিন্তা। ৩. নফসানী [নিজকে নিয়ে] চিন্তা। ৪. শয়তানী চিন্তা।”

---

[১১৩] সহীহ বুখারী।

৬. “সর্বোচ্চ পর্যায়ের ইবাদত হচ্ছে আল্লাহ তা’আলার মুশাহাদার মধ্যে [তাঁকে দেখে দেখে] ইবাদত করা। তোমার চেতনা বা স্তর যদি এ পর্যায়ের না হয় তাহলে ইবাদতের সময় মনে করবে তিনি [আল্লাহ] তোমাকে দেখছেন। কেউ যখন ক্বিবলার দিকে মুখ করে দাঁড়ায় নামায আদায় করতে, তখন সে অন্য সকল দিককে পরিত্যাগ করে। যে মুহূর্তে সে ক্বিবলার দিক থেকে নিজেকে ঘুরিয়ে অন্য কোনো দিকে নিয়ে যাবে, তখন তার নামায বাতিল হবে। হৃদয়ের ঘুরে দাঁড়ানোও অনুরূপ। মানব হৃদয়ের ক্বিবলা [উদ্দেশ্য] হচ্ছেন স্বয়ং আল্লাহ তা’আলা। সুতরাং যখন কোনো বান্দাহ তার প্রভুর উদ্দেশ্যে নামায আদায় করবে তখন তার হৃদয় সত্যিকার ক্বিবলার [আল্লাহ তা’আলার] দিকে থাকতে হবে। এর ফলে তার নামায হবে কলুষমুক্ত ও গ্রহণীয়।[১১৪]

এমন নামায যাতে তোমার দেহ [ক্বিবলার দিকে] উপস্থিত কিন্তু মন [ক্বলব] অনুপস্থিত, ত-তো অতি সাধারণ্যের নামাযের মতো। এভাবে নামায আদায় হয়ে যাবে ঠিকই, কিন্তু মনে রাখবে তুমি অপর সকল মুসল্লির মতোই নামায আদায় করলে মাত্র। অথচ তুমিই বলছো, আমি আল্লাহ তা’আলার প্রতি কৃতজ্ঞতা আদায় করছি, তিনি আমাকে নামায আদায়ের তাওফিক দিয়েছেন। কিন্তু মনে রেখো, হে তরিকতের সালিক! এমন নামায গ্রহণীয় হবে না। এ নামায তোমার প্রতি ফিরিয়ে মুখের ওপর ছুড়ে মারা হবে!”[১১৫]

৭. “যে ব্যক্তি দেহের মাধ্যমে হাজ্জ পালন করে, মনে হয় সে যেনো দেহ দ্বারা বাইতুল্লাহ শরীফে প্রবেশ করতে চাচ্ছে। এটা তো সাধারণ মানুষের হাজ্জ। ঐ ব্যক্তি যিনি ক্বলবের মাধ্যমে হাজ্জ পালন করেন, তিনি কা’বার মালিককে পেতে প্রত্যাশী। তিনি হচ্ছেন আল্লাহর বিশেষ বান্দাহ।

যে ব্যক্তি শুধু দৈহিক হাজ্জ পালন করেন, তিনি তাওয়াফ করেন কা’বার চতুর্দিকে। আর যিনি তাঁর হৃদয় [ক্বলব] ও দেহ দ্বারা হাজ্জ পালন করেন, কা’বা ঘুরতে থাকে তাঁকে ভালোবেসে।

---

[১১৪] সাহাইফে মা’রিফাত। জানা থাকা প্রয়োজন যে, শুধু নামায, রোযা ইত্যাদি ফরয ইবাদতের সময় নয়, বরং জিকির-মুরাক্বাবা ও অন্যান্য সকল নফল ইবাদতের সময়ও ক্বলবকে অনুরূপভাবে আসল ক্বিবলা তথা আল্লাহ তা’আলার দিকে নিবদ্ধ রাখা জরুরি। আল্লাহর ওলিদের ক্বলব তো সর্বদাই আল্লাহর দিকে নিবিষ্ট আছে। -গ্রন্থকার।
[১১৫] প্রাগুক্ত।

যে ব্যক্তি শুধু দৈহিক হাজ্জ পালন করেন, তিনি সাফা ও মারওয়ার মাঝখানে সাত দৌড় দেন। আর যিনি ক্বলব দ্বারা হাজ্জ পালন করেন, তিনি আল্লাহর জালাল [অসীম ক্ষমতা] ও জামালের [অসীম সৌন্দর্য] মধ্যস্থ উপত্যকায় ছুটোছুটি করেন।

যে ব্যক্তি শুধু দৈহিক হাজ্জ করেন, তিনি হাজারে আসওয়াদে চুমো খান। যিনি ক্বলবের দ্বারা হাজ্জ পালন করেন, তিনি অনন্ত প্রেমের সদনপত্রে চুমো খান।

যে ব্যক্তি বাহ্যিক-দৈহিক হাজ্জ করেন, তিনি চর্মচক্ষুতে বাইতুল্লাহর দিকে তাকানোকে অধিক গুরুত্ব দেন। কিন্তু যিনি আধ্যাত্মিক-ক্বালবী হাজ্জ পালনে রত, তিনি এক মুহূর্তের জন্য শান্ত নন যতক্ষণ না আল্লাহর অপরূপ সৌন্দর্য দর্শন করেছেন।”[১১৬]

৮. “আল্লাহ তা’আলা বলেছেন: যে ব্যক্তি পাঁচটি বস্তু নিয়ন্ত্রণে রাখে, আমি তাকে পাঁচটি বস্তু প্রদান করবো। এগুলো হচ্ছে:

১. সে তার জিহ্বার হিফাজত করবে। আমি তাকে দান করবো ‘আমার জিকির’।

২. সে যদি আমাকে ছাড়া সবকিছু থেকে নিজের জিহ্বাকে গাফিল করে দেয়, তাহলে আমি তাকে আমার দর্শন দ্বারা প্রফুল্ল করবো।

৩. সে যদি নিজের চরিত্রকে পরিশুদ্ধ করে, আমি তাকে দান করবো প্রজ্ঞা যার দ্বারা সে মানুষের মধ্যে বিচরণ করবে।

৪. সে যদি নিজের ক্বলবকে দুনিয়ার ভালোবাসা থেকে দূরে রাখে, তাহলে আমি তাকে দান করবো আমার মর্যাদার দৃষ্টি।

৫. সে যদি নিজেকে সবরের মাধ্যমে নিয়ন্ত্রণে রাখে, তাহলে আমি তাকে গুনাহ থেকে দূরে থাকতে সাহায্য করবো।”

৯. “কানা’আত [অল্পেতুষ্টি] অর্থ হচ্ছে, যাকিছু তোমার আছে তাতে সন্তুষ্ট থাকা এবং যা তোমার নেই তা অর্জনের চেষ্টা না করা। এটা হচ্ছে সাধারণ পরহেজগারদের কানা’আত। আর আল্লাহর বিশেষ বান্দাদের [ওলিদের] কানা’আত হলো এই: যখন তাঁরা কিছু প্রাপ্ত হন তখন তা অপরদেরকে প্রদান করেন। একই সময় তাঁরা শুধু

---

[১১৬] সাহাইফে মা’রিফাত।

আল্লাহর সন্তুষ্টি চান বিনিময় হিসেবে। এটা হচ্ছে 'আবরার' ও পরহেজগারদের কানা'আত। খুব উচ্চ পর্যায়ের আল্লাহর বান্দাদের কানা'আত হচ্ছে এই: তাঁরা শুধুমাত্র আল্লাহর মুশাহাদার মধ্যেই সন্তুষ্ট। তাঁরা গাইরুল্লাহর প্রতি দৃষ্টিপাতও করেন না। এটা হচ্ছে আল্লাহর সত্যিকার প্রেমিকদের কানা'আত।"

১০. "তুমি যখন জিকিরের মধ্যে নিমগ্ন হবে, এটা জরুরি যে, তোমার অন্তরাত্মা শুরু থেকে শেষ পর্যন্ত শুধুমাত্র আল্লাহর দিকে নিবদ্ধ থাকবে। আল্লাহর দিকে এভাবে ফিরে তাকানোর সময় ভাববে যে, তুমি তাঁর পবিত্র দরবারে উপস্থিত আছো। এরূপ ধারণা জন্মাবে যদি তুমি কোনো কামিল পীরের মুরিদ হও এবং তাঁর নির্দেশিত জিকির-আজকারে লেগে যাও। তুমি যখন বলবে, 'লা-ইলাহা' তখন কল্পনা করবে যে, যাবতীয় দুনিয়াবী সম্পর্ক তথা গাইরুল্লাহ থেকে নিজেকে মুক্ত করে নিয়েছো। এরপর যখন 'ইল্লাল্লাহ' বলবে তখন কল্পনা করবে, ক্বলবের মধ্যে একমাত্র আল্লাহ তা'আলার ভালোবাসার বীজ বপন করছো। এ জিকির সর্বদা করবে। এর ফলে তোমার অন্তরাত্মা থেকে গাইরুল্লাহর সকল ভালোবাসা ক্রমান্বয়ে মুছে যাবে। সেখানে তখন বিরাজ করবে মহান আল্লাহ তা'আলার ইশক ও মুহাব্বত। দায়িমী জিকির অন্তরে সৃষ্টি করে 'ইহতিয়াজ'। 'ইহতিয়াজ' শব্দের অর্থ হচ্ছে, অতিরিক্ত জিকির ও এর প্রভাবের ফলে, জাকির জিকিরের আলোকের মধ্যে ডুবে যাওয়া। যার ফলস্বরূপ জাকির তার নিজের অস্তিত্ব থেকে গাফিল হয়ে যায়। জিকিরের প্রভাবে জাকির দুনিয়াবী সীমাবদ্ধতা, সংযোগ ও সম্পৃক্ততা থেকে মুক্ত হয়ে পড়ে। সে দৈহিকভাবে পাতলা ও দুর্বল হয়ে যায় কিন্তু আধ্যাত্মিকভাবে হয়ে ওঠে সবল ও দৃঢ়।"

**হযরত শায়খ আবদুর রাজ্জাক ঝানাঝাওয়ী রাহিমাহুল্লাহর ইন্তিকাল**

একটি সফল জীবন শেষে শাইখুল মাশাইখ হযরত শাহ আবদুর রাজ্জাক রাহিমাহুল্লাহ ঝানঝানায় ইন্তিকাল করেন। ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন। জিলহাজ্জ মাসের ২৩ তারিখ, ৯৪৯ হিজরি সনে তিনি এ ধরাধাম থেকে বিদায় গ্রহণ করেন। মৃত্যুকালে হযরতের বয়স হয়েছিল ৬৫ বছর। এসময় দিল্লির সিংহাসনে অধিষ্ঠিত ছিলেন সুলতান শের শাহ সুরী [১৪৮৬ – ১৫৪৫ ঈ. শাসনকাল: ১৫৪০ - ১৫৪৫ ঈ.]। হযরত রাহিমাহুল্লাহকে ঝানঝানার প্রধান জামে মসজিদের পাশে দক্ষিণ দিকে সমাহিত করা হয়। হে আল্লাহ! তোমার অফুরন্ত রহমত দ্বারা তাঁর কবরকে নূরান্বিত করো। দান করো তাঁকে জান্নাতুল ফিরদাউসের সর্বোচ্চ মাক্বাম। তাঁর রূহানী ফায়েজ দ্বারা আমাদেরকে মালামালা করো।

# হযরত শায়খ জামাল ইবনে হুসাইন বেহতারী রাহমাতুল্লাহি আলাইহি
## (মৃত- ৯৭১ হিজরি, সমাধি- রায়গড়, আহমদাবাদ, ভারত।)

তাঁর পূর্ণ নাম ছিলো সাইয়্যিদ শাহ জামাল ইবনে হুসাইন আবু মুজাফফর ইবনে আবু ওয়াক্ত হাসানী রাহমাতুল্লাহি আলাইহি। তিনি ছিলেন ইমামুত তরিকত গউসুল আজম সাইয়্যিদ আবদুল ক্বাদির জিলানী রাহমাতুল্লাহি আলাইহির বংশধর।

**হরমুজ থেকে ভারতে হিজরত**

হযরত শায়খ জামালের পিতা হিজরি নবম শতকের শেষের দিকে ইরানের হরমুজ শহর থেকে ভারতের দক্ষিণাপথের বেহতার শহরে এসে স্বপরিবারে বসবাস শুরু করেন। শায়খ জামালের জন্ম এখানেই হয়। তিনি প্রথামিক ও মাধ্যমিক উচ্চতর শিক্ষালাভ করেন তাঁর সুযোগ্য পিতার নিকট। তিনি ছিলেন ক্বাদিরীয়া তরিকার একজন শায়খ। হযরত জামাল স্বীয় পিতার মুরিদ ছিলেন এবং পরবর্তীতে খলিফা নির্বাচিত হন। সুলুকের উচ্চতর মাক্বামে আরোহিত শায়খ জামাল রাহিমাহুল্লাহ ছিলেন অত্যন্ত পরহেজগার ও কারামতওয়ালা একজন যুগশ্রেষ্ঠ বুজুর্গ।

স্বীয় পিতার ইন্তিকালের পর শাহ জামাল রাহিমাহুল্লাহ দক্ষিণাপথের বেহতার শহরের ক্বাদীরিয়া শায়খ হিসেবে স্থলাভিষিক্ত হন। তবে সে সময়কার গুজরাটের শাসনকর্তা সুলতান কুতুবউদ্দিন বাহাদুর শাহ [মৃ. ১৫৭৩ ঈ.] তাঁকে গুজরাটে যেতে আমন্ত্রণ জানান। তিনি এতে সাড়া দেন ও সুলতান কর্তৃক প্রতিষ্ঠিত একটি খানক্বার দায়িত্ব গ্রহণ করেন। সুলতান হযরতকে বাৎসরিক ভাতাও দান করেন।

**সদুপদেশের ঘটনা**

গুজরাটের খানক্বায় আসার পূর্বেই শায়খ জামাল রাহিমাহুল্লাহর সুনাম সর্বত্র ছড়িয়ে পড়ে। অসংখ্য মানুষ তাঁর সুহবত থেকে উপকৃত হতে থাকেন। সুলতান বাহাদুর শাহ এ ব্যাপারে ওয়াকিফহাল ছিলেন। তিনি একবার বেহতার শহরে যেয়ে হযরত শাহ জামাল রাহিমাহুল্লাহর সঙ্গে সাক্ষাৎ করেন। এ যাত্রার মূল কারণ ছিলো এই: ইতোমধ্যে কেউ একজন তাঁকে অবগত করলো যে, শায়খ জামাল কারো প্রতি কোনো ধরনের ছাড় দেন না। তিনি গোস্বা করে বললেন, “তিনি যদি আমার প্রতি

উপযুক্ত আদব-কায়দা দেখান না তাহলে আমি তাঁকে অপমানিত ও বেইজ্জত করে ছাড়বো!”

সুলতানের সঙ্গী-সাথীগণ পরবর্তীতে বলেন, আমরা লক্ষ করলাম সুলতান বাহাদুর শাহ কক্ষে প্রবেশ করে হযরত শাহ জামালের সামনে খুব আদবসহ বসলেন। শাহ জামাল তাঁকে অতিরিক্ত কেনো সম্মানপ্রর্দশন না করে সবাইকে যেভাবে উপদেশ দেন সেভাবেই কিছু উপদেশ দিলেন সুলতানকে। এরপর সুলতান আদবসহ খানক্বাহ থেকে প্রস্থান করেন। পরবর্তীতে কেউ একজন সুলতানকে প্রশ্ন করলো: “হে মহামান্য সুলতান! হযরত শাহ জামালের খানক্বায় কী ঘটেছিলো?” তিনি জবাব দিলেন: “আমি যখন শায়খের নিকট উপস্থিত হলাম, দেখতে পেলাম তাঁর উভয়দিকে বসে আছে দুটি বিরাটাকার হিংস্র সিংহ! উভয়টি আমার দিকে খুব বড়ো বড়ো চোখ করে তাকাচ্ছিলো।”

এ ঘটনার পর থেকে গুজরাটের সুলতান কুতুবউদ্দিন বাহাদুর শাহ হযরত শাহ জামাল রাহিমাহুল্লাহর প্রতি অত্যন্ত শ্রদ্ধা ও আনুগত্যশীল হয়ে ওঠেন। তিনি হযরতকে গুজরাটে এনে খানক্বাহ প্রতিষ্ঠা করেন। জীবনের শেষ পর্যন্ত হযরত শাহ জামাল রাহিমাহুল্লাহ এখানে অবস্থান করেন। গুজরাট সালতানাতের অসংখ্য মানুষ হযরতের সুহবত থেকে উপকৃত হন।

**সন্তানাদি**

হযরত শাহ জামাল রাহিমাহুল্লাহর ৫ জন পুত্রসন্তান ছিলেন। এরা হচ্ছেন:

১. আমিনুল্লাহ রাহিমাহুল্লাহ।
২. ইয়াতিমুল্লাহ রাহিমাহুল্লাহ।
৩. সুফি সাহেব রাহিমাহুল্লাহ।
৪. হুসাইন সাহেব রাহিমাহুল্লাহ।
৫. বদরউদ্দিন রাহিমাহুল্লাহ।

হযরতের পুত্র ইয়াতিমুল্লাহ সাহেব ইলমে শরীয়ত ও তাসাওউফের ওপর পারদর্শী ছিলেন। তিনি পিতার স্থলাভিষিক্ত হন। ‘গুলজার আবরার’ নামক কিতাবের লেখক বলেন, ‘আমি হযরত ইয়াতিমুল্লাহ রাহিমাহুল্লাহর সঙ্গে ১০০৩ হিজরি সনে

আহমদাবাদে যেয়ে সাক্ষাৎ করেছিলাম। তিনি এর পাঁচ বছর পর ইন্তিকাল করেন।’[১১৭]

## ইন্তিকাল

হযরত শাহ জামাল বেহতারী রাহমাতুল্লাহি আলাইহি এ মায়াবী ধরাধাম থেকে চিরবিদায় গ্রহণ করেন **২৩** শা’বান **৯৭১** হিজরি সনে [**১৪** এপ্রিল **১৫৬৪** ঈ]। ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন। তাঁকে আহমদাবাদের রায়গড়ে সমাহিত করা হয়েছে। হে আল্লাহ! তোমার এ প্রিয় বান্দাকে জান্নাতুল ফিরদাউসের সর্বোচ্চ স্থানে অধিষ্ঠিত করুন।

---

[১১৭] মাশাইখে আহমদাবাদ, খ. ২, পৃ. ১১৯।

# হযরত শায়খ আবদুল হক মুহাদ্দিসে দেহলবী রাহমাতুল্লাহি আলাইহি
## (মৃত- ১০৪২ হিজরি, সমাধি- হাওজ শামী, দিল্লি, ভারত।)

দিল্লির বিখ্যাত এই মুহাদ্দিস রাহিমাহুল্লাহর জীবন ও কর্মের ওপর অনেক গ্রন্থ রচিত হয়েছে। তিনি নিজেও একজন সুলেখক ছিলেন। আত্মজীবনীমূলক গ্রন্থ রচনা করে গেছেন। তবে হয়তো অনেকের জানা নেই যে, এই শায়খ ক্বাদিরীয়া সুফি তরিকার একজন স্বনামধন্য ওলিআল্লাহও ছিলেন।

এ প্রসঙ্গে খুব সংক্ষিপ্তভাবে হযরত শায়খ আবদুল হক মুহাদ্দিসে দেহলবী রাহিমাহুল্লাহর জীবন ও কর্ম এবং বিশেষভাবে তাঁর তাসাওউফ চর্চার ওপর বর্ণনা তুলে ধরার প্রয়োজন বোধ করছি। ওয়ামা তাওফিকী ইল্লাবিল্লাহ।

**জন্ম**

শায়খ আবদুল হক রাহিমাহুল্লাহ ৯৫৮ হিজরি সনের [১৫৫১ ঈ.] মুহাররম মাসে দিল্লিতে জন্মগ্রহণ করেন। তাঁর পিতার নাম ছিলো শায়খ মাওলানা সাইফুদ্দিন তুর্ক বুখারী রাহিমাহুল্লাহ।

**প্রাথমিক শিক্ষা**

শায়খ মুহাদ্দিস রাহিমাহুল্লাহর পিতা তাঁর প্রাথমিক শিক্ষার্জনে বিশেষ ভূমিকা পালন করেন। পিতা নিজেই এই উজ্জ্বল ভবিষ্যতের অধিকারী তাঁর সন্তানকে খুব সতর্কতাসহ অত্যন্ত অল্প বয়স থেকেই পাঠদান, আমলী জিন্দেগী গড়া ও দ্বিনী প্রশিক্ষণ প্রদান করেন। তখন হযরতের বয়স মাত্র তিন বছর ছিলো। পরবর্তীতে এ সময়কার কথা স্মরণ করতে যেয়ে শায়খ আবদুল হক রাহিমাহুল্লাহ নিজেই বলেন: "আমি আমার পিতার নিরাপদ ও মমতাময় কোলো বসে দিবারাত্র লেখাপড়া করেছি।"

শুধু বাহ্যিক শিক্ষা নয়, হযরত মুহাদ্দিস রাহিমাহুল্লাহর পিতা ক্বাদিরীয়া তরিকার একজন শায়খ হিসেবে ছোট থেকেই তাঁর এ প্রিয় সন্তানকে আধ্যাত্মিক সবক দেওয়া

শুরু করেন। তিনি সময় সময় তাঁকে 'ওয়াহদাতুল উজূদ'[১১৮] সম্পর্কে বিভিন্ন কথা বলতেন। যদিও শায়খ মুহাদ্দিস রাহিমাহুল্লাহ উচ্চ পর্যায়ের এ তাসাওউফ তত্ত্বের ব্যাখ্যা-বিশ্লেষণ খুব একটা তখন বুঝতে অপারগ ছিলেন। তাঁর পিতা যখন এ ব্যাপারটি অনুধাবন করতেন তখন তাঁকে স্বস্থি দান করতে বলতেন: "যদি আল্লাহ তা'আলার ইচ্ছে হয়, তাহলে অবশ্যই হাক্বিক্বাতের সম্মুখস্থ পর্দাসমূহ উন্মোচন করে তোমার অন্তরকে নূরান্বিত করে দেবেন। তুমি তখন ঈমানের সৌন্দর্য প্রদর্শন করবে।"

হযরতের পিতা শায়খ সাইফুদ্দিন রাহিমাহুল্লাহ তাঁকে আরো বলতেন: "হে আবদুল হক! ওয়াহদাতুল উজূদ নিয়ে সর্বদা চিন্তা-গবেষণা করা তোমার জন্য জরুরি। এ লক্ষ্যর্জনে সুলুকের রাস্তায় তোমাকে ভ্রমণ করতে হবে।"[১১৯]

হযরত মুহাদ্দিস রাহিমাহুল্লাহ নিজেই তাঁর শিশুকালের কথা স্মৃতিচারণ করতে যেয়ে বলেন:
"আমার পিতা আমাকে বিভিন্ন ওলিআল্লাহর জীবনকথা শুনাতেন। একইসাথে বাহ্যিক আদব-আখলাক শিক্ষা দিতেন। এছাড়া সবসময় আমার আধ্যাত্মিক উন্নতির ব্যাপারে চিন্তিত থাকতেন। আমার বুঝার সামর্থ অনুযায়ী তাঁর কথাগুলো শ্রবণ করে আমি বেশ আনন্দ অনুভব করতাম। মাঝে মধ্যে তিনি নিরব থাকতেন। আমি বলতাম, আব্বু! আমাকে ওলিদের জীবনগল্প বলুন। আশ্চর্যের ব্যাপার হলো, যখন আমি দুধের শিশু মাত্র, তখনও পিতার বিভিন্ন কথা আমার স্মরণে থাকতো। এখনও মনে আছে। যেনো এ কথাগুলো আমি গতকাল শুনেছি।"

---

[১১৮] এ দুটো আরবি [وحدت الوجود] শব্দের অর্থ হচ্ছে 'সত্তার এককত্ব' [Unity of Being -Oxford Arabic Dictionary]। বলা হয়ে থাকে, 'ওয়াহদাতুল উজূদ' -এর প্রতিষ্ঠাতা ছিলেন শায়খুল আকবর ইবনুল আরাবি রাহিমাহুল্লাহ ['ফুতুহাতে মাক্কিয়্যাহ'- কিতাবের লেখক]। তবে 'সুফিতত্ত্বের অধিবিদ্যা' সম্পর্কিত এ বিয়য়ে সর্বপ্রথম আলোচনা করেছিলেন, হযরত হুসাইন ইবনে আলী রাদ্বিআল্লাহু আনহু। তিনি এ ব্যাপারে 'মির'আতুল আ'রিফীন' শিরোনামে একটি কিতাব রচনা করেন। তাঁর পুত্র হযরত জাইনুল আবিদীন রাহিমাহুল্লাহর একটি প্রশ্নের জবাবে তিনি এটি রচনা করেছিলেন। [গ্রন্থটির উর্দু অনুবাদ হয়েছে। ডাউনলোড লিংক: https://vdocuments.site/mirat-ul-arifeen-written-by-hazrat-imam-hussain-razi-allah-anhu.html]- 'ওয়াহদাতুল উজূদ' এবং 'ওয়াহদাতুশ শুহূদ' -এ উভয়টি হচ্ছে সুফি অধিবিদ্যার উচ্চতর তত্ত্ব। এ ব্যাপারে অতিরিক্ত আলোচনা এ প্রসঙ্গে যথাযথ হবে না। - গ্রন্থকার।
[১১৯] আখবারুল আখইয়ার।

## যুগের ফিতনা থেকে বেঁচে থাকতে পিতার উপদেশ

হযরত আবদুল হক মুহাদ্দিসে দেহলবী রাহিমাহুল্লাহর যুগে বিদআতী ও পথভ্রষ্ট কিছু আলিমদের আবির্ভাব ঘটে। হযরতের পিতা সাইফুদ্দিন বুখারী রাহিমাহুল্লাহ এ ব্যাপারে উপদেশ প্রদান করতে যেয়ে স্বীয় পুত্রকে বলেন:

"শরয়ী ব্যাপারে এদের সঙ্গে কোনো মতানৈক্যে জড়িত হবে না। তুমি যদি মনে করো কেউ হক্বের ওপর প্রতিষ্ঠিত আছে, তাহলে তার উক্তিকে গ্রহণ করবে। যদি এর ব্যত্যয় দেখো তাহলে, তাকে কয়েকবার পর্যন্ত বুঝিয়ে বলবে। এরপরও যদি তিনি মানতে নারাজ হন তাহলে, তাকে বলো যে, আমার মত ও ধারণা এই-সেই। আপনার মতামত সঠিক হতে পারে। এ ব্যাপারে আর অতিরিক্ত তর্কাতর্কির প্রয়োজন নেই।"[১২০]

শায়খ সাইফুদ্দিন রাহিমাহুল্লাহ আরো বলতেন: "পাণ্ডিত্যপূর্ণ বিষয়-আসয় নিয়ে যুদ্ধ করার মূল কারণ হচ্ছে, বিজয়ী হয়ে নফসকে খুশি করার ইচ্ছে। এগুলো ধ্বংসাত্মক কাজ। এর ফলে মানুষে-মানুষে ভেদাভেদ ও দুশমনী বৃদ্ধি পায়। পাণ্ডিত্যপূর্ণ বিয়য়ে আলোচনা-সমালোচনার পেছনে থাকতে হবে সৌহার্দ্যতা ও মুহাব্বাত। কারণ, 'মুহাব্বত জড়িত থাকা ছাড়া এসব ব্যাপারে কোনো ফলপ্রসু সিদ্ধান্ত আসবে না।'"

স্বীয় পিতার এসব প্রজ্ঞাপূর্ণ উপদেশ থেকে হযরত আবদুল হক মুহাদ্দিসে দেহলবী রাহিমাহুল্লাহ বিশেষভাবে উপকৃত হয়েছিলেন। মোগল সম্রাট আকবরের শাসনামলে তিনি অনেক বাহাস, সংঘাত, বিতআতীদের দৌরাত্ম্যপূর্ণ আচরণ এবং দুষ্কর্ম থেকে নিজেকে সফলভাবে আত্মরক্ষা করেন। কখনো হক্বপন্থা থেকে একবিন্দু পরিমাণও বিচ্যুত হন নি।[১২১]

পিতার নিকট প্রাথমিক শিক্ষার্জনের সময় মুহাদ্দিস রাহিমাহুল্লাহ অল্প বয়সেই 'বুস্তান' ও 'দিওয়ান'[১২২] কিতাবদ্বয় অধ্যয়ন করেন। সে যুগে ফর্সি কবিতা অধ্যয়ন ছিলো ইসলামী শিক্ষার সিলেবাসের অন্তর্ভুক্ত। অনেক কিতাব পড়ানো হতো। তবে শায়খ সাইফুদ্দিন স্বীয় পুত্রকে সবগুলো থেকে পাঠ গ্রহণ করতে দেন নি। হযরত

---

[১২০] আখবারুল আখইয়ার।

[121] হায়াতে শায়খ।

[১২২] ফার্সিতে রচিত এ উভয় গ্রন্থের লেখত হচ্ছেন শায়খ সা'দি শিরাজী রাহিমাহুল্লাহ [১২১০-১২৯১ ঈ.]।

মুহাদ্দিস রাহিমাহুল্লাহর বয়স যখন মাত্র ১৩ বছর তখনই তিনি 'শরহে শামসিয়্যাহ' ও 'শরহে আক্বাঈদ' কিতাবদ্বয় অধ্যয়ন করে নেন। মাত্র ১৮ বছর বয়সের ভেতরই তিনি ইসলামী ফিকাহ্ শাস্ত্রের সব বই পাঠ করে নিয়েছিলেন।[১২৩]

হযরত শায়খ মাওলানা হাবিবুর রহমান আজমী রাহিমাহুল্লাহ্ শায়খ আবদুল হক মুহাদ্দিসে দেহলবী রাহিমাহুল্লাহর ছাত্রজীবন নিয়ে আলোচনা করতে যেয়ে তাঁর নিজের একটি বর্ণনা তুলে ধরেন:
"আমার শিশুকাল থেকেই 'খেলাধূলা' ও 'নিদ্রা' কী জিনিস তা জানতাম না। আমি জানতাম না 'বন্ধুত্ব' ও 'বিশ্রাম' কী ছিলো। কোত্থেকে 'আরাম' আসে এবং 'ভ্রমণ' কাকে বলে আমি জানতাম না।

রাত্রে নিদ্রামগ্ন হওয়া বিশ্রাম নেওয়ার অর্থ কী? প্রেমিকদের জন্য নিদ্রা তো নিষিদ্ধ জিনিস। শুনো! জ্ঞান আহরণের প্রচণ্ড আগ্রহ ও কাজের প্রতি বিরাট উদ্দীপনা হেতু আমি কখনও নির্দিষ্ট সময়ে আহার করি নি কিংবা ঘুমাই নি।

প্রচণ্ড শীতের সময় এবং ভীষণ গরমের মৌসুমেও আমি দিল্লিতে স্থাপিত আমার মাদরাসায় যেতে একটুও পিছপা হই নি। মাদরাসার দূরত্ব ছিলো বাড়ি থেকে দু মাইল। আমি বাড়ি থেকে পায়ে হেটে রওয়ানা হতাম বাদ-ফযর এবং মাদরাসায় যেয়ে উপস্থিত হতাম সূর্যোদয়ের পূর্ব মুহূর্তে। ওখানে পৌঁছুয়ে আমি একটি বাতি জ্বালিয়ে পবিত্র কুরআন তিলাওয়াতে লেগে যেতাম। ফিরে আসতাম দুপুরের পূর্বে। দুমুটো আহার সেরে পুনরায় মাদরাসায় ফিরে যেতাম।"[১২৪]

## ইবাদত ও আধ্যাত্মিক সাধনা

"জ্ঞানার্জনের উদ্দেশ্য হচ্ছে মগজ ও বুদ্ধিকে পবিত্রকরণ। ইবাদতের উদ্দেশ্য হচ্ছে হৃদয়কে কুদৃষ্টি ও অশ্লীলতা থেকে বাঁচানো।" -একজন সুফির উক্তি

উক্ত কথাটির ওপর শায়খ মুহাদ্দিস রাহিমাহুল্লাহ পূর্ণাঙ্গ মনোযোগ দিয়েছিলেন। তিনি শিশুকাল থেকেই নিজেকে জ্ঞানার্জন ও ইবাদতের মধ্যে নিমগ্ন রেখেছিলেন।

---

[১২৩] হায়াতে শায়খ।

[১২৪] 'আহলে দিল কি দিল আওয বাতেই' - শায়খ হাবিবুর রহমান আজমী রাহিমাহুল্লাহ।

পুরো জীবনব্যাপী তাঁর এক হস্ত দ্বারা শরীয়তের পানপাত্রকে ধরে রাখেন এবং অপর হাত দ্বারা আঁকড়ে ধরেন প্রভুপ্রেমের কর্ণাস্থিকে। প্রভুপ্রেম মূলত তাঁর পরিবারের একটি বিশেষ ঐতিহ্য ছিলো। স্বীয় পিতা শায়খ সাইফুদ্দিন বুখারী রাহিমাহুল্লাহ অল্প বয়সেই মুহাদ্দিস রাহিমাহুল্লাহর অন্তরে উক্ত সত্য-প্রেমের ফুৎকার দ্বারা হৃদয় ও দিলকে জিন্দেগীর জন্য উদ্বুদ্ধ ও অনুপ্রাণিত করে দিয়েছিলেন।

মুর্শিদে কামিল পিতার নির্দেশে অতি অল্প বয়স থেকেই তিনি তাহাজ্জুদের সময় ঘুম থেকে জেগে ওঠতেন। নিমগ্ন হতেন নামায ও জিকির-আজকারে। তিনি নিজেই বলেন:
“ভীষণ কাজের চাপ ও জ্ঞানান্বেষার পেশায় জড়িত থাকাসত্বেও আমি সব সময় নফল নামায, জিকরুল্লাহ, তাহাজ্জুদের সময় জেগে ওঠে আল্লাহর সঙ্গে বাক্যালাপ ইত্যাদি আমলের মধ্যে নিয়মিত লেগে থাকতাম। এ অভ্যেস শিশুকাল থেকেই আমার মধ্যে স্থায়ী হয়।”

তিনি আরো বলেন: “ছোটবেলায় তাহাজ্জুদগুজার হওয়ার ফলেই বৃদ্ধ বয়সে এসে আমার আমল-ঈমান আরো বেশি পাকাপুক্ত হয়েছে।”

অপর এক ব্যাপার হচ্ছে, অল্প বয়সেই হযরত মুহাদ্দিস রাহিমাহুল্লাহ জ্ঞানবান ব্যক্তিবর্গ, উলামা এবং মাশাইখবৃন্দের কাছে বসতে, তাঁদের বাক্যালাপ শ্রবণ করতে ভালোবাসতেন। বুজুর্গানে দ্বীন তখনই তাঁর মধ্যে এরূপ আগ্রহ দেখে বুঝতে পারতেন, এ ছেলেটি সাধারণ নয়।

শায়খ ইসহাক রাহিমাহুল্লাহ [মৃ. ৯৮৯ হিজরি] সুহরাওয়ার্দিয়া তরিকার একজন বিখ্যাত সুফি-দরবেশ ছিলেন। তিনি মুলতান থেকে দিল্লিতে এসে স্থায়ীভাবে বসবাস করেন। তিনি খুব স্বল্পভাষী ব্যক্তি ছিলেন। একান্ত জরুরী না হলে, কারো সাথে কথাই বলতেন না। কিন্তু শায়খ মুহাদ্দিস রাহিমাহুল্লাহ যখন তাঁর নিকট আসতেন তখন তিনি অনেক উপদেশ দিতেন। অর্থাৎ তাঁর সাথে বেশি বেশি কথা বলতেন।[১২৫]

---

১২৫ হায়াতে শায়খ।

## হিজাযে ভ্রমণ

প্রাতিষ্ঠানিক শিক্ষা সমাপ্ত করে হযরত আবদুল হক মুহাদ্দিসে দেহলবী রাহিমাহুল্লাহ শিক্ষক হিসেবে কর্মজীবন শুরু করেন। তবে একদা তাঁর অন্তরে ভীষণ স্পৃহা জাগ্রত হলো পবিত্র হাজ্জ পালনে যেতে। 'জাদুল মুত্তাক্বিন' নামক স্বরচিত একটি কিতাবে তিনি লিখেন: "হিজরি ৯৯৬ সনে একদিন হঠাৎ আমার অন্তর গয়েবি ইশারা হেতু হিজাযে ভ্রমণে যেতে চঞ্চল হয়ে ওঠে। পবিত্র এ ভ্রমণে যাত্রা ছাড়া পাগলপ্রায় আমার অত্মরাত্মায় কোনো স্বস্থি মিলছিলো না।"

## ভারবর্ষের সমকালীন দ্বীনি অবস্থা

হযরত শাহ আবদুল হক মুহাদ্দিসে দেহলবী রাহিমাহুল্লাহ যখন হিজাযে অবস্থান করছিলেন তখন অনাকাঙ্ক্ষিত ভীষণ ক্ষতিকর এক ফিতনা সমগ্র ভারতবর্ষে ছড়িয়ে পড়ে।

দিল্লির সিংহাসনে তখন সম্রাট আকবর [১৫৪২-১৬০৫ ঈ. - শাসনকাল: ১৫৫৬-১৬০৫ ঈ.] অধিষ্ঠিত ছিলেন। হিজরি ৯৮৩ [১৫৭৫ ঈ.] সনের বরিউস সানী মাসে একটি উপাসনালয় নির্মাণের জন্য সম্রাট নির্শেন প্রদান করেন। মিয়া আবদুল্লাহ নিয়াযী সিরহিন্দীর জায়গায় এটি নির্মিত হলো।

প্রাথমিকভাবে শুধুমাত্র মুসলমান আলিম-উলামাকে এখানে প্রবেশাধিকার দেওয়া হয়। তাঁরা ধর্মীয় বিভিন্ন বিষয়-আসয় নিয়ে আলাপ-আলোচনা করতেন। সম্রাট আকবরের উদ্দেশ্য ছিলো এসব আলোচনার মাধ্যমে ধর্মীয় ব্যাপারে সঠিক সিদ্ধান্তে পৌঁছুনো। তিনি তখনকার নেতৃস্থানীয় 'উলামা' সম্প্রদায়কে এখানে নিমন্ত্রণ করে নিয়ে আসেন। ধর্মীয় ব্যাপারে সঠিক তত্ত্ব-উপাত্ত বের করাই ছিলো সম্রাটের মূখ্য উদ্দেশ্য। কিন্তু দুর্ভাগ্যবশত এসব দুনিয়াদার আলিম এ জায়গাটিকে একটি 'কুস্তি প্রতিযোগিতার' কেন্দ্রে পরিণত করেন।

এ অবস্থা দেখে সম্রাট আকবর ভীষণভাবে ক্ষুব্ধ হন। তিনি মনে করতের এসব আলিম ছিলেন যুগের ইমাম গাযালী ও ইমাম রাযী। কিন্তু তাঁদের কর্মকাণ্ডে তিনি মর্মাহত হন। ফলে স্বয়ং সম্রাটের ধর্মীয় চিন্তা-চেতনায় বিরাট প্রতিক্রিয়া সৃষ্টি হলো। সম্রাটের দরবারে ইমামদেরকে প্রকাশ্যে উপহাস করা শুরু হলো। ইসলামের মূল

ভিত্তি কুঠারাঘাতে উপড়ে পড়ার উপক্রম হয়ে ওঠলো। সম্রাট আকবর তখন নতুন এক ধর্মমতের উদ্ভব ঘটান। তিনি এর নামকরণ করলেন, 'দ্বীনে ইলাহী'।[১২৬]

## হিজাযে অবস্থান

শায়খ আবদুল হক রাহিমাহুল্লাহ ৯৯৬ হিজরি সনে হিজাযে উপনীত হন। তিনি সেখানে দীর্ঘ তিন বছর অবস্থান করেন। সেখানকার প্রখ্যাত শায়খ আবদুল ওয়াহহাব মুত্তাকী রাহিমাহুল্লাহর সান্নিধ্যে থেকেই অধিকাংশ সময় কাটান। তাঁর সুহবতে থাকা ছিলো তাঁর জন্য 'দ্বীনি শিক্ষার মুটুক পরার' মতো। হযরত মুহাদ্দিস রাহিমাহুল্লাহর মধ্যে এ সুহবত  থেকে আহরিত হয় ইসলামের আরো গভীর জ্ঞান ও ইলমে তাসাওউফের ভিত্তি।

হিজাযে তাঁর অবস্থান সম্পর্কে স্মৃতিচারণ করতে যেয়ে হযরত মুহাদ্দিস রাহিমাহুল্লাহ নিজেই লিখেছেন:
"হিজাযের উলামার নিকট আমি শরীয়তের সকল কিতাব ও অন্যান্য বিষয়ে গভীর অধ্যয়ন করেছি। বিশেষ করে জিকিরের ওপর উচ্চতর সবক নিয়ে উপকার লাভ করেছি যুগের শায়খ হযরত আবদুল ওয়াহহাব মুত্তাকী শাদ্বিলী রাহিমাহুল্লাহর নিকট থেকে। তাঁর সুহবত দ্বারা আরো অনেক দিক থেকে সুফল পেয়েছি। বিভিন্ন বিষয় যেমন- দ্বীনের আলোকচ্ছটা বিতরণ প্রক্রিয়া, অনুগ্রহের মাক্বাম, স্তরে স্তরে উন্নীত হওয়া এবং ধর্মপ্রচারণায় অটল থাকা ইত্যাদি সম্পর্কে অমূল্য উপদেশ নিয়ে আমি আমার প্রিয় জন্মভূমিতে ফিরে আসি।"[১২৭]

## হিজায থেকে স্বদেশ প্রত্যাবর্তন

হযরত শায়খ আবদুল হক মুহাদ্দিসে দেহলবী রাহিমাহুল্লাহ শায়খ আবদুল ওয়াহহাব শাদ্বিলী রাহিমাহুল্লাহর পরামর্শে দিল্লিতে ফিরে আসেন। তিনি প্রাথমিকভাবে

---

[১২৬] হায়াতে শায়খ। উল্লেখ্য যে, সম্রাট আকবরের মূল ধারার ইসলামী চিন্তা-চেতনা ও ঈমান-আখলাক্ব থেকে পথভ্রষ্টতা এবং দ্বীনে ইলাহী প্রতিষ্ঠার মূলে ছিলো তখনকার কিছু 'ওয়ারাসাতুল আম্বিয়া' হিসেবে খ্যাত উলামায়ে কিরামের কার্যকলাপ। অতি-দুনিয়াদারিত্ব, বস্তুতান্ত্রিকতার দিকে আকর্ষণ ও নিজেদের মধ্যে শরীয়ত ও ইসলাহী চেতনার কমতি হেতু সম্রাট আকবরের মধ্যে বিরূপ প্রতিক্রিয়ার জন্ম নেয়। আলহামদুলিল্লাহ! এ চরম ধর্মীয় দৈন্যতার যুগে হযরত আহমদ সিরহিন্দী মুজাদ্দিদে আলফে সানি ও শাহ আবদুল হক মুহাদ্দিসে দেহলবী রাহমাতুল্লাহি আলাইহিমার মতো যুগ সংস্কারক দ্বারা আল্লাহ তা'আলা ভারববর্ষে তাঁর মনোনীত দ্বীন ইসলামকে সংরক্ষণ ও হকের ওপর পুনপ্রতিষ্ঠিত করেন। আমরা এজন্য মহান রাব্বুল আলামীনের দরবারে আবারো শুকরিয়া জ্ঞাপন করছি। -গ্রন্থকার।

[১২৭] হায়াতে শায়খ, পৃ. ১১০ - আক্বওয়ালে সালাফ (ইংরেজি), খ. ৫ থেকে বঙ্গানুবাদ করে উদ্ধৃত।

ভারবর্ষের দ্বিনী পরিবেশের ওপর এতোই হতাশ ছিলেন যে, ফিরে আসতে তাঁর মন চায় নি। এরপরও, ১০০০ হিজরি সনে তিনি স্বদেশ প্রত্যাবর্তন করেন। এসময় সম্রাট আকবরের ‘দ্বীনে ইলাহী’ ফিতনা গোড়াপত্তন করে নেয় দিল্লিতে। সমগ্র ভারতের দ্বীনি পরিবেশে নেমে আসে বিপর্যয়। ইসলাম ও ঈমান তখন ‘উলামায়ে সু’ দ্বারা সম্পূর্ণরূপে দুর্নীতিগ্রস্থ ছিলো। শরীয়ত ও সুন্নাহর প্রতি অনীহা ছিলো নিত্য-নৈমিত্তিক ব্যাপার। সর্বাপেক্ষা দুঃখজনক বিষয় ছিলো ইসলাম ও এর মাহাত্ম্য নিয়ে স্বয়ং রাজপ্রাসাদে উপহাস ও হাসি-তামাশা করা হতো। নাউযুবিল্লাহ!

সম্রাটের এরূপ পথভ্রষ্টতা স্বভাবতই ভারতের সমগ্র মুসলিম সমাজে বিরাট প্রভাব বিস্তার করে। এমনকি দ্বীনের সুরক্ষার ঘাঁটি হিসেবে পরিচিত মাদরাসা ও খানক্বাসমূহ এই মারাত্মক বিষতূল্য প্রভাব থেকে মুক্ত থাকতে পারে নি। কিছু দুনিয়াদার সুফি নামধারী ভণ্ডরা শরীয়তকে তরিকত থেকে আলাদা করে দেয়। তারা তাদের অনৈসলামিক আমলসমূহকে ইসলামের শিক্ষা হিসেবে প্রতিষ্ঠিত করতে মরিয়া হয়ে ওঠে। অন্যকথায় ইসলামের ক্বলব নামে খ্যাত তাসাউফ শাস্ত্রকেও কলুষিত করে তুলে। এসব অনৈসলামিক কর্মকাণ্ডে একদল পথভ্রষ্ট ‘আলিম’ নামধারী লোক বিভিন্ন বাতিল ফতোয়া প্রদান করে বিষয়টিকে আরো মারাত্মক ও ঘোলাটে করে তুলে।

হিজায থেকে ফিরে এসে শায়খ মুহাদ্দিস রাহিমাহুল্লাহ দিল্লিতে পুনরায় শিক্ষকতা শুরু করেন। এসময় তাঁর মাদরাসা ছিলো উত্তর-ভারতের প্রথম শিক্ষাপ্রতিষ্ঠান যেখানে সত্যিকার শরীয়ত ও সুন্নাতের শিক্ষা-প্রশিক্ষণ প্রদান করা হয়। হযরত রাহিমাহুল্লাহর দারসে বসে পাঠদান নিতেন ভারতের প্রত্যন্ত অঞ্চল থেকে আসা অসংখ্য দ্বীনি শিক্ষার্থী।

এসময় শায়খ মুহাদ্দিস রাহিমাহুল্লাহর ‘দিল্লির দারুল উলূম’ ছিলো শরীয়ত ও সুন্নাতে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের শিক্ষা ও আমলের সর্বাপেক্ষা বড়ো কেন্দ্র। দ্বীনে ইলাহী দ্বারা প্রভাবান্বিত পথভ্রষ্টতার মেঘমালা এ হক্বানী মাদরাসার চতুর্দিকে ঘিরে ফেলে। ফলে প্রায়ই ঘটতো হক্ব ও বাতিলের মধ্যে সংঘর্ষ। কিন্তু আল্লাহর মর্জিতে ও হযরতের দৃঢ়তা হেতু দারুল উলূম সর্বদাই নিরাপদ থাকে। অনেক ইতিহাসবিদ কলেছেন, এ সময় তাঁর দৃঢ়তা ও হক্বের ওপর জীবনমরণ আঁকড়ে থাকার ফলেই চতুর্দিকের প্রচণ্ড চাপের মুখেও ‘দারুল উলূম দিল্লি’ তার সঠিক দ্বিনী শিক্ষাদান অব্যাহত রাখতে সক্ষম হয়।

হযরত রাহিমাহুল্লাহ মাদরাসায় একদল মর্দে-মুহাজিদ পরিশ্রমী শিক্ষক গড়ে তুলেন। এরা নিজেদের দায়িত্ব পালনে খুব দৃঢ়ভাবে অটল ছিলেন। হযরত রাহিমাহুল্লাহর একখানা পত্রে এর দিকনির্দেশা পাওয়া যায়। তিনি লিখেন:
"হে ভাইসকল! যারা নিজেদের দায়িত্বে দৃঢ় থাকবেন, শুধু তারাই এই মাদরাসায় কাজ করতে পারবেন। কাজ! কাজ! সকল বাজে কথা থেকে ফারিগ হও! এই রাস্তায় প্রয়োজন শুধু কাজ। এটাই তোমাদের দায়িত্ব।"

কবি বলেন:

***দেহ হচ্ছে আল্লাহর কাজের যন্ত্র, একে অকেজো করে রেখো না।***
***হৃদয় হচ্ছে আল্লাহ তা'আলার আলয়, একে নিরালা করো না।***

**তরিকতের সিলসিলা**

হযরত আবদুল হক মুহাদ্দিসে দেহলবী রাহিমাহুল্লাহ সর্বপ্রথম স্বীয় পিতা শায়খ সাইফুদ্দিন তুর্ক বুখারী রাহিমাহুল্লাহর মুরিদ হন। এরপর ৯৮৫ হিজরি সনে তিনি তখনকার ক্বাদিরীয়া তরিকার শায়খ সাইয়্যিদ মূসা জিলানী ক্বাদিরী রাহিমাহুল্লাহর হাতে বাইআত গ্রহণ করে সুলুকের উচ্চতর মাক্বামে আরোহণ করেন। হযরত মুহাদ্দিস রাহিমুল্লাহ হযরত মূসা রাহিমাহুল্লাহর নিকট থেকে ক্বাদিরীয়া সুফি তরিকায় খিলাফত লাভ করেন। এরপরই তিনি হিজাযে গমন করেছিলেন। সেখানে শায়খ আবদুল ওয়াহহাব মুত্তাক্বী শাদ্বিলী রাহিমাহুল্লাহর হাতেও বাইআত গ্রহণ করে উপকৃত হন। শায়খ মুত্তাক্বী রাহিমাহুল্লাহ ছিলেন একই সময় চিশতী, ক্বাদিরী, শাদ্বিলী ও মাদানী সিলসিলার পীর সাহেব। তিনি হযরত আবদুল হক রাহিমাহুল্লাহকে এ চারটি তরিকার খিলাফত প্রদান করেন। ভারতে প্রত্যাবর্তনকালে শায়খ মুত্তাক্বী রাহিমাহুল্লাহ তাঁকে ক্বাদিরীয়া তরিকতের প্রতিষ্ঠাতা গউসুল আজম শায়খ আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহর একটি পুরাতন জুব্বা প্রদান করেন। বিদায়কালে তিনি তাঁর এ বিশেষ খলিফাকে উপদেশ দেন: "কখনো অলস হবে না। ইনশাআল্লাহ! নূরের উজ্জ্বল দীপ্তি এখান [মক্কা মুকাররমা] থেকে তোমার ওপর অব্যাহতভাবে পতিত হতে থাকবে।" শায়খ তাঁকে একথাও বলেন, "আমার দেওয়া বিশেষ জিকির-মুরাক্বাবা নিয়মিত আদায় করবে। আর মনে রাখবে তরিকতের তথা আধ্যাত্মিক জ্ঞানের প্রসার ঘটানোও এ রাস্তার পথিকদের জন্য বিশেষ ফলদায়ক

আমল।” হযরত মুহাদ্দিসে দেহলবী রাহিমাহুল্লাহ পরবর্তীতে নিজেই একটি পত্রে লিখেন:
“যখন হযরত কুতবুল ওয়াক্বত শায়খ আবদুল ওয়াহহাব মুত্তাক্বী কুদ্দিসা সিররুহু মাশাইখে আজমের বিভিন্ন ধরনের জিকির ও নামায পড়ার অনুমতি প্রদান করেন, আমি তাঁকে জিজ্ঞেস করি: “এসবের প্রচার-প্রসারও কী আল্লাহর নৈকট্যলাভের কারণ হতে পারে?” তিনি জবাবে বললেন, “কেনো হবে না?” এরপর তিনি আমাকে প্রচার-প্রসারের পদ্ধতি ও স্বরূপ বুঝিয়ে দিলেন। বললেন, “মনে রেখো, মানুষ কর্তৃক নির্যাতন ও বিরোধিতাকে সহ্য করাই হচ্ছে আধ্যাত্মিক উন্নতির চাবিকাঠি।”

সমস্যা ও বিপর্যয়ের সময় মানুষের উচিৎ হলো সবর অবলম্বন করা। এছাড়া যখন পারিপার্শ্বিতা নিজের অবস্থার বিপরীতে থাকে তখন সাহস হারাতে নেই। সকল সমস্যার মুকাবিলা করতে হবে ধৈর্য ও সংযমের মাধ্যমে। আধ্যাত্মিক নূরের প্রচার-প্রসার অব্যাহত রাখতে হবে। হযরত শায়খ মুত্তাক্বী কুদ্দিসা সিররুহ্ বলেন: ‘মানুষ কর্তৃক যখমের শিকার হলেও তোমাকে সবর করতে হবে। আমাদের স্বস্থান পরিত্যাগ করে হিজরত করতে আমাদেরকে অনুমতি দেওয়া হয় নি। আমরা নিজেদের হৃদয়-মনকে শক্ত রাখতে হবে।’”[১২৮]

## হযরত বাক্বি বিল্লাহ রাহিমাহুল্লাহর সুহবতে

হযরত শায়খ আবদুল হক রাহিমাহুল্লাহ মূলত ক্বাদিরীয়া সিলসিলার শাখ ছিলেন। কিন্তু তিনি যুগের অন্যান্য মাশাইখে আজমের সুহবত লাভেও ধন্য হন। আমরা ইতোমধ্যে হিজাযে অবস্থানকালে শায়খ মুত্তাক্বী রাহিমাহুল্লাহর সুহবতে থাকার ব্যাপারে বর্ণনা দিয়েছি।

সে যুগে নকশবন্দিয়া তরিকার একজন যুগশ্রেষ্ঠ শাইখুল মাশাইখ দিল্লিতে বাস করতেন। তিনি ছিলেন হযরত খাজা বাক্বি বিল্লাহ রাহমাতুল্লাহি আলাইহি। এ মহান বুজুর্গের সুহবতেও হযরত মুহাদ্দিস কিছুদিন কাটিয়ে বিশেষভাবে উপকৃত হয়েছেন। তিনি লিখেছেন:
“হিজায থেকে দেশে প্রত্যাবর্তন করে আমি হযরত খাজা বাক্বি বিল্লাহ নকশবন্দী রাহিমাহুল্লাহর দরবারে উপস্থিত হই। আমি কিছুদিনের জন্য তাঁর সুহবতে থেকে

[১২৮] ‘হায়াতে শায়খ’, হযরত আবদুল হক মুহাদ্দিসে দেহলবী রাহমাতুল্লাহি আলাইহি, পৃ. ১৩৬। সূত্র: ‘আক্বওয়ালে সালাফ’, শায়খ কামরুজ্জামান ইলাহাবাদী।

যাই। এসময় খাজা সাহেবের তরিকা মুতাবিক জিকির-আজকার ও ধ্যান-মুরাক্বাবা করি। এতে আমি বিশেষভাবে উপকৃত হই।”[১২৯]

হযরত শাহ আবদুল হক মুহাদ্দিসে দেহলবী রাহিমাহুল্লাহ ক্বাদিরীয়া, চিশতিয়া, শাদ্বিলিয়া, মাদানিয়া এবং নকশবন্দিয়া সিলসিলায় খিলাফত লাভ করলেও, তিনি স্বয়ং নিজেকে একজন ক্বাদিরীয়া তরিকার শায়খ হিসেবেই পছন্দ করতেন। নিজের পরিচয় দিতে যেয়ে তিনি বলেন:
নামে: আবদুল হক ইবনে সাইফুদ্দিন। বাসস্থানে: দেহলভী-বুখারী-তুর্কী। মাজহাবে: হানাফি। সুফি তরিকায়: ক্বাদিরী।[১৩০]

## তাসাওউফ ও সুফি সম্প্রদায়

হযরত মুহাদ্দিস রাহিমাহুল্লাহ নিজেই তাসাওউফের অনুসারী একজন বড়ো মাপের সুফি শায়খ ছিলেন। তবে তাঁর যুগ, এর পূর্বের যুগ এবং আজকের যুগেও ভণ্ড সুফিদের অভাব দেখা যায় না। এ কারণেই তাসাওউফ ও সুফি সম্প্রদায় সম্পর্কে তিনি একটি ভারসাম্য অবস্থান নেন। তিনি এ সম্পর্কে ব্যাখ্যা দিয়েছেন একটি পত্রের মাধ্যমে:
“মূল কথা হলো, আসল তাসাওউফ হচ্ছে কুরআনের নির্দেশ পালন ও রাসূলে করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের সুন্নাত অনুসরণের মধ্যে নিহীত। অন্য সবই পথভ্রষ্টতা। এটাই মাশাইখে আজমের তাসাওউফ। যারা কুরআন-সুন্নাহ মুতাবিক আমল করে না, তারা সুফি নয়। এদেরকে হাশবিয়াহ এবং বাতিনিয়া সম্প্রদায়ের অন্তর্ভুক্ত বলতে হবে। সত্যিকার সুফিদের অবস্থা এদের থেকে ভিন্ন। তাঁদের মাক্বাম অতি মর্যাদাপূর্ণ ও উচ্চে।”[১৩১]

## মূল্যবান বাণী

১. মোগল সালতানাতের অধীনস্থ প্রধান আলিম শায়খ ফরিদ বুখারীর কাছে উপদেশ হিসেবে তিনি লিখেছেন:

(ক) একটি হক্ব সন্ধানী হৃদয়ের অধিকারী হন।
(খ) নিজের আমল সম্পর্কে সর্বদা সতর্ক থাকুন।

---

[১২৯] ‘ওসিয়্যাত’- হযরত আবদুল হক মুহাদ্দিসে দেহলবী রাহিমাহুল্লাহ।
[১৩০] প্রাগুক্ত, পৃ. ১৪৩।
[১৩১] ‘হায়াতে শায়খ’- হযরত আবদুল হক মুহাদ্দিসে দেহলবী রাহিমাহুল্লাহ, পৃ. ২৩১। সূত্র: আক্বওয়ালে সালাফ।

(গ) বাহ্যিক ও আভ্যন্তরীণের মধ্যে সামঞ্জস্য বজায় রাখুন।

২. হক্ব অনুসন্ধানের ব্যাখ্যায় তিনি বলেন, “সালিক যখন কোনো কিছু পেতে তীব্র আকাঙ্ক্ষী হয়, তখন অন্য কেনো কিছুই তাকে সেটা লাভ করতে আটকে রাখতে পারে না। তার মনের স্পৃহা ও অস্থিরতা এতোই শক্তিশালী হয়ে ওঠে যে, জগতের সবাইও যদি তাকে অবগত করে যে, এটা প্রাপ্তি অসম্ভব- তবুও সে থামবে না। সে কারো কথায় ভ্রুক্ষেপই করে না।”[১৩২]

৩. তিনি বলেন, “আমলের ক্ষেত্রে অলসতার কেনো সুযোগ নেই। যাকিছুই তুমি পারো নেক আমল করতে থাকো। কোনো নেক আমলকেই গুরুত্বহীন ভেবো না। আল্লাহ তা’আলা সকল নেক আমলের জন্য বিনিময় দেওয়ার প্রতিশ্রুতি দিয়েছেন। তিনি তাঁর কালামে পাকে ইরশাদ করেন:

فَمَنْ يَعْمَلْ مِثْقَالَ ذَرَّةٍ خَيْرًا يَرَهُ * وَمَنْ يَعْمَلْ مِثْقَالَ ذَرَّةٍ شَرًّا يَرَهُ

-“অতঃপর কেউ অণু পরিমাণ সৎকর্ম করলে তা দেখতে পাবে। এবং কেউ অণু পরিমাণ অসৎকর্ম করলে তাও দেখতে পাবে।”” [সূরা যিলযাল : ৭-৮]

## সুফি মাশাইখে আজমের জীবনবৃত্তান্ত ও বাণীর প্রভাব

মুসলিহুল উম্মাত হযরত শাহ ওয়াসিউল্লাহ ইলাহাবাদী রাহিমাহুল্লাহ [১৩১২ হি. / ১৮৯৫ ঈ. - ১৩৮৭ হি. / ১৯৬৭ ঈ.] লিখেছেন: “উলামায়ে কিরাম বলেন, কেউ যদি কোনো অলিআল্লাহর সুহবত লাভ থেকে বঞ্চিত হয়, তাহলে তার জন্য উচিত হলো ওলিদের বাণী ও জীবনকাহিনী পাঠ করা। এর কারণ হলো তাঁদের বাণী ও জীবনবৃত্তান্ত সুহবত লাভের মতোই বিশেষভাবে উপকারী।”[১৩৩]

হযরত শায়খ আবদুল হক মুহাদ্দিসে দেহলবী রাহিমাহুল্লাহ লিখেছেন: “কেউ যদি সুফি শায়খদের সুহবত লাভ থেকে বঞ্চিত থাকে, তাহলে তাদের সম্পর্কে কাহিনী শ্রবণ করা ও বাণী পাঠ করার মাধ্যমে তার মধ্যে দ্বীনের প্রতি আকর্ষণ ও সুলুকের রাস্তায় ভ্রমণে আগ্রহ জন্মাবে। ঠিক যেভাবে ওলিদের সুহবতে থেকে অনুরূপ আকর্ষণ

---

[১৩২] এখানে অবশ্যই শায়খ রাহিমাহুল্লাহ আল্লাহর মা’রিফাত লাভের আকাঙ্ক্ষার কথাই বর্ণনা করেছেন। -গ্রন্থকার।

[১৩৩] ‘ফাওয়াইদুস সুহবাত’ - হযরত মাওলানা শাহ ওয়াসিউল্লাহ রাহমাতুল্লাহি আলাইহি। সূত্র: আক্বওয়ালে সালাফ।

সৃষ্টি হয়ে থাকে। বাস্তবে, এটাও [তাঁদের জীবনবৃত্তান্ত শুনা ও পাঠ করা] এক ধরনের [আধ্যাত্মিক নিসবত] সুহবত।"[১৩৪]

## শাহ আবদুল হক মুহাদ্দিসে দেহলবী রাহিমাহুল্লাহ প্রণীত গ্রন্থাদি

হযরত মুহাদ্দিস রাহিমাহুল্লাহ সুলেখক ছিলেন। তিনি বহু গ্রন্থের প্রণেতা। ফার্সি ও আরবি ভাষায় রচিত প্রসিদ্ধ কটি কিতাবের নাম নিচে উল্লেখ করছি।

১. আশাআ'তুল লামাআ'ত - ফার্সি ভাষায় রচিত 'মিশকাতুল মাসাবিহ' -এর শরাহ।
২. মাদারিজুন নুবুওয়াহ।
৩. আদাবুস সালিহীন।
৪. আখবারুল আখইয়ার।
৫. জযবুল কুলূব ইলা দ্বিয়ারুল মাহবূব।
৬. লামাআ'ত আত-তানক্বিহ - আরবি ভাষায় রচিত 'মিশকাতুল মাসাবিহ' -এর শরাহ।
৭. আল-ইকমাল ফী আসমা' আর-রিজাল।
৮. মা তাবাতা বি আস-সুন্নাহ ফী আইয়্যামাস সুন্নাহ।
৯. তারিখে হাক্বী -ইতিহাসগ্রন্থ।
১০. তাকমীলুল ঈমান।
১১. আশুরা।
১২. তায়িদে হানাফি মাজহাব।
১৩. তুহফায়ে ইছনা আশারিয়্যাহ।
১৪. তা'আরুফ ফিকাহ ওয়া তাসাওউফ।
১৫. জুবদাতুল আসরার।
১৬. শহহে ফুতুহুল গায়িব।
১৭. মিলাদে রাসূলে আজম।
১৮. তরিখে মদীনা।
১৯. গউসুল আজম।
২০. আনওয়ারে সুফিয়্যা।

---

[১৩৪] 'আখবারুল আখইয়ার'।

## ইন্তিকাল

জ্ঞানের সূর্য- যার নূরে ভারতের দিগন্ত দীর্ঘ ৯৫ বছরব্যাপী আলোকিত হয়েছিল, অবশেষে ২১ রবিউল আওয়াল ১০৫২ হিজরি সনে অস্তমিত হয়। ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন। আমরা তো সবাই আল্লাহর নিকট থেকে এসেছি এবং তাঁরই নিকট নির্দিষ্ট ক্ষণে ফিরে যাবো। হযরত শাহ আবদুল হক মুহাদ্দিসে দেহলবী রাহিমাহুল্লাহ সমাহিত আছেন দিল্লির কুতুব মিনারের নিকটস্থ হাউজ শামসিতে। আল্লাহ তা'আলা তাঁর কবরকে জান্নাতুল ফিরদাউসের নূর দ্বারা আলোকিত করুন। আরো সমুন্নত করুন তাঁর মাক্বামাতকে।

# হযরত মাওলানা মিয়া যামুজী মুহাদ্দিসে বুরহানপুরী রাহমাতুল্লাহি আলাইহি
## (মৃত্যু- ১০০৮ হিজরি, বুরহানপুর, ভারত।)

তাঁর নাম ছিলো জামাল মুহাম্মদ। তবে তিনি ছোট থেকে মিয়া যামুজী নামে খ্যাত ছিলেন। তাঁর পিতার নাম ছিলো মালিক চান্দ আহমদাবাদী। তিনি একজন পরহেজগার ওলিআল্লাহ ছিলেন। মক্কা মুকাররমায় হজ্জ পালনকালে ইন্তিকাল করেন। কথিত আছে, একই দিন আহমদাবাদে এক ব্যক্তির মৃত্যু হয়। লোকটি ছিলো খুব দুষ্ট। এক ব্যক্তি তাকে স্বপ্নে দেখলেন। আল্লাহ তা'আলা ক্ষমা করে দিয়েছেন। জিজ্ঞেস করলেন, তুমি কীভাবে ক্ষমা পেলে? সে বললো, আমার মৃত্যুর দিন মক্কা শরীফে মালিক চান্দ রাহিমাহুল্লাহ মারা যান। আল্লাহ তা'আলা তাঁর ওয়াসিলায় আমাকেও ক্ষমা করেছেন। সুবহানাল্লাহ! স্বীয় বান্দাদের প্রতি আল্লাহর দয়া ও মুহাব্বতের সীমা নেই।

### জন্ম ও শিক্ষা

হযরত মিয়া যামুজী রাহিমাহুল্লাহর জন্ম হয় গুজরাটের আহমদাবাদে। লেখাপড়ার বয়সে পদার্পণ করে তিনি তখনকার গুজরাটের উলামায়ে কিরামের নিকট যেয়ে শিক্ষাজীবন শুরু করেন। পরিণত বয়সে তিনি দ্বীনি শিক্ষা লাভ করে একজন আলিম হন।

### বাইআত ও খিলাফত

হযরতের পিতা হযরত মালিক চান্দ আহমদাবাদী ছিলেন ক্বাদিরীয়া তরিকার একজন শায়খ। সুতরাং বালিগ হওয়ার পর মিয়া যামুজী স্বীয় পিতার হাতে তরিকতের বাইআত গ্রহণ করেন। দীর্ঘদিন রিয়াজত-মুজাহাদা শেষে তিনি খিলাফত লাভে ধন্য হন।

### বুরহানপুরে অবস্থান

তিনি একদা আহমদাবাদ থেকে চলে যান বুরহানপুরে। বুরহানপুরের তখনকার গভর্ণর ছিলেন শাহ ফারুকী। তিনি হযরতকে সাদর অভ্যর্থনা জানান। সেখানকার মাদরাসায়ে দ্বীনিয়াতে তাঁকে উস্তাদ হিসেবে নিয়োগ দেন। হযরত মিয়া যামুজী

রাহিমাহুল্লাহ এ সামরাসায়  অত্যন্ত সফলতার সাথে হাদিস ও তাফসিরের পাঠদান করেন দীর্ঘদিন।

তাঁর অভ্যেস ছিলো হাদিস ও তাফসিরের দারসদান সূর্যোদয়ের কিছুক্ষণ পরে শুরু করে ইশার পূর্ব পর্যন্ত অব্যাহত রাখা। তিনি কখনও দারস কক্ষের দরোজা দুশমন ও দোস্ত উভয়ের জন্য বন্ধ করেন নি। না তিনি শিক্ষাদানকালে বন্ধুদেরকে দুশমনদের ওপর অগ্রাধিকার দিয়েছেন। তাঁর এসব উদার আচরণ ও পাণ্ডিত্যপূর্ণ দারসদানের সুনাম অচিরেই সর্বত্র ছড়িয়ে পড়ে।

**পবিত্র হাজ্জ পালন**

তিনি হিজরি ৯৯৭ সালে পবিত্র হাজ্জ পালনের উদ্দেশ্যে বুরহানপুর থেকে যাত্রা করেন। তাঁর সফরসঙ্গী ছিলেন একদল খ্যাতিমান বুজুর্গ। এদের মধ্যে শায়খ মাহমুদ ইবনে আবদুল্লাহ গুজরাটী (মৃ. ১০০৪ হি.), শায়খ আবদুল ক্বাদির, মালিক পীর মুহাম্মদ হাসান রাহমাতুল্লাহি আলাইহিমের নাম এখানে উল্লেখযোগ্য।

হযরত মিয়া যামুজী প্রথমে মদীনা মুনুওয়ারায় যেয়ে রাসূলে মকবূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের রওজা মুবারকে সালাম পেশ করেন। এরপর মক্কা মুকাররমায় এসে পবিত্র হাজ্জ আদায় করে কিছুদিন পবিত্র নগরীতে অবস্থান করেন। এসময় তিনি হিযাজের একাধিক আলিমের নিকট হাদিস অধ্যয়ন করেন। তাঁদের কাছ থেকে হাদিসের সনদ লাভ করার পর সাথীদের নিয়ে চলে যান বাগদাদে। সেখানে শাইখুত তরিকত গউসুল আজম আবদুল ক্বাদির জিলানী রাহমাতুল্লাহি আলাইহির সমাধিতে যেয়ে ভক্তিভরে জিয়ারত করেন। সমাধির খাদিম তাঁকে গউসুল আজম রাহিমাহুল্লাহর একটি জুব্বা উপহার দেন। তিনি এ মুবারক জুব্বা পরে ভারতে প্রত্যাবর্তন করেন। গুজরাটে পৌঁছার পর যুগের সুফি মাশাইখে আজম ছুটে আসেন তাঁর সাথে সাক্ষাৎ করতে। গউসুল আজমের জুব্বাটি এক নজর দেখে সবার মধ্যে আধ্যাত্মিক প্রশান্তি অনুভুত হয়। একই সময় সাধারণ মানুষও ছুটে আসে এই দীর্ঘকায় মুবারক জুব্বাটি একনজর দেখতে। এর ফলে হযরত মিয়া যামুজী রাহিমাহুল্লাহর প্রতি মানুষের ভালোবাসা ও আকর্ষণ বৃদ্ধি পায়।

হযরত মাসিহুল আউলিয়া রাহিমাহুল্লাহ এ ব্যাপারে মন্তব্য করেন: "যখন হযরত শাহ তাহির ইউসুফ ও অন্যান্য সুফি মাশাইখ দীর্ঘ এ জুব্বার কথা জানলেন, তখন

তাঁরা ছুটে আসলেন হযরত মিয়া যামুজীর নিকট। জুব্বাটি দেখে সবাই ভক্তিভরে এতে চুমো খেলেন।”

**হযরতের ইন্তিকল**

হযরত মাওলানা মিয়া যামুজী মুহদ্দিসে বুরহানপুরী রাহিমাহুল্লাহ ১০০৮ হিজরি সনে বুরহানপুরে ইন্তিকাল করেন। ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন। তিনি বুরহানপুরের শহরতলীর আদিল পুরাহ নামক স্থানে সমাহিত আছেন।[১৩৫] একই স্থানে শায়িত আছেন তাঁর বিশেষ মুরিদ দরিয়া খান রাওয়ী। আল্লাহ সুবহানাহু ওয়াতা'আলা তাঁর কবরকে জান্নাতের সুশীতল বাগানে পরিণত করুন। দান করুন তাঁকে উচ্চ মাক্বামাত।

[১৩৫] তারিখে আউলিয়ায়ে বুরহানপুর, পৃ. ৩৩১। সূত্র: আক্বওয়ালে সালাফ।

## হযরত শায়খ আলাউল হক ক্বাদিরী বিজয়পুরী রাহমাতুল্লাহি আলাইহি
### (মৃত্যু- ১০২১ হিজরি, সমাধি- বিজয়পুর, ভারত।)

তিনি ছিলেন হযরত গউসুল আজম সাইয়্যিদ আবদুল ক্বাদির জিলানী রাহমাতুল্লাহি আলাইহির বংশধর। সুতরাং তিনি ছিলেন সাইয়্যিদ বংশের অন্তর্ভুক্ত।

হযরত শায়খ আলাউল হক ক্বাদিরী রাহিমাহুল্লাহর জীবন ও কর্মের ওপর খুব বেশি জানা যায় নি। তবে বিভিন্ন সূত্র থেকে জানা যায়, তিনি অত্যন্ত উচ্চ পর্যায়ের একজন ক্বাদিরী শায়খ ছিলেন। জীবনের বৃহত্তর অংশ তিনি ভ্রমণে কাটিয়েছেন। আরব-আজমের বিভিন্ন অঞ্চলে ভ্রমণ করেছেন। যুগের অধিকাংশ সুফি শায়খদের সাথে তাঁর সাক্ষাৎ হয়। তাঁদের সুহবতে থেকে বিশেষভাবে উপকৃত হন। তিনি বাহ্যিক দুনিয়ার সবকিছু বিসর্জন দিয়ে একমাত্র আল্লাহ তা'আলার মুহাব্বত ও সন্তুষ্টির লক্ষ্যে জীবনকে উৎসর্গ করেছিলেন। এমনকি বিবাহের সুন্নাতও আদায় করেন নি। জীবনের অধিকাংশ সময় খিলওয়াত অবলম্বন করে কাটিয়েছেন। ক্বাদিরীয়া তরিকার বিভিন্ন শায়খের নিকট থেকে তিনি তরিকতের দিকনির্দেশা লাভ করেন।

**খিলাফত লাভ**
হযরত শায়খ আলাউল হক রাহিমাহুল্লাহর পীর সাহেব ছিলেন হযরত শাহ সিবগাতুল্লাহ হুসাইনী মাদানী ভারুচী রাহমাতুল্লাহি আলাইহি। তিনি হযরতের কাছ থেকে ক্বাদিরীয়া সিলসিলায় খিলাফত লাভ করেন। একদা তিনি তাঁর এ মুরিদ সম্পর্কে বলেছিলেন, "মীর আলাউল হক একজন দরবেশ। তিনি ইশকে ইলাহীর সায়রে নিমজ্জিত হয়েছেন। কখনও বিয়ের ইচ্ছে পর্যন্ত করেন নি।"

হযরত সিবগাতুল্লাহ রাহিমাহুল্লাহ একজন উচ্চ পর্যায়ের মুফাসসিরে কুরআন হিসেবে সুপরিচিত ছিলেন। তিনি তাফসিরের দারসদান করতেন। একদিন তাফসিরে বাইজাবী শরীফের দারসদানকালে তাঁর মুরিদ মীর আলাউল হক রাহিমাহুল্লাহ কক্ষে প্রবেশ করলেন। হযরত সিবগাতুল্লাহ রাহিমাহুল্লাহ তখন একটি জটিল প্রশ্ন নিয়ে চিন্তা করছিলেন। মীর আলাউল প্রশ্নের জবাব দিয়ে দিলেন। শাহ সাহেব বললেন, "উত্তরটি আরো স্পষ্ট হওয়া জরুরি।" মীর আলাউল সাহেব এবার পূর্ণাঙ্গ জবাব উপস্থাপন করলেন। সবাই এতে অবাক হলো। কেউ জানতো না হযরত

মীর আলাউল তাফসির বিষয়ে পারদর্শী। শায়খ সিবগাতুল্লাহ প্রশ্ন করলেন, "হে মীর আলাউল! তুমি কী তাফসির শাস্ত্রের ওপর লেখাপড়া করেছিলে?" তিনি জবাব দিলেন, "হাঁ, তবে কেউ জানে না!" উল্লেখ্য হযরত আলাউল নিজেকে লুকিয়ে রাখতেন। তার আসল পরিচয় অনেকেই জানতে পারে নি।

মালফুযাতের লেখক বলেন, শায়খ মীর আলাউল হক বিয়জপুরী রাহিমাহুল্লাহ হযরত সিবগাতুল্লাহ ভারুচী রাহিমাহুল্লাহর নিকট মুরিদ হওয়ার মাত্র ১ সপ্তাহ পরে খিলাফত লাভ করেন। শাহ সাহেবের সুনজর ও আল্লাহর একান্ত অনুগ্রহে শায়খ মীর আলাউল হক রাহিমাহুল্লাহ ইলমে লাদুনী প্রাপ্ত হয়ে বেলায়েতের উচ্চ মাক্বামে আরোহণ করেন। আল্লাহ যাকে ইচ্ছে পর্যাপ্ত পরিমাণ স্বীয় মা'রিফাত দান করেন।

**ইন্তিকাল**

মজযূব ইলাল্লাহ শায়খ মীর আলাউল হক ক্বাদিরী বিজয়পুরী রাহমাতুল্লাহি আলইহি ১০২১ হিজরি সনে এ মায়াবী পৃথিবী থেকে চিরবিদায় গ্রহণ করেন। ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন। আল্লাহ তা'আলা তাঁকে অধিষ্ঠিত করুন জান্নাতুল ফিরদাউসের আ'লা মাক্বামে। তিনি বিজয়পুরেই সমাহিত আছেন।[১৩৬]

[১৩৬] মাহবুবুত তাওয়ারিখ, খ. ৯, পৃ. ৪৯৭।

# হযরত শায়খ নাসির খান গুজরাটী বুরহানপুরী রাহমাতুল্লাহি আলাইহি
## (মৃত্যু- হিজরি একাদশ শতকের শুরু, সমাধি- বুরহানপুর, ভারত।)

তাঁর নাম ছিলো শায়খ নাসির খান। পিতার নাম কুরাইশ খান গুজরাটী। তাঁর পূর্বপুরুষরা সেনাবাহিনীতে চাকুরি করতেন। খান পরিবার গুজরাটের একটি স্থায়ী বংশ ছিলো।

**জন্ম ও শিক্ষা**

গুজরাটের রাজধানী আহমদাবাদে হযরত নাসির খান জন্মগ্রহণ করেন। স্থানীয় আলিমদের নিকট তিনি দ্বীন ও দুনিয়াবী শিক্ষা গ্রহণ করেন। এরপর পরিবারের ঐতিহ্য মুতাবিক সেনাবাহিনীতের যোগ দেন।

**বুরহানপুরে আগমন**

মোগল সম্রাট আকবর ৯৮১ হিজরি / ১৫৭৩ সনে গুজরাট দখল করেন। এসময় হযরতের পরিবার আহমদাবাদ ছেড়ে বুরহানপুরে চলে আসেন। এখানেই তাঁরা স্থায়ীভাবে বসবাস শুরু করেন।

**বাইআত গ্রহণ ও খিলাফত লাভ**

বুরহানপুরে আগমনের পর হযরত শায়খ নাসির খান রাহিমাহুল্লাহ সেনাবাহিনীর চাকুরি ছেড়ে দেন। এসময় তাঁর মধ্যে ভাবান্তর সৃষ্টি হয় এবং সুলুকের রাস্তায় পাড়ি জমাতে উদগ্রীব হয়ে ওঠেন। ক্রমান্বয়ে তাঁর মধ্যে এতোই পরিবর্তন সাধিত হলো যে, খিলওয়াত অবলম্বন ও আল্লাহর ধ্যানে তিনি সর্বদা সময় কাটাতেন, দুনিয়াবী কোনো কাজকর্ম পর্যন্ত করতেন না। একমাত্র আল্লাহর ওপর তাওয়াক্কুল করতে থাকেন।

এ অবস্থায় হযরত নাসির খান রাহিমাহুল্লাহর জীবনে অভাব অনটন ও দুঃখ দুর্দশা নেমে আসলো। কিন্তু তিনি এতেই যেনো আত্মিকভাবে বেশি সুখ-সাচ্ছন্দ্য বোধ করছিলেন। আকাঙ্ক্ষা ও লোভ তাঁর মধ্য থেকে সম্পূর্ণরূপে মুছে যায়। একমাত্র প্রাণরক্ষার জন্য যেটুকু রিজিক প্রয়োজন তা-ই তিনি যথেষ্ট মনে করতেন। আর

আল্লাহ তা’আলা তো সবাইকেই রিজিক দান করেছেন- সে যে অবস্থায়ই থাকুক না কেনো।

নিঃস্ব, ভোখা-নাঙ্গা, সংসারত্যাগী দরবেশ হিসেবে অনেকদিন অতিবাহিত হওয়ার পর এক অদৃশ্য ইশারায় হযরত নাসির খান রাহিমাহুল্লাহ একদা বুরহানপুরে বসবাসরত হযরত মিয়া যামুজী মুহাদ্দিসে বুরহানপুরী রাহমাতুল্লাহি আলাইহির দরবারে উপস্থিত হলেন। বললেন, “হযরত! এ অধমকে আপনার খাদিম হিসেবে গ্রহণ করে ধন্য করুন।” প্রথম দেখাতেই মিয়া যামুজী রাহিমাহুল্লাহ হযরত নাসির খানের প্রতি মুহাব্বাতের আকর্ষণ অনুভব করেন। তিনি জিজ্ঞেস করলেন, “মুরিদ হতে চাও?”। খান সাহেব জবাব দিলেন, “আপনার অনুমতি থাকলে এটাই আমার ইচ্ছে।” এরপর হযরত যামুজী তাঁকে মুরিদ করে ক্বাদীরিয়া তরিকার নিয়মতান্ত্রিক জিকির-তাসবিহাতের সবক দিলেন। হযরত নাসির খান দীর্ঘদিন প্রিয় মুর্শিদের সুহবতে থেকে নির্দেশ মুতাবিক জিকির-মুরাক্বাবা-মুজাহাদা করে সুলুকের রাস্তায় দ্রুত অগ্রসর হতে থাকেন। অবশেষে একদিন হযরত মিয়া যামুজী মুহাদ্দিসে বুরহানপুরী রাহিমাহুল্লাহ তাঁর এ প্রিয় মুরিদ হযরত নাসির খান রাহিমাহুল্লাহকে খিলাফত দান করলেন।

**বিবাহবন্ধনে আবদ্ধ**

শায়খ মিয়া যামুজী রাহিমাহুল্লাহ হযরত নাসির খান রাহিমাহুল্লাহকে খুব বেশি ভালোবাসতেন। তাঁর গুণাগুণ ও চরিত্র-মাধুর্য দেখে তিনি মুগ্ধ হন। একদিন বললেন, “বাবা নাসির! তোমার সঙ্গে আমি আত্মীয়তার সম্পর্ক আরো পাকাপুক্ত করতে চাই। আমি তোমার হাতে আমার মেয়েকে বিবাহবন্ধনের মাধ্যমে তুলে দিতে চাই। এ ব্যাপারে তোমার মতামত কী বলো?” স্বীয় শায়খের আকাঙ্ক্ষা মূলত মুরিদের নিকট নির্দেশমূলক ধরে নিতে হয়। তিনি তাই কিছু না বলে চুপ থাকলেন। আর চুপ থাকা মানেই সম্মতি। সুতরাং বিয়ের পর হযরত নাসির খান রাহিমাহুল্লাহ হযরতের বাড়িতেই বসবাস করতে থাকেন।

**অভ্যেস ও চরিত্রিক বৈশিষ্ট্য**

হযরত নাসির খান  গুজরাটী রাহিমাহুল্লাহ সর্বদাই আল্লাহর ওপর ভরসা করে জীবন কাটিয়েছেন। তবে তাঁর অভ্যেস ছিলো গ্রন্থপাঠের। ইমাম গাযালী রাহমাতুল্লাহি আলাইহির অধিকাংশ কিতাব তিনি পাঠ করেছিলেন। বিশেষকরে ‘ইহইয়া

উলূমুদ্দিন" কিতাবখানা তাঁর নিকট প্রিয় ছিলো। তিনি নিজের অভ্যন্তরীণ চিন্তা-চেতনা আমল-আখলাকের সাথে গ্রন্থে বর্ণিত বিষয়াদির সঙ্গে সামঞ্জস্য খুঁজে দেখতেন। মিল না থাকলে, চেষ্টা করতেন মিল করার। দুনিয়ার কোনো আকর্ষণ কিংবা লোভ তাঁকে কখনো স্পর্শ করতে পারে নি। একমাত্র আল্লাহ তা'আলার জিকির-ইবাদত ছিলো তাঁর বেঁচে থাকার খোরাক।

## ইন্তিকাল

হিজরি একাদশ শতকের শুরুতে হযরত নাসির খান গুজরাটী বুরহানপুরী রাহিমাহুল্লাহ বুরহানপুরেই দুনিয়ার মায়া ত্যাগ করে তাঁর চিরকাঙ্ক্ষিত মাওলার দরবারে চলে যান। ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন। তিনি বুরহানপুরে সমাহিত আছেন। হে আমাদের প্রতিপালক! আপনি হযরত নাসির খান রাহিমাহুল্লাহর মর্যাদা আরো বুলন্দ করুন।

তাঁর মৃত্যুর সংবাদ শুনে শাহ ওয়াজিউদ্দিন গুজরাটী রাহিমাহুল্লাহর ভাই শায়খ মুহাম্মদ বাহাউদ্দিন মন্তব্য করেন:
"আজ শায়খ 'আলী মুত্তাকী' এ বসুন্দরার কোল থেকে বিদায় হয়েছেন। চলে গেছেন তাঁর কাঙ্ক্ষিত ধর্মানুরাগের মাটির গৃহ কবরে।"

উক্ত বক্তব্য থেকেই বুঝা যায় হযরত শায়খ নাসির খান গুজরাটী রাহিমাহুল্লাহর ইলম, আমল, তাওয়াক্কুল ও তাকওয়া কোন্ পর্যায়ের ছিলো। হে আল্লাহ! আমাদেরকে দান করুণ আমাদের পূর্ববর্তী আপনার সুফি-দরবেশ ও প্রিয়জনদের পুণ্য আমল-আখলাক্ব অনুসরণ করার সৌভাগ্য। সব ক্ষমতা ও উত্তম আমলের অনুপ্রেরণার উসৎ একমাত্র মহাপ্রভু আল্লাহ সুবহানাহু ওয়াতাআ'লা।

# হযরত সাইয়্যিদ শাহ মাহমুদ ক্বাদিরী বালাপুরী রাহমাতুল্লাহি আলাইহি
## (মৃত্যু- ১১০৫ হিজরি, সমাধি- বালাপুর, মহারাষ্ট্র, ভারত।)

তাঁর নাম ছিলো সাইয়্যিদ মাহমুদ ক্বাদিরী। পিতার নাম সাইয়্যিদ হালিম ক্বাদিরী। তাঁদের মূল বাসস্থান ছিলো ইরাকের বাগদাদে।

**আদি বাসস্থান থেকে হিজরত**

হযরত শাহ মাহমুদ ক্বাদিরী রাহিমাহুল্লাহর পিতা ও পূর্বপুরুষের বাসস্থান ছিলো বাগদাদে। পিতা সাইয়্যিদ হালিম শাহ ক্বাদিরী রাহিমাহুল্লাহ খিলাফতপ্রাপ্ত ক্বাদিরীয়া সুফি দরবেশ ছিলেন। দ্বীনের দাওয়াত ও তাসাওউফের প্রসার-প্রচারে তিনি স্বীয় বাসস্থান বাগদাদ থেকে ভারতের গুজরাটে স্বপরিবারে হিজরত করেন। এরপর ভারুচ জিলাধীন আংক্লেশওয়ার নামক স্থানে চলে আসেন। এ শহরকেই স্থায়ীভাবে বসবাসের জন্য নিজের শহর হিসেবে বেছে নেন। হযরত ঠিক কখন বাগদাদ থেকে এসেছিলেন তা সঠিকভাবে জানা যায় নি। তবে ধারণা করা হয়, একাদশ হিজরি শতকের শুরুর দিকে তিনি এসেছিলেন। বাকী জীবন এ শহরে কাটিয়ে এখানেই মৃত্যুবরণ করেন। তাঁর কবর এই আংক্লেশওয়ারেই অবস্থিত।

**বালাপুরে গমন**

সাইয়্যিদ মাহমুদ ক্বাদিরী রাহিমাহুল্লাহ ছিলেন স্বীয় পিতার সুযোগ্য খলিফা। একদিন তাঁর পিতা তাঁকে নির্দেশ দিলেন: “বাবা মাহমুদ! আংক্লেশওয়ার তোমার স্থায়ী কর্মস্থল নয়। আল্লাহর ওয়াস্তে তোমাকে যেতে হবে মহারাষ্ট্রের বালাপুরে। সেখানে যেয়ে ইলমে শরীয়ত ও তাসাওউফের প্রচার-প্রসার ঘটানো তোমার মূল মিশন। সেখানে স্থাপন করবে আমাদের সিলসিলার একটি খানক্বাহ। এ খানক্বায় মানুষ দলে দলে এসে ইসলামের দীক্ষা গ্রহণ করবে। উপকৃত হবে দুনিয়া-আখিরাতে।”

পিতা ও মুর্শিদ হযরত হালিম শাহ ক্বাদিরী রাহিমাহুল্লাহর নির্দেশে হযরত মাহমুদ ক্বাদিরী রাহিমাহুল্লাহ চলে আসেন বালাপুরে। তিনি এ শহরকেই নিজের দাওয়াত ও তাবলীগের কেন্দ্র হিসেবে বেছে নেন। পিতার নির্দেশ মুতাবিক শহরের পশ্চিমাঞ্চলে ভেন্স নদীর তীরে খানক্বায়ে ক্বাদিরীয়ার গোড়াপত্তন করেন। এ খানক্বাহ থেকেই

দীর্ঘদিন যাবৎ আধ্যাত্মিক নূরের ঔজ্জ্বল্য ভারতের বিস্তীর্ণ এলাকাব্যাপী ছড়িয়ে পড়ে।

## উত্তম গুণাবলী

হযরত সাইয়্যিদ শাহ মাহমুদ ক্বাদিরী রাহিমাহুল্লাহকে আল্লাহ তা'আলা উত্তম গুণাবলীর অধিকারী করেছিলেন। তিনি একদিকে উচ্চ পর্যায়ের তরিকতের শায়খ ছিলেন। অপরদিকে শরীয়তের একজন ফকীহ হিসেবেও তাঁর সুনাম ছিলো। বাহ্যিক ও আভ্যন্তরীণ- এ উভয় ধরনের ইলম থাকায় অসংখ্য মানুষ তার সুহবত থেকে উপকৃত হন। তাঁর প্রচেষ্টায় অচিরেই বালাপুরের খানক্বায়ে ক্বাদিরীয়ার সুনাম সমগ্র ভারতব্যাপী ছড়িয়ে পড়ে। হযরতের মাধ্যমে অসংখ্য কারামত প্রকাশ হয়েছিলো বলে আজো জনশ্রুতি বিদ্যমান। তাঁর ফিরাসাত ও বুদ্ধিমত্তা দেখে যুগের অনেক বড়ো বড়ো শায়খও বিস্ময় প্রকাশ করেছেন।

## সম্রাট আওরঙ্গজেবের[১৩৭] খানক্বায় আগমন

হযরতের জীবদ্দশায় ভারতবর্ষের মুগল সাম্রাজ্যের বিখ্যাত সম্রাট আওরঙ্গজেব রাহিমাহুল্লাহ দিল্লির সিংহাসনে অধিষ্ঠিত ছিলেন। কোনো এক সময় সম্রাট বালাপুরের ভেন্স নদীর তীরে অবস্থিত নবাব ইসমাঈল খান কেল্লায় আগমন করেন। ফলে সে অঞ্চলটির নামকরণ সম্রাটের সম্মানে 'আওরঙ্গপুর' করা হয়।

সম্রাট আওরঙ্গজেব যখন জানতে পারলেন যে, বালাপুরে একজন সুফি-দরবেশ বসবাস করছেন, যাঁর সুখ্যাতি সমগ্র ভারবর্ষে ছড়িয়ে পড়েছে, তখন তিনি সিদ্ধান্ত নিলেন তাঁর সঙ্গে সাক্ষাতের। এ মর্মে তিনি হযরত সায়্যিদ শাহ মাহমুদ ক্বাদিরী রাহিমাহুল্লাহ বরাবরে একখানা পত্র প্রেরণ করেন। তিনি এতে লিখেন:
"হযরত! আমি আপনার দরবারে এসে পদযুগলে চুমো খেতে অনুমতি কামনা করছি।"

[১৩৭] সম্রাট শাহজাহানের [১৫৯২-১৬৬৬ ঈ. - রাজত্বকাল: ১৬২৮-১৬৫৮ ঈ.] পুত্র আওরঙ্গজেব আলমগীর রাহিমাহুল্লাহ [১৬১৮-১৭০৭ ঈ.] একজন ওলিআল্লাহ মুগল সম্রাট ছিলেন। দীর্ঘ ৪৯ বছর [১৬৫৮-১৭০৭ ঈ.] তিনি সমগ্র ভারবতবর্ষ শাসন করেন। তাঁরই নির্দেশনা ও তত্ত্বাবধানে বিশ্ববিখ্যাত 'ফাতওয়ায়ে আলমগীরী' কিবাতখানা প্রণীত হয়েছিল। আরবি ভাষার এ কিতাবটি সংকলন করেন ৫০০ জন উচ্চ পর্যায়ের আলিম। -গ্রন্থকার

'পদযুগলে চুমো খাওয়া'- এ কথাটি হযরত ক্বাদিরী রাহিমাহুল্লাহর পছন্দ হলো না। তিনি উত্তরে লিখলেন: "হে মহামতি সম্রাট! খানক্বায় এসে আমার সাথে সাক্ষাতের অনুমতি দিতে আমি অপারগ। তবে আপনি চাইলে আসতে পারেন। কিন্তু আমি আপনার সম্মুখে হাজির হতে পারবো না! বরং একটি পর্দার আড়ালে থেকে আমার পা দুটো বাইরে রাখবো!"

হযরত ক্বাদিরী রাহিমাহুল্লাহর এ কথাটি পাঠ করে সম্রাট আওরঙ্গজেব তাঁর সঙ্গে সাক্ষাতের ব্যাপারো আরো বেশি উদগ্রীব হয়ে ওঠেন। কাল-বিলম্ব না করে তিনি চলে আসলেন বালাপুরের খানক্বায়ে ক্বাদিরীয়ায়। সাক্ষাতের সময় দেখা গেলো সত্যিই হযরত সায়্যিদ শাহ মাহমুদ ক্বাদিরী রাহিমাহুল্লাহ একটি দীর্ঘ পর্দার আড়ালে থেকে শুধুমাত্র নিজের পাযুগল উম্মুক্ত রেখেছেন!

অবশ্য এ অবস্থা বেশিক্ষণ স্থায়ী হয় নি। হযরত শায়খ হাসিমুখে সম্রাটকে সাদর অভ্যর্থনা জানালেন। এ সাক্ষাতে সম্রাট আওরঙ্গজেব এমন বেশি প্রভাবিত হয়েছিলেন যে, বিদায়ের পূর্বে তিনি শায়খকে একখানা সীলযুক্ত দলিল প্রদান করলেন। এতে ৯টি গ্রামসহ বিরাট এক ভূখণ্ড হযরতের নামে লাখেরাজ হিসেবে দান করা হয়েছিল। হযরত মাহমুদ ক্বাদিরী রাহিমাহুল্লাহ কিন্তু এ সম্পত্তি গ্রহণ করতে অস্বীকৃতি জানালেন। সম্রাট বার বার অনুরোধ করে হযরতকে রাজী করতে পারলেন না। অবশেষে সম্রাট আওরঙ্গজেব এ দলিলখানা স্থানীয় একটি মসজিদে রেখে যান।

জানা যায়, যতোদিন হযরত মাহমুদ ক্বাদিরী রাহিমাহুল্লাহ জীবিত ছিলেন, ততোদিন তিনি এ দলিলটি স্পর্শই করেন নি। পরবর্তীতে হযরতের নামে দানকৃত এ ভূমিকে ভূমিদস্যুরা ছিনিয়ে নিতে মরিয়াহয়ে ওঠে। ভূমির ওপর হযরত মাহমুদ ক্বাদিরী রাহিমাহুল্লাহর অনাগ্রহতাই ছিলো এর কারণ। হযরতের এক অধঃস্তন বংশধর শায়খ সাইয়্যিদ সাইফুল্লাহ ক্বাদিরী রাহিমাহুল্লাহ অবশেষে যাকিছু ভূমি অবশিষ্ট ছিলো তা দখল করেন। এতে তিনটি গ্রামসহ মোট ৪,০০০ একর জমি অবশিষ্ট ছিলো।

### পবিত্র কুরআনের একটি দুষ্প্রাপ্য অনুলিপি

হযরত মাহমুদ ক্বাদিরী রাহিমাহুল্লাহ যখন পিতার নির্দেশে আংক্লেশওয়ার ছেড়ে বালাপুরের উদ্দেশ্যে গমন করেন, তখন তিনি সাথে নিয়ে আসেন কুরআন শরীফের একটি দুষ্প্রাপ্য হাতের লিখা পূর্ণাঙ্গ অনুলিপি। এ জিলদ্ কুরআন শরীফের বৈশিষ্ট্য

ছিলো এই যে, প্রত্যেক পারা একটিমাত্র পৃষ্ঠায় লিপিবদ্ধ করা হয়। সুতরাং পুরো কুরআন শরীফ লিখিত হয় মাত্র ৩০টি পৃষ্ঠার মধ্যে। ইতোমধ্যে বা পরবর্তীতে পবিত্র কালামুল্লাহর ত্রিশ পারা ত্রিশ পৃষ্ঠায় কেউ লিপিবদ্ধ করেছেন বলে জানা নেই। আরো একটি আশ্চর্য ব্যাপার হলো এ জিলদ্ কুরআন শরীফ শত শত বছর পূর্বে লিখিত হলেও, আজো এর প্রতিটি পত্রের অনুলিপি সম্পূর্ণ পরিষ্কার ও উজ্জ্বল দেখায়। মনে হয় যেনো, কেউ এটি এইমাত্র লিখেছেন। সুবহানাল্লাহ! এছাড়া এর প্রতিটি লাইন শুরু হয়েছে 'আলিফ' অক্ষর দ্বারা। আরোও বৈশিষ্ট্য হলো, প্রত্যেক পৃষ্ঠার প্রথম লাইন ও প্রত্যেক সূরার প্রথম লাইন লিখিত হয়েছে লাল কালি দ্বারা। অনুরূপ 'الله' শব্দ ও আয়াত সংখ্যা লাল কালি দ্বারা লেখা হয়েছে।

## হযরতের প্রতিষ্ঠিত খানক্বাহ থেকে দ্বীনের খিদমাত

হযরত মাহমুদ ক্বাদিরী রাহিমাহুল্লাহর প্রতিষ্ঠিত বালাপুরের খানক্বাহ শরীফে দ্বীনি ও আধ্যাত্মিক কার্যক্রম তাঁর ইন্তিকালের পরও দীর্ঘদিন অব্যাহত থাকে। পরবর্তীতে হযরতের ১৩তম অধঃস্তন পুরুষ খান বাহাদুর সাহেবের তত্ত্বাবধান ও পৃষ্ঠপোষকতায় খানক্বাহ শরীফে দ্বীনি কার্যকলাপ চাঙ্গা হয়ে ওঠে। এসময় অসংখ্য অমুসলিম খানক্বায় এসে ইসলামে দীক্ষিত হয়েছিলেন।

জানা যায়, ঈসায়ী ১৯২০ সালে করিম বকশ নামক একজন মজযূব ওলিআল্লাহ বালাপুরের খানক্বায় এসে বসবাস শুরু করেন। তিনি জীবনের শেষ মুহূর্ত পর্যন্ত খানক্বায় অবস্থান করে চিরবিদায় গ্রহণ করেন। ঈসায়ী ১৯৫৫ সালে তাঁর মৃত্যুর পূর্ব পর্যন্ত কেউই জানতো না এ মজযূব অলিআল্লাহ কোত্থেকে এসেছিলেন। তাঁর এক মুরিদ ও খাদিম বলেন, মৃত্যুর পূর্বে শায়খ করিম বকশ রাহিমাহুল্লাহ আমাকে বলেছেন, তাঁর জন্মস্থান ছিলো জাযিরাতুল আরবের ইয়ামনে।

খানক্বাহ শরীফে জনগণের জন্য উন্মুক্ত একটি সরাইখানা [রান্নাঘর] ১৯৬৪ ঈসায়ী সাল পর্যন্ত বহাল ছিলো। সকল প্রশংসা একমাত্র আল্লাহ তা'আলার জন্য।

## হযরতের ইন্তিকাল

হযরত সাইয়্যিদ মাহমুদ ক্বাদিরী বালাপুরী রাহিমাহুল্লাহর সঠিক জন্মতারিখ জানা যায় নি। তবে তিনি যে, হিজরি একাদশ শতকের কোনো এক বছরে জন্মগ্রহণ করেছিলেন, সে ব্যাপারে কারো দ্বিমত নেই। এছাড়া তিনি যে ১১০৫ সালে জীবিত

ছিলেন এবং ঐ বছরই কেনো এক মাসে ইন্তিকাল করেন এ ব্যাপারে বালাপুরের মানুষের মধ্যে ঐক্যমত পাওয়া যায়। ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন। তিনি বালাপুরের খানক্বাহ শরীফের পাশেই সমাহিত আছেন। অসংখ্য মানুষ তাঁর সমাধিস্থলে এসে জিয়ারত করে থাকেন। রূহানী ফায়েজ দ্বারা উপকৃত হন। হে আল্লাহ! আপনার এ উচ্চ পর্যায়ের সুফি ওলিকে জান্নাতুল ফিরদাউসের আ'লা মাক্বামে অধিষ্ঠিত করুন। তাঁর জীবন ও কর্মের ওপর এটুকু আলোচনা পাঠ দ্বারা, আমাদেরকে তাঁর নেক আমলের যেটুকু সম্ভব অনুসরণ করার তাওফিক দিন। কবুল করুন আমাদের সকল উত্তম প্রচেষ্টাকে।

# হযরত আবদুল ক্বাদির সানী হায়দরাবাদী রাহমাতুল্লাহি আলাইহি
## (মৃত্যু- ১১৫৯ হিজরি, সমাধি- হায়দরাবাদ, ভারত।)

তাঁর নাম ছিলো আবদুল ক্বাদির। উপাধি ছিলো শাহ সাহেব। হযরতের পিতার নাম ছিলো শায়খ সাইয়্যিদ সা'দউদ্দিন।

**চারিচিত্র বৈশিষ্ট্য**

হযরত শায়খ আবদুল ক্বাদির সানী ছিলেন একজন উচ্চ মর্যাদাশীল ক্বাদিরী শায়খ। তাঁর সম্পর্কে 'আনওয়ারুল আখইয়ার' কিতাবের লেখক উল্লেখ করেন, তিনি ছিলেন তখনকার হায়দরাবাদের উচ্চ পর্যায়ের কজন মাশাইখে আজমের মধ্যে একজন। হযরতের পবিত্রতা অবলম্বন ও পরহেজগারী সম্পর্কে সকলেই অবগত ছিলেন।

লোকমুখে শুনা যায়, হযরত আবদুল ক্বাদির সানী রাহিমাহুল্লাহ বাদ-ইশা থেকে ফযরের ওয়াক্ত পর্যন্ত জিকির-আজকার ও অন্যান্য নফল ইবাদতের মধ্যে নিমগ্ন থাকতেন। এছাড়া তাঁর জিহ্বা সব সময় দরূদ শরীফ পাঠে ব্যস্ত থাকতো। হায়দরাবাদের অসংখ্য গরীব এবং অনেক ধনী লোকও তাঁর মুরিদ ছিলেন। যখনই নবাব আসিফ জাহান মাহরুম হায়দরাবাদে আসতেন, হযরত আবদুল ক্বাদির রাহিমাহুল্লাহর সঙ্গে অন্তত একবার সাক্ষাৎ করতেন। তাঁর নিকট দুআ চাইতেন। 'লাতাইফে ক্বাদিরীয়া' গ্রন্থের লেখক লিখেন, শাহ সাহেব যখন ৬০ বছর বয়সে পদার্পণ করেন, তখন তাঁর পিতা সিইয়্যিদ সা'দউদ্দিন রাহিমাহুল্লাহ ইন্তিকাল করেন। তিনি তাঁর পিতার মুরিদ ও খলিফা ছিলেন। পিতার মৃত্যুর পর তিনি স্থলাভিষিক্ত হন।

**হযরত খিজির আলইহিসসালামের সঙ্গে সাক্ষাৎ**

হযরত শাহ সাহেব রাহিমাহুল্লাহ বলেছেন, "আমার বয়স যখন মাত্র ৮ বছর তখন হযরত খিজির আলাইহিসসালামের সাক্ষাৎ লাভ করি। তিনি আমাকে কালো চিনি দিয়ে সম্মুখ থেকে গায়েব হয়ে যান। আমি তাঁকে দেখে ভীষণভাবে ভয় পাই। আমার শরীরে প্রচণ্ড জ্বর আসে। আমি অসুস্থ হয়ে পড়ি।" হযরতের মাতা ব্যাপারটি হযরত মুহিউদ্দীন সানী রাহিমাহুল্লাহকে অবগত করেন। তিনি বললেন, "এ ব্যাপারে কোনো চিন্তা করো না। তোমার সন্তান একদিন কুতুবের মর্যাদায় ভূষিত হবেন। কালো চিনি

হচ্ছে এর নিদর্শন। যে ব্যক্তি সাক্ষাৎ করতে এসেছিলেন তিনি হচ্ছেন খিজির আলাইহিসসালাম।”

হযরত মুহিউদ্দীন সানী রাহিমাহুল্ললাহ আরো বললেন, “এই কালো চিনি ছেলেকে খাওয়াবে।” এরপর তিনি ছেলের প্রতি নজর দিলেন। দুআ করলেন। কিছুদিন পরই বালক আবদুল ক্বাদির সুস্থ হয়ে উঠলেন। পরে বেশ কিছুদিন তিনি হযরত মুহিউদ্দীন সানী রাহিমাহুল্লাহর সুহবতে থাকলেন। এসময় শরীয়ত ও তরিকতের দীক্ষা গ্রহণ করে ধন্য হন।

হযরতের মাধ্যমে অনেক কারামতের ঘটনা ঘটেছে। তিনি ছিলেন অনেক বড়ো একজন ওলিআল্লাহ। মীর মুহাম্মদ ফাযিল তাঁর ‘পাঞ্জেগঞ্জ’ নামক কিতাবে উল্লেখ করেন, হায়দরাবাদের হযরত মুফতি কুতবে আলম রাহিমাহুল্লাহ লোকদেরকে বলতেন: “তোমরা যদি মাহবুবে সুবাহানীকে [গউসুল আজম আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহ] দেখতে ইচ্ছুক হও, তাহলে তাঁকে [শাহ সাহেব] দেখে নাও।” এ মন্তব্য প্রকাশ হওয়ার পর থেকে তাঁকে ‘আবদুল ক্বাদির সানী’ [দ্বিতীয় আবদুল ক্বাদির] হিসেবে লোকজন সম্বোধন করতে থাকে।

হযরত শাহ সাহেব রাহিমাহুল্লাহর সমকালীন আরেক ওলির নাম ছিলো শাহ দরবেশ সাহেব রাহিমাহুল্লাহ। বাস্তবে তিনি ছিলেন শাহ শাহেবের আপন চাচাতো ভাই। তাঁদের উভয়ের মধ্যে বিশেষ সম্পর্ক ছিলো। একে অন্যকে খুব বেশি মুহাব্বত করতেন।

**খুলাফাবৃন্দ ও সন্তানাদি**

হযরত আবদুল ক্বাদির সানী হায়দরাবাদী রাহিমাহুল্লাহর খুলাফাবৃন্দের সংখ্যা ছিলো অনেক। কেনো কোনো মতে তাঁদের সংখ্যা ছিলো ৫০ জন। হযরতের ৪ জন পুত্রসন্তানও ছিলেন। এরা হলেন:

১. সাইয়্যিদ মুহিউদ্দীন আহমদ রাহিমাহুল্লাহ।

২. সাইয়্যিদ হুসাইন আহমদ রাহিমাহুল্লাহ।

৩. সাইয়্যিদ মুহাম্মদ আলী রাহিমাহুল্লাহ।

৪. সাইয়্যিদ সা’দউদ্দিন মুহাম্মদ সানী রাহিমাহুল্লাহ। আল্লাহ তা’আলা সবাইকে জান্নাতবাসী করুন।

**হযরত শাহ সাহেবের ইন্তিকাল**

সবাই একদিন যেতে হবে মাটির ঘরে। ইহলোকে আগমন করলে পুনরায় পরলোকে যেতেই হবে- এটাই সৃষ্টিকর্তা মহান আল্লাহ তা'আলার বিধান। প্রশ্ন শুধু এটা- যেভাবে পবিত্র-নিষ্পাপ অবস্থায় এসেছি, সেভাবে পুনরায় ফিরে যেতে পারবো কী না? হায়! কী জানি কোন্ অবস্থায় কতো গুনাহর বোঝা কাঁধে নিয়ে মা'বুদের সম্মুখে ফিরে যাবো! হে আল্লাহ! একমাত্র আপনার সন্তুষ্টি লাভের আশায় আপনারই প্রিয় ওলিদের জীবনীগ্রন্থাদি লেখার ওয়াসিলায় এ অধম গুনাহগারকে ক্ষমা করে দিন। দয়া করে ক্ষমা করুন। গুনাহ-খাতা নিয়ে আপনার সম্মুখে দাঁড়াতে যে ভীষণ ভয় পাচ্ছি গো, প্রভু!

হযরত শাহ কুতুব সাহেব রাহিমাহুল্লাহ তাঁর মা'বুদের দরবারে ২৭ জিলহাজ্জ ১১৫৯ হিজরি সনে প্রত্যাবর্তন করেন। ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন। হযরতকে হায়দরাবাদে তাঁর পূর্বপুরুষদের কবরস্থানেই সমাহিত করা হয়েছে। হে আল্লাহ! কিয়ামত পর্যন্ত স্থায়ী তাঁর বিশ্রামাগার কবরকে নূরান্বিত করে রাখুন।

# হযরত শায়খ সাইয়্যিদ কুতবে আলম ইবনে সাঈদ মিরান বুখারি রাহমাতুল্লাহি আলাইহি

## (মৃত্যু- ১১৬৩ হিজরি, সামধি- হায়দরাবাদ, ভারত।)

তাঁর বাসস্থান ছিলো হায়দরাবাদের ইউসুফ চৌক মহল্লায়। তিনি ছিলেন একজন উচ্চ জ্ঞানসম্পন্ন আলিম। বক্তা হিসেবেও তাঁর দক্ষতা ছিলো অতুলনীয়। হায়দরাবাদের তখনকার নবাব নিযামুল মুলক আসিফ জাহান বাহাদুর হযরত সাইয়্যিদ কুতবে আলম ইবনে সাঈদ মিরান বুখারি রাহিমাহুল্লাহকে খুব সম্মান করতেন। তিনি হযরতকে শহরের প্রধান মুফতি হিসেবে নিয়োগ দান করেন। হানাফি মাজহাব মুতাবিক যে কেনো শরয়ী ফাতওয়া দানে তিনি ছিলেন সর্বাধিক নির্ভরযোগ্য আলিম। সমকালীন উলামায়ে কিরাম তাঁকে শরয়ী ব্যাপারে সর্বাধিক গ্রহণযোগ্য বলে স্বীকৃতি দিয়েছিলেন। অন্যদিকে তাসাওউফ শাস্ত্রেও যুগের শায়খ ছিলেন তিনি। ‘ওয়াহদাতুল উজূদ’ তত্ত্বে তাঁর মতো জ্ঞানবান ব্যক্তি তখন খুব কমই ছিলেন। তিনি গউসুল আজম হযরত আবদুল ক্বাদির জিলানী রাহমাতুল্লাহি আলাইহির প্রতিষ্ঠিত ক্বাদিরীয়া সিলসিলার শায়খ ছিলেন।

### খিলাফত লাভ

হযরত কুতবে আলম রাহিমাহুল্লাহ স্বীয় পিতা হযরত সাইয়্যিদ মিরান বুখারি রাহিমাহুল্লাহর সুযোগ্য তরিকতের খলিফা ছিলেন। সাইয়্যিদ মিরান বুখারী রাহিমাহুল্লাহ মোগল সম্রাট আওরঙ্গজেবের সময় হায়দরাবাদের একজন স্বনামধন্য সুফি-দরবেশ ছিলেন। তাঁর মৃত্যুর পর কুতবে আলম রাহিমাহুল্লাহ স্থলাভিষিক্ত হন।

কুতবে আলম বুখারি রাহিমাহুল্লাহর মাতা ছিলেন যুগের একজন প্রসিদ্ধ ওলি শায়খ বাহাউদ্দিন বাযান বুরহানপুরী রাহমাতুল্লাহি আলাইহির কন্যাসন্তান।

### চারিত্রিক বৈশিষ্ট্য

হযরত কুতবে আলম বুখারি রাহিমাহুল্লাহ সব সময় দারসদানে ব্যস্ত থাকতেন। এছাড়া তাঁর মুরিদানকে সর্বদা নিক-নির্দেশা দান করতেন। তাঁর কণ্ঠের আওয়াজ ছিলো উঁচু এবং বাগ্মীতায় তাঁর মতো সুবক্তা তখন খুব অল্পজনই ছিলেন।

হযরতের পরহেজগারী, তপশ্চর্যা, সংযম ও মিতাচার ছিলো অতুলনীয়। তিনি ছিলেন সুফিতত্ত্বে পারদর্শী। তাসাওউফ ও পীর-মুরিদী যে মূলত শরীয়তের অভ্যন্তরস্থ ব্যাপার তা তিনি খুব সূচারুরূপে সবাইকে বুঝাতে অত্যন্ত দক্ষ ও সুপণ্ডিত ছিলেন। এছাড়া স্বীয় তরিকাভুক্ত অতীতের ক্বাদিরীয়া সুফি-দরবেশদের জীবনালোচনা

করতেন খুব সুন্দর ও প্রাঞ্জল ভাষায়। হায়দরাবাদে তাঁর ছাত্রসংখ্যা তিন শতাধিক ছিলেন।

হযরত বুখারি রাহিমাহুল্লাহর চারিত্রিক বৈশিষ্ট্য ছিলো অনন্যসাধারণ। শিষ্টতা, বিনয় ও সৎসাহসে তিনি ছিলেন অতুলনীয়। শহরের প্রায় সকল ওলিআল্লাহদের সন্তানাদি তাঁর সুহবতে থেকে উপকৃত হতেন।

'পাঞ্জগঞ্জ' কিতাবের লেখক কাজি মুহাম্মদ ফাযিল রাহিমাহুল্লাহ বর্ণনা করেন, "শায়খ বুখারি রাহিমাহুল্লাহর ছাত্রদেরকে দারসদান করতেন ফযরের নামাজের পর থেকে দুপুর পর্যন্ত। এসময় দুনিয়াবী কথাবার্তা বলা ছিলো নিষিদ্ধ। শহরের ওলিআল্লাহ ও পরহেজগার আলিম-উলামা এবং মুসলমানদের ছেলেসন্তানরা তাঁর দারসে যোগ দিয়ে বিভিন্ন বিষয়ে সনদ লাভ করতো। যেসব কিতাব অধ্যয়ন করা হতো তার মধ্যে প্রসিদ্ধ কটি হলো: লাওয়া'ই, লামা'আত, ফুসূস ইত্যাদি।

**হযরতের ইন্তিকাল**

সবাইকে জন্ম নেওয়ার পরই প্রতিটি ক্ষণ একটি অদৃশ্য ভ্রমণের মধ্যে কাটাতে হয়। এ ভ্রমণের গন্তব্যস্থল হচ্ছে কবর। এ ভ্রমণের ব্যাপারে কিন্তু আমাদের অনেকেই সম্পূর্ণ গাফিল! বাস্তবে আলমে বরযখের ঐ কবরটিতে ঠিক কোন সময় যে পৌঁছুতে হবে তা-ও আমরা জানি না। তবে একদিন যে সেদিকে পাড়ি জমাতে হবে তা নিশ্চিত। আল্লাহ তা'আলা তাঁদের ওলিদের মতো পাকসাফ করে গুনাখাতা থেকে ফানাহ দান করে এই চিরসত্য ভ্রমণের গন্তব্যে নিয়ে পৌঁছুয়ে দিন- এই আবদার তাঁর পবিত্র দরবারে।

আমাদের আলোচিত মহাত্মন ওলিআল্লাহ শায়খ সাইয়্যিদ কুতবে আলম ইবনে সাইয়্যিদ মিরান বুখারি রাহিমাহুল্লাহ আলমে বরযখের দিকে পাড়ি জমান ৪ শাওয়াল ১১৬৩ হিজরি সনে। ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন। তিনি দীর্ঘ হায়াতে তায়্যিবাহ লাভ করেন। এক হিসেব মতে তিনি ১৫০ বছর এ পৃথিবীতে জীবিত ছিলেন।[১৩৮] তাঁর আলমে বরযখের বিশ্রামস্থল হায়দরাবাদের চৌক মসজিদের পাশেই অবস্থিত। হে আল্লাহ! আপনার এই বিশিষ্ট ওলির সমাধিকে নূরান্বিত করুন। আরো বুলন্দ করুন তাঁর মাক্বামাতকে।

---

[১৩৮] 'মাহবুবুত তাওয়ারিখ', খ, ২, পৃ. ৭০৭। সূত্র: আক্বওয়ালে সালাফ- শায়খ কামরুজ্জামান ইলাহাবাদী।

## হযরত পীর মুহাম্মদ শাহ আহমদাবাদী রাহমাতুল্লাহি আলাইহি
## (মৃত্যু- ১১৬৩ হিজরি, সমাধি- আহমদাবাদ, গুজরাট, ভারত।)

তিনি ছিলেন গউসুল আজম শায়খ আবদুল ক্বাদির জিলানী রাহমাতুল্লাহি আলাইহির বংশধর। তাঁর পূর্বপুরুষগণ বাগদাদের অধিবাসী ছিলেন। অনেক আগে তাঁদের কেউ একজন স্বপরিবারে বাগদাদ থেকে চলে আসেন ভারতের বিজয়পুরে। এখানেই তাঁরা স্থায়ীভাবে বসবাস শুরু করেন। এ মুবারক বংশেই ১১০০ হিজরি সনে হযরত পীর মুহাম্মদ শাহ সাহেব রাহিমাহুল্লাহর জন্ম হয়।

### ইয়াতিম বেশে

হযরতের পিতার নাম ছিলো, আমিনুদ্দীন। তিনি পীর মুহাম্মদ রাহিমাহুল্লাহর জন্মের কিছুদিন পূর্বে ইন্তিকাল করেন। সুতরাং পীর সাহেব ইয়াতিম হয়ে এ ধরার কোলো আগমন করেন। শুধু তাই নয় অল্প বয়েসে তিনি তাঁর মাতাকেও হারান। পিতা-মাতা হারা মুহাম্মদ শাহ সাহেবের ভরণপোষণের দায়িত্ব নেন তাঁর এক ফুফু।

### শিক্ষা

সাইয়্যিদ আবদুর রহমান রাহিমাহুল্লাহ ছিলেন তাঁর আপন চাচা। তিনিই নিজের এ অসহায় ভাতিজার প্রাথমিক শিক্ষার দায়িত্ব নেন। প্রথমত তাঁকে হিফজুল কুরআন শিক্ষাদান করেন। মাত্র ৭ বছর বয়সে তিনি কুরআনে হাফিজ হওয়ার গৌরব অর্জন করেন। এরপর পরিণত বয়সের সময় উচ্চশিক্ষা গ্রহণের জন্য হযরত আবদুর রহমান তাঁকে হারামাইন শরীফাইনে নিয়ে যান। সেখানে পৌঁছুয়ে মুহাম্মদ শাহ রাহিমাহুল্লাহকে দ্বীনি উচ্চতর লেখাপড়ার জন্য সোপর্দ করেন সেখানকার বিখ্যাত উস্তাদদের নিকট।

### সুলুকের রাস্তায়

হারামাইন শরীফাইনে ভ্রমণের পূর্বেই মুহাম্মদ রাহিমাহুল্লাহ স্বীয় সুফি চাচা সাইয়্যিদ আবদুর রহমান রাহিমাহুল্লার হাতে ক্বাদিরীয়া তরিকায় বাইআত গ্রহণ করেছিলেন। এরপর সুলুকের রাস্তায় বেশ কয়েক বছরের সাধনার পর খিলাফত লাভ করেন। হারামাইন শরীফাইন থেকে দেশে প্রত্যাবর্তন করে তিনি অনুমতি পান ক্বাদিরীয়া তরিকায় মুরিদ করার।

**মক্কা মুকাররায় অবস্থানের দিনগুলো**

আগেই বলেছি, তিনি হারামাইন শরীফাইনে যেয়ে উচ্চতর ইলম অর্জন করেন। এবার পৃথিবীর সর্বাপেক্ষা পবিত্রতম শহরের দিকে পাড়ি জমানোর বর্ণনা তুলে ধরছি।

বিজয়পুর থেকে সুরাত হয়ে মক্কা শরীফের দিকে যাত্রা করেন হযরত পীর মুহাম্মদ সাহেব রাহিমাহুল্লাহ। এসময় পবিত্র নগরীতে বসবাস করতেন বেশ কয়েকজন উচ্চ পর্যায়ের আলিম ও মাশাইখে আজম। তাঁদের সুহবতে থেকে মুসলিম বিশ্বের বিভিন্ন দেশ থেকে আগত অনেক সত্যান্বেষী মানুষ উপকৃত হচ্ছিলেন। হযরত পীর সাহেব রাহিমাহুল্লাহ দীর্ঘ ৬ বছর মক্কা শরীফে থেকে আলিম-উলামা ও মাশাইখে আজমের সুহবত লাভ করেন। তাঁর উস্তাদদের মধ্যে বিশিষ্ট কজনের নাম হলো: শায়খ আবদুর রহমান, শায়খ মুহাম্মদ ইবনে আহমদ ইবনে সাঈদ, শায়খ মুহাম্মদ ইবনে উসমান, শায়খ মুস্তফা ইবনে ফাতুল্লাহ ও অন্যান্য বুজুর্গ রাহমাতুল্লাহি আলাইহিম।

**মদীনা মুনুওয়ারায় অবস্থানের দিনগুলো**

দীর্ঘ ৬ বছর মক্কা মুকারমায় অবস্থান করে সেখানকার মাশাইখে আজমের সুহবত লাভ করার পর তিনি সিদ্ধান্ত নিলেন, নূরের শহর মদীনা মুনুওয়ারায় যাবেন ও হুজুরে পূর নূর সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের পবিত্র রওজা মুবারকের সামনে দাঁড়িয়ে তাঁকে সালাম জানাবেন।

মদীনা শরীফ পৌঁছুয়ে সেখানকার শান্ত ও মুবারক পরিবেশে থেকে তিনি এতোই মানসিক ও আত্মিক প্রশান্তি অনুভব করলেন যে, পৃথিবীর অন্য কোথাও যেতে তাঁর মন চাচ্ছিলো না। সুতরাং এখানেও তিনি দীর্ঘ ৬ থেকে ৭ বছর কাটালেন। মসজিদে নববীর পবিত্র পরিবেশে বেশ কয়েকজন উস্তাদের নিকট তিনি হাদিস শরীফ অধ্যয়নের সুযোগ নিলেন।

**ভারতে প্রত্যাবর্তন**

মন চাচ্ছিলো না মদীনা মুনুওয়ারাকে ফেলে কোথাও যেতে। এরপরও স্বীয় মাতৃভূমিতে ফিরে শরীয়ত ও তাসাওউফের খিদমাতের মাধ্যমে মুসলিম জনগোষ্ঠিকে হিদায়াত দানে নিয়োজিত হওয়া ছিলো তাঁর জন্য একান্ত জরুরি। তাই

হযরত পীর সাহেব রাহিমাহুল্লাহ রওজায়ে আতহারে যেয়ে অশ্রুভরা চোখে নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে বিদায়ী সালাম জানালেন।

এক যুগেরও অধিক সময় হারামাইন শরীফাইনে বাহ্যিক ও আধ্যাত্মিক জ্ঞানের সুপেয় সুধা পান করে দেশে ফেরার পর তিনি গুজরাটের আহমদাবাদে স্থায়ীভাবে বসবাস শুরু করেন।

**কবরচিল্লা পালন**

কেনো বিশিষ্ট ওলির সমাধি পাশে নির্দিষ্ট কিছুদিন (সাধারণত ৪০ দিন) একাকী জিকির-মুরাক্বাবা ও ইবাদত বন্দেগী করাকে কবরচিল্লা বলে। সকল তরিকার মাশাইখে আজম এটি বৈধ বলেছেন। তবে শর্ত হলো পাশেই কোনো মসজিদ থাকা চাই- যাতে জামাআতের সঙ্গে নামায আদায়ে সমস্যা না হয়।

হযরত পীর সাহেব রাহিমাহুল্লাহ ১১২৩ হিজরি সনের শেষের দিকে আল্লামা ওয়াজিউদ্দীন আলাওয়ী আহমদাবাদী রাহমাতুল্লাহি আলাইহির কবরপাশে যেয়ে খিলওয়াত বা একাকী থেকে চিল্লা পালন করেন। তিনি জনবিচ্ছিন্ন ও দুনিয়াবী সবকিছু থেকে ফাগিল হয়ে আল্লাহর ধ্যানে মগ্ন হন। এতে শায়খ আলাওয়ী আহমদাবাদীর রূহানী ফায়েজ ও বরকত দ্বারা আধ্যাত্মিকভাবে বিশেষ উপকার লাভ করেন।

**কবিতা রচনা**

হযরত পীর মুহাম্মদ আহমদাবাদী একজন কবি ছিলেন। তিনি উর্দু ভাষায় কবিতা রচনা করতেন। তাঁর কলম-নাম ছিলো 'শাহীদ'। ফার্সি ভাষায়ও তিনি বেশ কিছু কবিতা রচনা করেছেন। সেসব কবিতায় কলম-নাম 'আক্বদাস' ব্যবহার করতেন। তিনি আধ্যাত্মিক উচ্চাঙ্গের কবিতা রচনা করেছেন। নিচে উভয় ভাষায় রচিত তাঁর দুটি কবিতার উদাহরণ [অনূদিত করে] তুলে ধরছি।

ফার্সি কবিতা:

আমার অস্তিত্ব হচ্ছে নিশ্চিহ্ন,
আমি নিজের মধ্যে কয়েদি,
আমি সর্বত্র বাসস্থানহারা।

ভীষণ রোগাক্রান্ত নিজের মাঝে,
আমি আজো ভীষণ পীড়াগ্রস্থ-
কারণ আমি নিজের গভীরতা সম্পর্কে অজ্ঞ।
আমি প্রেমে পড়েছি নিজ সত্তার-
গুপ্তধনের ব্যাখ্যার মাঝে!

উর্দু কবিতা:

এ পৃথিবীর বুকে নেই কোনো আরাম-আয়েশ,
এখনই সময় এ ধরার কোল থেকে বিদায় গ্রহণের।
মৃত্যু হচ্ছে বেঁচে থাকার চেয়ে শ্রেয়,
দুদিনের এ দুনিয়ার জিন্দেগীতে।

**ইন্তিকাল**

হযরত পীর মুহাম্মদ শাহ আহমদাবাদী রাহিমাহুল্লাহ দুদিনের এ মায়াবী ধরার কোল থেকে চিরদিবায় গ্রহণ করেন ২৬শে জমাদিউল উলা ১১৬৩ হিজরি সনে। ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন। তিনি কিয়ামত পর্যন্ত শায়িত আছেন গুজরাটের রাজধানী আহমদাবাদে। আল্লাহ তা'আলা তাঁর এই মায়ার বান্দার কবরকে জান্নাতুল ফিরদাউসের উত্তম বাগানে পরিণত করুন। বুলন্দ করুন তাঁর মাক্বামাতকে।

# হযরত শায়খ গোলাম ইয়াহইয়া বিহারী রাহমাতুল্লাহি আলাইহি
## (মৃত্যু- ১১৮০ হিজরি, সমাধি- মাকবারায়ে বাহরে যাকখার, লৌখনো,, ভাতর।)

তাঁর পূর্ণ নাম আল্লামা গোলাম ইয়াহইয়া ইবনে নাযমুদ্দিন বারোহবী বিহারী রাহমাতুল্লাহি আলাইহি। তিনি ছিলেন শরীয়ত, মানতিক ও দর্শনের একজন যুগশ্রেষ্ঠ জ্ঞানতাপস।

**জন্ম**

হযরত ইয়াহইয়া রাহিমাহুল্লাহ বিহারের বারোহ নামক স্থানে জন্মগ্রহণ করেন। তিনি এখানে তাঁর বাল্যকাল কাটান।

**শিক্ষা ও প্রশিক্ষণ**

জ্ঞানার্জনের স্পৃহায় তিনি পরিণত বয়সে সান্দিলায়[১৩৯] যান। সেখানকার মাদরাসায়ে মনসুরিয়্যায় ভর্তি হন। ইলমে দ্বীনের বিভিন্ন বিষয়ে অধ্যয়ন করেন উস্তাদ মাওলানা বাবুল্লাহ জৌনপুরী রাহিমাহুল্লাহর নিকট। একইসময় তিনি ক্বাদিরী সুফি তরিকার শায়খ হযরত বদরে আলম শাদাম্বী রাহিমাহুল্লাহর নিকট বাইআত গ্রহণ করেন। উচ্চশিক্ষা সমাপ্ত করে তিনি লৌখনো শহরে এসে শিক্ষকতার মাধ্যমে কর্মজীবন শুরু করেন। ইতোমধ্যে হযরত জৌনপুরী বাবুল্লাহ রাহিমাহুল্লাহ তাঁকে খিলাফত প্রদানে ভূষিত করেন।

‘মির জাহিদ’ নামক একটি কিতাবের ব্যাখ্যাগ্রন্থ লিখে তিনে উলামায়ে কিরামের নজর কাড়েন। তাঁর ব্যাখ্যাগ্রন্থের শিরোনাম ছিলো, ‘লিওয়াল হুদা ফিল-লাইল ওয়াদ-দুযা’। গ্রন্থটি এতোই উন্নতমানের ছিলো যে, উলামায়ে কিরাম এটিকে পাঠ্যবই হিসেবে নিলেবাসের অন্তর্ভূক্ত করেন।

তিনি বেশ কিছুদিন লৌখনোতে থেকে শিক্ষকতা করেন। এরপর দিল্লির উদ্দেশ্যে যাত্রা করেন। সেখানকার চিশতি শায়খ হযরত ঝানঝানা আলাওয়ী দেহলবী

---

[১৩৯] ভারতের উত্তর প্রদেশের রাজধানী লৌখনো থেকে ৫০ মাইল দূরে হারদই জিলায় সান্দিলা শহরটি অবস্থিত। -গ্রন্থকার।

রাহিমাহুল্লাহর সুহবতে থেকে চিশতিয়া তরীকার জিকির-মুরাক্বাবা ও সুলুকের পদ্ধতির ওপর আমল করে অভিজ্ঞতা অর্জন করেন। উল্লেখ্য যে, চিশতিয়া ও ক্বাদিরীয়া তরিকার জিকির-মুরাক্বাবা পদ্ধতি প্রায় একই ধরনের। হযরত গোলাম ইয়াহইয়া রাহিমাহুল্লাহ হযরত ঝানঝানা রাহিমাহুল্লাহর সুহবতে দীর্ঘ ৫ বছর থাকেন। তিনি হযরতের নিকট থেকেও খিলাফত লাভ করেন। এরপর লৌখনোতে ফিরে এসে হযরত পীর মুহাম্মদ লৌখনোবী রাহিমাহুল্লাহর বাসস্থানের নিকটস্থ একটি জায়গায় স্থায়ীভাবে বসবাস শুরু করেন। জায়গাটি ছিলো শায়খ মুহাম্মদ কলন্দর মসজিদের নিকটে।[১৪০]

## চারিত্রিক গুণাবলী

হযরত শাহ গোলাম আলী দেহলবী রাহিমাহুল্লাহ হযরত বিহারী রাহিমাহুল্লাহ সম্পর্কে বর্ণনা করতে যেয়ে বলেন:

> আল্লাহ তা'আলার ইচ্ছায় তিনি একজন জ্ঞানবান আলিমে পরিণত হন। তাঁর বাগ্মীতা ছিলো সর্বজনবিদিত। তিনি ছিলেন উন্নত গুণাবলীর অধিকারী। কুরআন শরীফের একজন হাফিজ হযরত বিহারী রাহিমাহুল্লাহ শরীয়তের বাহ্যিক বিষয়ের উপর শিক্ষাদান করেছেন। এছাড়া মানতিক বিষয়ে রচিত বিভিন্ন উচ্চ পর্যায়ের কিতাবের শরাহ লিখে সকলের প্রশংসা কুড়িয়েছেন। তিনি ছিলেন খুব উন্নত স্বভাবের অধিকারী। তাঁর মন-মানসিকতা ছিলো খুবই প্রখর। তিনি একজন ওলির সুহবতে থেকে ক্বাদিরীয়া সুফি রাস্তায় সুলুকের উচ্চস্তর পর্যন্ত পাড়ি দিয়েছেন। তিনি খফি জিকির-মুরাকবার মধ্যে দীর্ঘদিন অতিবাহিত করেছেন। একজন স্বাধীন ব্যক্তি হিসেবে তাঁর জীবন অতিবাহিত করেছেন আল্লাহর সন্তুষ্টির কামনায়। ফলে তাঁর মাক্বামাত ও মর্যাদা উচ্চ পর্যায়ে যেয়ে পৌঁছুয়।

## মির্জা ঝানঝানা রাহিমাহুল্লাহর খিদমতে

হযরত গোলাম ইয়াহইয়া রাহিমাহুল্লাহ যখন মির্জা সাহেব রাহিমাহুল্লাহর উচ্চ মর্যাদা ও স্তর সম্পর্কে অবগত হন, তখন তাঁর হৃদয় বিহার ছেড়ে হযরতের দরবারে যেতে আকুল হয়ে ওঠে। তিনি হযরত মির্জা রাহিমাহুল্লাহর খানক্বায় উপস্থিত হয়ে খাদিম হিসেবে নিজেকে পেশ করেন। দীর্ঘদিন তাঁর সুহবতে থেকে নকশবন্দিয়া সুফি

---

[১৪০] নুযহাতুল খাওয়াতির, খ, ৬, পৃ. ২৭৬। সূত্র: আক্বওয়ালে সালাফ।

তরিকায় দীক্ষা নেন। এ মহান তরিকার বিভিন্ন স্তর অতিক্রম করতে তিনি বিশেষভাবে আগ্রহী হয়ে ওঠেন।

দীর্ঘ ৬ মাস অতিক্রম হলো। ইয়াহইয়া রাহিমাতুল্লাহর মধ্যে কেনো ধরনের প্রতিক্রিয়া অনুভূত হলো না। তবে তিনি তো ইতোমধ্যে তাসাওউফের উচ্চ স্তরে আরোহণ করে নিয়েছিলেন। সুতরাং জিকির-মুরাক্বাবা কখনো বিফলে যাবার নয়। আগের যুগের একজন সুফি বলেছেন:

التاذذ بالبكاء ثمن البكاء

-ক্রন্দন থেকে আনন্দবোধ হচ্ছে ক্রন্দনের উপহার।

**মূল্যবান বাণী**

১. তিনি বলেন, "আল্লাহর ইচ্ছা হেতু কিছু লোক জিকিরের মধ্যে পরমানন্দ অনুভব করেন। অপরদের মাঝে এ জিকির উন্মোচন করে ইলমের রহস্যকে। আরেকদলকে দান করা হয়েছে জিকিরে ডুবে থাকার এবং সঙ্গে সঙ্গে তাঁর আদেশ-নিষেধ মান্য করার মাহাত্ম্য। আল্লাহর দরবারে তিন দলই গ্রহণযোগ্য। এ কারণেই মা'রিফাতের অমূল্য সম্পদ লাভের অধিকারী সুফিয়ায়ে কিরাম বলেন:

مِنَّا مَنْ عَلِمَ وَمِنَّ مَنْ جَهِلَ

-আমাদের মধ্যে একদল আছেন যারা জানেন এবং আরেকদল আছেন যারা জানেন না।"

২. তিনি আরো বলেন: "রহস্য জগতের জ্ঞান ও বাস্তবতা এবং হাক্বিকাতের দর্শনের মাধ্যমে স্পষ্টতা লাভ করা একটি বিরল ব্যাপার। একইভাবে অভ্যন্তরীণ অবস্থা সম্পর্কে অজ্ঞতাও খুব বিরল ব্যাপার। মূল কথা হলো, প্রেমাকাঙ্ক্ষা ও প্রেরণা দ্বারা আল্লাহর সন্তুষ্টি অর্জনই মূখ্য।

اَللّٰهُمَّ وفِّقْنا لِمَا تُحِبُّ وَتَرضَى

-হে আল্লাহ! আপনি যাকিছু ভালোবাসেন ও যার দ্বারা সন্তুষ্ট হন, তা-ই করতে আমাদেরকে অনুপ্রেরণা দিন।"

**মির্জা মাজহার ঝানঝানা রাহিমাহুল্লাহর দৃষ্টিতে হযরত বিহারী রাহিমাহুল্লাহর স্তর**

হযরত গোলাম ইয়াহইয়া রাহিমাহুল্লাহর ক্বাদিরীয়া তরিকার শায়খ হযরত বাবুল্লাহ জৌনপুরী রাহিমাহুল্লাহ অসুস্থ হয়ে পড়লেন। এ সংবাদ শুনে গোলাম ইয়াহইয়া রাহিমাহুল্লাহ দিল্লি থেকে ছুটে গেলেন জৌনপুরে। উদ্দেশ্য ছিলো শায়খের খিদমতে

থাকা। কিন্তু আল্লাহর ইচ্ছে কেউ বুঝতে পারে না। তিনি নিজেই মৃত্যুমুখে পতিত হলেন। এদিকে হযরত মাজহার ঝানঝানা রাহিমাহুল্লাহর অন্তরে প্রিয় এ মুরিদের অনুপস্থিতি হেতু বিরহ-যন্ত্রণা দেখা দিলো। তিনি লিখেছেন:

"আমি যে ক্ষত দ্বারা আহত হয়েছি তাতে কেনো পট্টি নেই। এ ক্ষতের কারণ হচ্ছে আমার কাছ থেকে মৌলভী গোলাম ইয়াহইয়ার প্রস্থান। তাঁর অনাকাঙ্ক্ষিত করুণ মৃত্যুতে আমার বুকে আগুন জ্বলে ওঠেছে। পাত্রটি পানিতে পরিণত হয়েছে। আমরা তো আল্লাহরই এবং তাঁরই নিকট আমাদের প্রত্যাবর্তন। আমি এখন কী কবরো শুধুমাত্র সবর ছাড়া।"

মাওলানা গোলাম ইয়াহইয়া রাহিমাহুল্লাহ 'ওয়াহদাতুশ শুহূদ'[১৪১] বিষয়ে একটি মূল্যবান গ্রন্থ রচনা করে গেছেন। হযরত মির্জা ঝানঝানা রাহিমাহুল্লাহ এ গ্রন্থটি সম্পর্কে আলোচনা করতে গিয়ে বলেন:

"সকল প্রশংসা আল্লাহর জন্য। দরূদ ও সালাম রাসূলে মকবূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ও তাঁর আহাল ও আসহাবে কিরামের প্রতি। জ্ঞানবান উলামায়ে কিরামের সর্দার এবং মানতিক ও শরীয়তের মধ্যে সামঞ্জস্য সাধনকারী সাইয়্যিদ গোলাম ইয়াহইয়া বিহারী রাহিমাহুল্লাহ ঝানঝানার সুফি ভাইদের সঙ্গে সম্পর্ক বজায় রেখে গেছেন। আমার দিক-নির্দেশায় তিনি একটি মূল্যবান কিতাব রচনা করে গেছেন। প্রকাশের পূর্বে গ্রন্থটির পাণ্ডুলিপি আমি পাঠ করেছি। মূল কথা হলো স্বল্প কলেবরে হলেও তিনি যে বিষয়ের উপর রচনা করেছেন তা পুরোটাই বর্ণিত হয়েছে কিতাবটিতে। আল্লাহ তা'আলা তাঁকে দান করুন উত্তম বিনিময়। তিনি এতে দুটি বড়ো দলের মধ্যে

---

[১৪১] আরবি শব্দদ্বয় وحدت الشهود- এর শাব্দিক অর্থ হচ্ছে, 'এককের এককত্ব' বা 'স্বাক্ষ্যের এককত্ব'। এটি একটি সুফি অধিবিধ্যার তত্ত্ব। ইমামে রব্বানী আহমদ সিরহিন্দী রাহিমাহুল্লাহ এ তত্ত্বের প্রবর্তক ছিলেন। তাঁর অনেক আগে শায়খুল আকবর হযরত ইবনুল আরাবি রাহিমাহুল্লাহ 'ওয়াহদুতুল উজূদ' [وحدت الوجود] সুফিতত্ত্বের জন্ম দেন। তাওহিদ বিষয়ে উচ্চতর তাত্ত্বিক আলোচনা যেহেতু সর্বসাধারণের বোধগম্য নয়- তাই এ উভয় তত্ত্বই অনেকের মধ্যে আল্লাহর এককত্ব সম্পর্কে কিছুটা ভুলবুঝাবুঝির জন্ম দেয়। বাস্তবে ইবনুল আরাবির 'ফুতুহাতিল মাক্কিয়্যাহ' গ্রন্থে উচ্চতর কাব্যিক ব্যাখ্যা অনেক সুফি-দরবেশদের পর্যন্ত বিভ্রান্ত করেছে। সুফি-দরবেশগণ তাসাওউফ তথা সুলুকের রাস্তায় ভ্রমণ করে 'ফানা ফিল্লাহ'র স্তরে উপনীত হলে সমগ্র অস্তিত্বশীল জগৎ- এমনকি নিজেকে পর্যন্ত বিলুপ্ত অনুভব করেন। এ সময় একমাত্র আল্লাহ ছাড়া আর কিছুই উপলব্ধি হয় না। এ স্তরে উপনীত হলেই 'ওয়াদাতুল উজূদের' সঠিক হাক্বিকাত সাধকের মধ্যে আত্মপ্রকাশ করে। অপরদিকে এ স্তর থেকে পুনরায় বাক্বা বা স্থিতির অবস্থায় ফিরে আসলে 'ওয়াহদাতুশ শুহূদ' [وحدت الشهود] তথা তাওহিদের স্বাক্ষ্যদান এর হাক্বিক্বাত উন্মোচ হয়। সুতরাং উভয় তত্ত্বের মূল হচ্ছে সাধকের আধ্যাত্মিক স্তরনির্ভরশীল। একটাকে বাতিল বলে অপরটিকে হক্ব বলার সুযোগ নেই। উভয়টিই সুলুকের রাস্তার উচ্চতর মাক্বাম। -গ্রন্থকার।

